the case may be, with the immediate approaches thereto, and all other necessary works connected therewith, may be constructed, and at all times maintained, by the Company if it shall so desire but at the expense of the Local Government ;

[Company to erect and maintain gates ]

(7) If the road cross the Railway on a level, the Company shall erect, and at all times maintain, sufficient gates across the Railway and across the road on each side of the Railway in manner to be approved by the Consulting Engineer, and shall employ proper persons to open and shut such gates ;

(8) The Local Government shall, if the Company so require, pay for the erection and maintenance of such gates and the wages of the persons so employed ;

(9) All gates constructed under any of the provisions of this section shall be kept constantly closed across the road, except during the time when persons, animals or vehicles passing along the same shall have to cross the Railway ;

Provided that the Local Government may authorize any such gate to be kept constantly closed across the Railway except when carriages passing along the Railway shall have to cross the road

[Fine for not erecting or maintaining gates ]

13 Any Company wilfully failing to comply with the provisions of Section 12, shall be liable to a fine not exceeding fifty Rupees for every day during which such failure shall continue

[Power to compel erection or maintenance of gates ]

14 If any Company shall fail, whether wilfully or not, to erect or maintain sufficient gates according to the provisions of Section 12 of this Act, or to employ proper persons to open and shut them, any Magistrate may, after a summons for that purpose shall have been served on the said Company, order the Company to erect or maintain such gates within a time to be specified in the order Such order may be made by a Magistrate whether the Company itself shall have been charged with, or convicted of, wilful failure under Section 12 of this Act or not In case of wilful failure on the part of the Company to comply with such order they shall, on conviction before a Magistrate, be liable to a fine not exceeding two hundred Rupees for every day that they shall have so wilfully failed to comply

[Fine for continued neglect to comply with provisions of Sections 13 and 14 ]

15 If after any conviction under Sections 13 or 14 of this Act, the Company so convicted shall, without lawful excuse, the burden of proving which

সাঁকো কি সুড়ঙ্গ ও তাহাতে গমনের সন্নিহিত স্থান ও তৎসংক্রান্ত আবশ্যক সকল বিষয় করিতে ও সর্ব্বকালে উপযুক্তমতে রাখিতে পারিবেন, কিন্তু স্থানীয় গবর্ণমেণ্ট তাহার খরচ দিবেন।

[কোম্পানির ফটক করিয়া রাখিতে হইবার কথা।]

(৭) যদি রেলপথ পার হইবার পথ সমভূমিতে থাকে, তবে কন্সলটিং ইঞ্জিনিয়র সাহেব যে প্রকারের ফটক বিষয়ে সম্মত হন কোম্পানি রেলপথের উপর ঐ পথের দুই দিগে সেই প্রকারের উপযুক্ত ফটক করিয়া তাহা খুলিবার ও বন্ধ করিবার নিমিত্তে উপযুক্ত লোককে নিযুক্ত করিবেন।

(৮) যদি কোম্পানি ইচ্ছা করেন, তবে স্থানীয় গবর্ণমেণ্ট ঐ ফটক করিবার ও রাখিবার খরচ এবং উক্ত প্রকারের নিযুক্ত লোকদের বেতন দিবেন।

(৯) এই ধারার কোন বিধানমতে যে সকল ফটক করা যায় তাহা রাজপথের দিগে সর্ব্বদা বন্ধ থাকিবে। সেই পথগামি মনুষ্য ও পশু ও যানবাহনাদি যে সময়ে রেলপথ পার হইয়া যাইবে কেবল সেই সময়ে খোলা যাইবে।

কিন্তু সেই ফটক রেলপথের দিগে সর্ব্বদাই বন্ধ থাকে কেবল সেই রেলপথগামি গাড়ীর যে সময়ে যাইতে হইবে সেই সময়ে খোলা যায় স্থানীয় গবর্ণমেণ্ট এমত আজ্ঞা করিতে পারিবেন ইতি।

[ফটক না করিবার ও সুনিয়মমতে না রাখিবার দণ্ডের কথা।]

১৩ ধারা। যদি কোন কোম্পানি ইচ্ছাপূর্ব্বক ১২ ধারার বিধানমত কর্ম্ম না করেন, তবে যত দিন সেই কর্ম্ম করিতে ত্রুটি করেন, দিনপ্রতি তাঁহার পঞ্চাশ টাকাপর্য্যন্ত অর্থদণ্ড হইবে ইতি।

[ফটক বলপূর্ব্বক প্রস্তুত করাইবার ও রক্ষা করাইবার ক্ষমতার কথা।]

১৪ ধারা। যদি কোন কোম্পানি এই আইনের ১২ ধারার বিধানমতে ইচ্ছাপূর্ব্বক কি অমনোযোগে উপযুক্ত ফটক করিয়া রাখিতে ত্রুটি করেন, কিম্বা তাহা খুলিবার ও বন্ধ করিবার উপযুক্ত লোককে নিযুক্ত না করেন, তবে সেই কোম্পানিকে আহ্বানপত্র দেওয়া গেলে পর কোন মাজিষ্ট্রেট আজ্ঞাপত্র লিখিয়া কোম্পানিকে সেই পত্রের নির্দ্দিষ্ট সময়ের মধ্যে ঐ ফটক করিয়া রক্ষা করিবার আজ্ঞা দিতে পারিবেন। ঐ কোম্পানির নামে এই আইনের ১২ ধারামতে ইচ্ছাপূর্ব্বক ত্রুটি করণাপরাধের অভিযোগ হইলে ও তাহা সপ্রমাণ হইলে কি না হইলেও মাজিষ্ট্রেট সাহেবকর্ত্তৃক সেই আজ্ঞা করা যাইতে পারিবে। কোম্পানি যদি ইচ্ছাপূর্ব্বক সেই আজ্ঞামতে কর্ম্ম করিতে ত্রুটি করেন, তবে মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে প্রমাণ হইলে তাঁহারা যত দিন সেই কর্ম্ম করিতে ইচ্ছাপূর্ব্বক ত্রুটি করেন, তাহার দিনপ্রতি তাঁহাদের দুইশত টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

[১৩ ও ১৪ ধারার বিধানমতে কর্ম্ম করিবার ত্রুটি হইতে থাকিলে দণ্ডের কথা।]

১৫ ধারা। এই আইনের ১৩ কি ১৪ ধারামতে দোষ সপ্রমাণ হইলে পর যে কোম্পানির সেই দোষ প্রমাণ হইয়াছে সেই কোম্পানির পক্ষে যে কর্ম্মের

shall be upon the said Company, neglect within seven days to perform the acts for wilful failure to do which it shall have been convicted, it shall be liable to be again from time to time summoned before a Magistrate, and upon conviction of such continued neglect, shall be liable to a fine not exceeding three hundred Rupees for every day during which such neglect shall have continued since the date of the former conviction, or if more than one conviction shall take place under this section since the date of the last preceding conviction

ইচ্ছাপূর্ব্বক ত্রুটি করা প্রমাণ হয়, যদি সেই কোম্পানি ন্যায্য হেতু না থাকিলেও সাত দিনের মধ্যে সেই কর্ম্ম করিতে শৈথিল্য করিয়া থাকেন, তবে কোম্পানিকে সময়ে২ পুনশ্চ মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে আহ্বান করা যাইতে পারিবে। এবং সেই শৈথিল্য হইতে থাকিবার প্রমাণ হইলেই পূর্ব্বদোষ প্রমাণ হইবার তারিখের পর অথবা যদি এই ধারামতে তৎপূর্ব্বে দুই কি অধিকবার ঐ দোষ প্রমাণ হইয়া থাকে, তবে তৎপূর্ব্ব শেষবার দোষ প্রমাণ হইবার তারিখ অবধি ঐ শৈথিল্য যত দিন হইয়া থাকে তাহার দিনপ্রতি ঐ কোম্পানির তিন শত টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে। পূর্ব্বোক্ত হেতুর ন্যায্যতা প্রমাণ করণার্থে ঐ কোম্পানি সাধ্যবান ইতি।

[Service of summons under Sections 13 14, or 15 ]

[১৩ ও ১৪ ও ১৫ ধারামত আহ্বানপত্র দিবার কথা।]

16 Any summons issued under Sections 13, 14, or 15 of this Act, may be served upon the Company, either by leaving the same at the Railway Station nearest to the place where the failure or omission shall have occurred or by leaving the same at the head office of the said Company, or by serving the same on any Assistant Traffic Manager, Station Master, or Local Engineer, or the principal Agent or Manager of the Company in India

১৬ ধারা। এই আইনের ১৩ কি ১৪ কি ১৫ ধারামতে যে কোন আহ্বানপত্র বাহির হয়, শৈথিল্য কি ত্রুটি যে স্থানে হইল, সেই স্থানের অতিনিকট রেলওয়ে ষ্টেশনে কিম্বা উক্ত কোম্পানির প্রধান কার্য্যালয়ে রাখিয়া কিম্বা আসিষ্টান্ট ট্রাফিক মানাজরকে কি ষ্টেশন মাষ্টরকে কি স্থানীয় ইঞ্জিনিয়রকে কিম্বা ভারতবর্ষে ঐ কোম্পানির প্রধান এজেন্টকে কি মানাজরকে দিলে কোম্পানির উপর ঐ আহ্বানপত্রের পর্য্যর্পণ হইতে পারিবে ইতি।

*Subsidiary works*

সাহায্যার্থ কার্য্যের বিধি।

[Subsidiary works ]

[সাহায্যার্থ কার্য্যের কথা।]

17 The Company shall, if and as the Local Government shall so require, from time to time make and at all times thereafter maintain all necessary aqueducts, tunnels, culverts, drains or other passages either over or under or by the sides of the Railway of such dimensions as will be sufficient at all times to convey waters of navigation or irrigation and the natural surface drainage as clearly from the lands lying near or affected by the Railway as before the making of the Railway, or as nearly so as may be, and such works shall be made from time to time as the Railway works proceed

১৭ ধারা। রেলপথের নিকট যে স্থান থাকে কি রেলপথের দ্বারা যে স্থানের ব্যাঘাতাদি হইতে পারে সেই স্থানে নৌকাদি গমনের জলপথ ও ক্ষেত্রাদিতে জলসিঞ্চনের স্রোত ও মৃত্তিকার অভিমুখে জল নি সরিবার পথ রেলপথ হইবার পূর্ব্ববৎ কি সাধ্যমতে প্রায় তত্তুল্য পরিষ্কাররূপে হইতে পারে, এই হেতুক কোম্পানি স্থানীয় গবর্ণমেণ্টের স্থানে যখন যে প্রকারে আজ্ঞা পান তখন রেলপথের উপর কি নিম্নভাগে কি পার্শ্বে সর্ব্বদাই জল নি সরিবার উপযুক্ত পরিমাণের আবশ্যক সকল জলপ্রণালী ও সুড়ঙ্গ ও খিলানযুক্ত নর্দ্দমা ও পয়নালা ও অন্য পথ প্রস্তুত করিবেন ও তাহা সর্ব্বদাই উপযুক্তমতে রাখিবেন, এবং রেলপথের কর্ম্ম যে সময়ে চলিতেছে ঐ কর্ম্মও সময়ে২ সেইরূপে করা যাইবে। *

After the completion of any part of the Railway it shall be lawful for the Local Government to cause channels, aqueducts, tunnels, culverts, drains or other works to be made over or under, or by the sides of such part for navigation, irrigation or drainage or for other useful purposes Such works shall be constructed subject to the approval of the Consulting Engineer, and with the exception of necessary drainage works which shall be constructed and maintained at the cost of the Company shall be maintained either by the Local Government, or (if the Company shall so desire) by the Company at the expense of the Local Government

রেলপথের কোন ভাগ সমাপ্ত হইলে পর স্থানীয় গবর্ণমেণ্ট নৌকাদি গমনের কি জল সিঞ্চনের কি জল নি সরিবার কিম্বা উপকারার্থ অন্য কার্য্যের নিমিত্তে ঐ ভাগের উপরে কি নীচে কি পার্শ্বে জলপথ ও প্রণালী ও সুড়ঙ্গ ও খিলানযুক্ত পথ ও নর্দ্দমাপ্রভৃতি প্রস্তুত করাইতে পারিবেন। কন্সলটিং ইঞ্জিনিয়র সাহেবের অনুমোদনক্রমে সেই২ বিষয় করা যাইবে। জলনি সরিবার আবশ্যক সকল বিষয় কোম্পানির খরচে করা যাইবে ও উপযুক্ত ভাবে রাখা যাইবে। তদ্ভিন্ন ঐ সকল বিষয় স্থানীয় গবর্ণমেণ্টের খরচে উপযুক্তমতে রাখা যাইবে। ও যদি কোম্পানি ইচ্ছা করেন, তবে কোম্পানি স্থানীয় গবর্ণমেণ্টের খরচে তাহা রাখিতে পারিবেন ইতি।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৬৮। ১৪ জানুআরি।]

*Fences*

[Railway to be fenced]

18 Every Company shall be bound to erect and maintain sufficient fences on each side for their Railway, or failing therein, shall be liable to a fine not exceeding fifty Rupees for every offence

[Quarries and ballast pits to be fenced, or filled in Penalty for not fencing]

Every Company shall also be bound either to erect and maintain a sufficient fence around any quarry or ballast pit which they shall have excavated, and which, in the opinion of any Magistrate or the Consulting Engineer, shall be dangerous to the public, or to fill in such excavation And it shall be lawful for a Magistrate, or the Consulting Engineer, to order the Company to erect or repair any such fence on each side of the said Railway, or around the said quarry or ballast pit, or to fill in any such excavation within a time to be specified in the order and upon failure of the Company to comply with such order, they shall be liable to a fine not exceeding fifty Rupees for every day that they fail so to do

The Local Government shall, in each case have power to declare what shall be deemed to be sufficient fences within the meaning of this section

*Telegraph*

[Electric Telegraph]

19 Every Company on whose Railway steam is used to draw carriages for the conveyance of passengers shall establish along the entire length of such Railway, a line of Electric Telegraph, capable of signalling at every station belonging to such Railway, and shall keep the same line in good working order to the satisfaction of the Consulting Engineer

*Inspection of Railways*

[Local Government may appoint persons to inspect Railways]

20 It shall be lawful for the Local Government, if and when they shall think fit to authorize any officer to inspect any Railway and the working thereof, and every officer so authorize, may at all reasonable times, upon producing his authority, if required, enter upon and examine the said Railway and the stations, works buildings, and carriages belonging thereto and the mode of maintaining the Railway and of conducting the traffic thereon

[Penalty on persons obstructing Inspector]

21 Whoever wilfully obstructs any officer duly authorized as aforesaid, in the execution of his duty, or refuses to answer any question

বেড়াবিষয়ক বিধি।

[রেলপথে বেড়া দিবার কথা।]

১৮ ধারা। প্রত্যেক কোম্পানি আপনাদের রেলপথের দুই পার্শ্বে অবশ্য উপযুক্ত বেড়া দিয়া রক্ষা করিবেন। না করিলে প্রত্যেক অপরাধের জন্যে তাঁহাদের পঞ্চাশ টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে।

[প্রস্তর খনির ও কাঁকরের গর্ত্ত বেড়া দিয়া রক্ষা করিবার কিম্বা বুজাইয়া দিবার কথা ও বেড়া না দিবার দণ্ডের কথা।]

যদি কোন কোম্পানি কোন প্রস্তর খনি কি কাঁকরের গর্ত্ত খনন করেন এবং কোন মাজিষ্ট্রেট কিম্বা কনসলটিং ইঞ্জিনিয়র সাহেবের বিবেচনায় যদি তদ্দ্বারা সাধারণ লোকদের আশঙ্কা সম্ভাবনা তবে সেই কোম্পানি অবশ্য ঐ খনি কি কাঁকরের গর্ত্ত উপযুক্ত বেড়া দিয়া ঘেরিয়া রক্ষা করিবেন অথবা তাহা বুজাইয়া ফেলিবেন। এবং মাজিষ্ট্রেট কিম্বা কনসলটিং ইঞ্জিনিয়র সাহেব কোম্পানির নামে আজ্ঞাপত্র লিখিয়া পত্রের নির্দ্দিষ্ট সময়ের মধ্যে ঐ রেলপথের দুই পার্শ্বে কিম্বা ঐ খনির কি কাঁকরের গর্ত্তের চতুর্দ্দিগে বেড়া দিতে কি সারাইতে কিম্বা তদ্রূপ কোন গর্ত্ত বুজাইয়া দিতে আজ্ঞা করিতে পারিবেন। কোম্পানি সেই আজ্ঞামতে কর্ম্ম না করিলে যত দিন সেই কর্ম্ম করিতে ত্রুটি করেন দিন প্রতি তাঁহাদের ৫০৲ টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে।

এই ধারার অর্থমতে কাহাকে উপযুক্ত বেড়া বলা যাইবে স্থানীয় গবর্ণমেণ্ট প্রত্যেক স্থলে ইহা নিরূপণ করিতে সক্ষম হইবেন ইতি।

টেলিগ্রাফ বিষয়ক বিধি।

[ইলেক্ট্রিক টেলিগ্রাফের কথা।]

১৯ ধারা। যে প্রত্যেক কোম্পানির রেলপথে লোকদিগের গমনাগমনের গাড়ি টানিবার জন্যে ষ্টীমের ব্যবহার হয়, সেই রেলপথ যত দূর যায় কোম্পানি তত দূর পর্য্যন্ত রেলপথসংক্রান্ত প্রত্যেক ষ্টেসনে সম্বাদ দিবার উপযুক্ত ইলেক্ট্রিক টেলিগ্রাফের তার লাগাইবেন ও যাহাতে তদ্দ্বারা কর্ম্ম চলিতে পারে কনসলটিং ইঞ্জিনিয়র সাহেবের সন্তোষমতে এমনভাবে রাখিবেন ইতি।

রেলপথ পরিদর্শনের বিধি।

[রেলপথ পরিদর্শনার্থ ব্যক্তিদিগকে স্থানীয় গবর্ণমেণ্টের নিযুক্ত করিতে পারিবার কথা।]

২০ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট যদি কোন সময়ে বিহিত বোধ করেন, তবে কোন রেলপথের ও তদ্ঘটিত কার্য্যের পরিদর্শন করিবার জন্যে কোন কার্য্যকারককে ক্ষমতা দিতে পারিবেন। তদ্রূপ ক্ষমতাপ্রাপ্ত প্রত্যেক কার্য্যকারক আজ্ঞা পাইলে আপনার ক্ষমতাপত্র দেখাইয়া, উপযুক্ত সকল সময়ে উক্ত রেলপথে গমন করিয়া তাহার সমালোচন এবং তৎসংক্রান্ত সকল ষ্টেসন ও বিষয় ও গাঁথনি ও গাড়ি দৃষ্টি করিতে এবং রেলপথ রক্ষা করিবার ও তৎসংক্রান্ত ট্রাফিক চালাইবার নিয়ম সমালোচন করিতে পারিবেন ইতি।

[পরিদর্শককে বাধা দিবার দণ্ডের কথা।]

২১ ধারা। কোন কার্য্যকারক পূর্ব্বোক্তমতে উপযুক্ত ক্ষমতাপ্রাপ্ত হইয়া আপনার কর্ত্তব্য কর্ম্ম নিষ্পাদন করিতেছেন এমত সময়ে যদি কেহ ইচ্ছাপূর্ব্বক তাঁহার বাধা

demanded of him by such officer touching any subject which he is hereby authorized to examine, or furnishes as true information on the subject which he knows or has reason to believe to be false, shall, for every such offence be liable to a fine not exceeding one hundred Rupees or to imprisonment for any period not exceeding three calendar months, such imprisonment to be determined on payment of the amount of the fine

*Opening and closing Line*

[Permission of Government to open Railway for traffic ]

22 No Railway, or portion of any Railway, shall be opened for public traffic without the previous permission of the Local Government

Such permission shall not be given until the bye laws hereinafter referred to shall have been made by the Company and approved by the Governor General of India in Council, and in the case of any Railway referred to in Section 19 until a line of electric telegraph shall have been established along the Railway or the portion thereof proposed to be opened

[Penalty for opening without permission ]

If any Railway or portion of any Railway, shall be opened without such permission as aforesaid, the Company to whom such Railway shall belong shall be liable to a fine of two hundred Rupees for every day during which the same shall continue open until the said approval shall have been given

[Local Government empowered to postpone the opening ]

23 If the officer appointed by the Local Government to inspect any Railway or portion of a Railway shall after inspection thereof, report in writing to the Local Government that in his opinion the opening of the Railway or such portion thereof would be attended with danger to the public using the same or to the persons employed upon it, by reason of the incompleteness of the works or permanent way or electric telegraph or the insufficiency of the establishment for working the Railway or the want of such bye laws as aforesaid or any other reason together with the grounds of such opinion the Local Government may from time to time and as often as such officer shall after further inspection thereof so report, order the Company to whom such Railway shall belong to postpone such opening such time as the Local Government shall direct on this behalf

করেন, কিম্বা তিনি এতৎক্রমে যেই বিষয়ের পর্যালোচন করিতে ক্ষমতাপন্ন হন কোন ব্যক্তির নিকট তদ্বিষয়ের কোন কথা জিজ্ঞাসা করিলে যদি সেই ব্যক্তি তাঁহার প্রশ্নের উত্তর না দেন, কিম্বা যাহা মিথ্যা জানেন কি কোন কারণে মিথ্যা জ্ঞান করেন যদি সত্য বলিয়া সেই কথা জানান, তবে তদ্রূপ প্রত্যেক অপরাধের জন্যে সেই ব্যক্তির একশত টাকার অনধিক অর্থদণ্ড কিম্বা ইংলণ্ডীয় পঞ্জিকামতে তিন মাসের অনধিক কারাদণ্ড হইতে পারিবে। অর্থদণ্ড দিলেই কারাদণ্ড রহিত হইবে ইতি।

পথ খুলিবার ও বন্ধ করিবার বিধি।

[ট্রাফিকের জন্যে রেলপথ খুলিতে গবর্ণমেণ্টের অনুমতির কথা।]

২২ ধারা। স্থানীয় গবর্ণমেণ্টের অনুমতি না পাওয়া গেলে সাধারণ লোকাদির গমনাগমনের জন্যে কোন রেলপথ কি রেলপথের কোন অংশ খোলা যাইবে না।

পশ্চাৎ যে উপবিধির উল্লেখ হইবে কোম্পানি সেই উপবিধি না করিলে এবং মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব তাহা অনুমোদন না করিলে এবং ১৯ ধারার উল্লিখিত কোন রেলপথ সম্পর্কে সেই রেলপথ, কিম্বা তাহার যে অংশ খুলিবার প্রস্তাব হয় তাহা যত দূর চলে, ইলেক্ট্রিক টেলিগ্রাফের তার তত দূর দেওয়া না গেলে, উক্ত অনুমতি দেওয়া যাইবে না।

[অনুমতিভিন্ন খুলিবার দণ্ডের কথা।]

যদি পূর্ব্বোক্ত অনুমতিভিন্ন কোন রেলপথ কি রেলপথের কোন অংশ খোলা যায়, তবে সেই অনুমতি না প্রাপণ পর্য্যন্ত যত দিন ঐ রেলপথ খোলা থাকে যে কোম্পানির রেলপথ হয় তাঁহাদের দিনপ্রতি ২০০৲ টাকা অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

[স্থানীয় গবর্ণমেণ্টকর্ত্তৃক পথ খোলা নিবারণ হইতে পারিবার কথা।]

২৩ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট কোন রেলপথ কি রেলপথের কোন অংশ পরিদর্শন করণার্থে যে কার্য্যকারককে নিযুক্ত করেন তিনি তাহা পরিদর্শন করিয়া, ঐ রেলপথ কি তাহার কোন অংশ খুলিলে তৎসংক্রান্ত কার্য্যের কি স্থায়ি পথের কি ইলেক্ট্রিক টেলিগ্রাফের অসম্পূর্ণতাপ্রযুক্ত কিম্বা রেলপথের কর্ম্ম চালাইবার জন্যে যে কর্ম্মকারকেরা নিযুক্ত হন তাহাদের অল্প সংখ্যাপ্রযুক্ত কিম্বা পূর্ব্বোক্ত উপবিধির অভাবপ্রযুক্ত কি অন্য কোন কারণে সাধারণ যে লোকেরা সেই পথে গমনাদি করিবেন ও যাঁহারা তৎসংক্রান্ত কর্ম্মে নিযুক্ত থাকেন তাঁহাদের হানি সম্ভাবনা এই মর্ম্মের রিপোর্ট লিখিয়া যদি গবর্ণমেণ্টকে আপনার বিবেচনা জ্ঞাত করেন এবং সেই বিবেচনার হেতুও জানান তবে রেলপথ যে কোম্পানির হয় স্থানীয় গবর্ণমেণ্ট সেই কোম্পানিকে ঐ রেলপথ খুলিবার কার্য্য বিলম্ব করিবার আজ্ঞা করিতে পারিবেন, ও তদ্রূপে উক্ত কার্য্যকারক পুনশ্চ পরিদর্শন করিয়া যতবার তদ্রূপ রিপোর্ট করেন, ততবার স্থানীয় গবর্ণমেণ্ট সময়েং এবং সেই পথ খুলিবার আজ্ঞা যতকাল না দেন ততকাল তাহা খুলিতে বিলম্ব করিবার আজ্ঞা দিবেন।

Such order shall specify the defects likely to cause danger to the public or to the persons employed as aforesaid.

যে দোষ হেতুক সাধারণ লোকদের কি পুর্ব্বোক্ত কর্ম্মে নিযুক্ত ব্যক্তিদের হানি সম্ভাবনা ঐ আজ্ঞা পত্রে সেই দোষ নির্ণীত থাকিবে।

And if any such Railway, or any portion thereof shall be opened contrary to any such order, the Company shall be liable to a fine of two hundred Rupees for every day during which the same shall continue open contrary to the order

যদি তদ্রূপ কোন রেলপথ কি তাহার কোন অংশ পুর্ব্বোক্ত আজ্ঞার বিরুদ্ধে খোলা যায়, তবে আজ্ঞার ব্যতিক্রমে যত দিন খোলা থাকে ঐ কোম্পানি তাহার দিন প্রতি দুই শত টাকা অর্থদণ্ডের যোগ্য হইবেন ইতি।

[Local Government empowered to prevent use of dangerous part of opened line or unsafe carriages ]

[কোন পথ খোলা গেলে পর তাহার কোন অংশ আশঙ্কাজনক হইলে কিম্বা গাড়ি নিরাপদে ব্যবহার্য্য না হইলে তাহার ব্যবহার নিবারণ করিতে গবর্ণমেণ্টের ক্ষমতার কথা।]

24 If any portion of a Railway or any carriages used thereon shall in the opinion of any officer duly appointed under Section 23, become so unsafe as that traffic on such portion or use of such carriages would be attended with danger to the public, or to the servants of the Company, the Local Government may, on the receipt of his report in writing to that effect, together with the grounds of his opinion, order the Company to whom such Railway shall belong to close such portion or discontinue the use of such carriages as the case may be, and postpone the re opening or re user thereof, until it shall appear to the Local Government that such re opening or re user may take place without danger to the public

২৪ ধারা। ২৩ ধারামতে যে কার্য্যকারক নিয়মিত রূপে নিযুক্ত হন যদি তাঁহার বিবেচনামতে রেলপথের কোন অংশ কি তাহাতে চালিত কোন গাড়ি নিরাশঙ্কায় ব্যবহার্য্য না হওয়াতে পথের সেই অংশে যে ট্রাফিক চলে তাহার হানি কিম্বা ঐ গাড়ির ব্যবহার দ্বারা সাধারণ লোকদের কি কোম্পানির চাকরদের প্রাণ' শঙ্কা হইতে পারে তাহা হইলে স্থানীয় গবর্ণমেণ্ট উক্ত কার্য্যকারকের সেই মর্ম্মের লিখিত রিপোর্ট ও তাঁহার সেই বিবেচনার হেতু জ্ঞাত হইয়া ঐ রেলপথ যে কোম্পানির হয় সেই কোম্পানিকে পথের সেই অংশ বন্দ করিতে, অথবা বিষয় বিশেষে সেই গাড়ির ব্যবহার রহিত করিতে আজ্ঞা, করিতে পারিবেন, এবং সাধারণ লোকদের নিরাশঙ্কভাবে সেই পথ খোলা যাইতে কিম্বা সেই গাড়ির ব্যবহার হইতে পারে স্থানীয় গবর্ণমেণ্ট যত কাল ইহা দেখিতে না পান তত কাল সেই পথ পুনরায় খুলিবার ও সেই গাড়ির পুনরায় ব্যবহার করিবার বিলম্ব করিতে আজ্ঞা দিতে পারিবেন।

Such order shall specify the defects likely to cause danger to the public, or the persons so employed as aforesaid

যে দোষ হেতুক সাধারণ লোকদের কি পুর্ব্বোক্ত কর্ম্মে নিযুক্ত ব্যক্তিদের হানি সম্ভাবনা সেই আজ্ঞা পত্রে সেই দোষ নির্ণীত থাকিবে।

And if any such portion or any part thereof shall be re opened or if any such carriage shall be re used, contrary to the order the Company shall be liable to a fine of two hundred Rupees per mile or fraction of a mile, and to a fine of one hundred Rupees per carriage for every day during which the same shall continue open or in use contrary to such order

যদি তদ্রূপ কোন অংশ কি তাহার কোন ভাগ পুর্ব্বোক্ত আজ্ঞার বিরুদ্ধে পুনশ্চ খোলা যায় কিম্বা উক্ত প্রকারের কোন গাড়ির ব্যবহার হয়, তবে সেই আজ্ঞার ব্যতিক্রমে যত দিন খোলা থাকে কি ব্যবহার হয় তাহার দিনপ্রতি ঐ পথের প্রত্যেক মাইলের কি মাইলের কোন অংশের উপর ঐ কোম্পানির ২০০৲ শত টাকার অর্থ দণ্ড এবং প্রত্যেক গাড়ির উপর এক শত টাকা দণ্ড হইতে পারিবে ইতি।

*Junctions*

পথের সংযোগবিষয়ক বিধি।

[Junctions to be made under direction of Consulting Engineer ]

[কনসলটিং ইঞ্জিনিয়র সাহেবের আজ্ঞামতে সংযোগ হইবার কথা।]

25 It shall be lawful for any Company with the previous permission of the Local Government to make a junction between their railway and any other railway But all interferences with works of the other railway, necessary or convenient for effecting the junction, shall be made under the superintendence and to the reasonable satisfaction of the Consulting Engineer, and in case of any difference arising as to the mode of effecting a junction, the same shall be determined by a referee appointed by the Local Government

২৫ ধারা। কোন কোম্পানি স্থানীয় গবর্ণমেণ্টের অনুমতি গ্রহণপূর্ব্বক কোন রেলপথের সঙ্গে আপনাদের রেলপথ সংযোগ করিতে পারিবেন। কিন্তু সংযোগ করিবার জন্যে অন্য রেলপথ সংক্রান্ত বিষয়ে যে হস্তক্ষেপ করা আবশ্যক কি বিহিত হয় তাহা কনসলটিং ইঞ্জিনিয়র সাহেবের তত্ত্বাবধানে ও যুক্তিমতে তাঁহার সন্তোষক্রমে করা যাইবে। যদি সংযোগ করিবার নিয়ম বিষয়ে বিবাদ উপস্থিত হয়, তবে স্থানীয় গবর্ণমেণ্ট কর্ত্তৃক নিযুক্ত মধ্যস্থদ্বারা তাহা নির্ণীত হইবে ইতি।

**[Company not to take lands or interfere with works further than necessary ]**

26 Nothing contained in Section 25 shall authorise the Company for the purposes of the junction to take or enter upon any lands in the possession of the Company to whom the other railway belong, or to alter or interfere with any railway or any of the works thereof, further or otherwise than is necessary for making the junction, without the previous consent in writing in every instance of the Agent of such other Company

[Expense of signals and watchmen ]

27 The Company with whose railway the junction is made may from time to time erect such signals and conveniences incident to the junction either on their own lands or the lands of the Company making the junction, and may from time appoint and remove such watchmen, switchmen or other persons as may be necessary for the prevention of danger to, or interference with the traffic at and near the junction

The working and management of such signals and conveniences wherever situate shall be under the exclusive regulation of the Company with whose railway the junction is made All the expenses of erecting and maintaining those signals and conveniences and of employing those watchmen switchmen and other persons, and all incidental current expenses shall at the end of every half year be repaid by the Company making the junction and in default thereof may be recovered from them in any court of competent jurisdiction

*Standard dimensions*

[Fixed structures, and rolling stock to be of standard dimensions ]

28 On every Railway constructed on the gauge of five feet six inches the Company shall be bound unless specially exempted by the Governor General in Council to erect all the fixed structures and to construct all the rolling stock, in conformity with the standard dimensions determined in that behalf from time to time by the Governor General in Council

It shall be lawful for the Local Government to order the said owners to make good all defects in such structures or rolling-stock and to suspend their use until such defects shall be made good to the satisfaction of the Local Government

Any Company contravening the provisions of this section shall be liable to a fine not exceeding

**[কোম্পানির আবশ্যকাতিরিক্ত ভূমি না লইবার কিম্বা বিষয়ে হস্তক্ষেপ না করণের কথা ।]**

২৬ ধারা । সংযোগ করণেচ্ছু কোম্পানি অন্য রেলপথ যে কোম্পানির সম্পত্তি হয় প্রত্যেক স্থলে সেই কোম্পানির এজেণ্টের লিখিত অনুমতি প্রাপ্ত না হইলে ২৫ ধারার কোন কথা থাকিলেও সংযোগ করণার্থে সেই কোম্পানির অধিকৃত কোন ভূমি গ্রহণ করিতে কিম্বা তাহাতে প্রবেশ করিতে কিম্বা ঐ কোম্পানির কোন রেলপথের কি তৎসংক্রান্ত কোন বিষয়ের পরিবর্ত্তন কি তাহাতে হস্তক্ষেপ করিতে সক্ষম হইবেন না, কেবল সংযোগ করিবার জন্যে যে পর্য্যন্ত ও যে প্রকারে আবশ্যক সেই পর্য্যন্ত সেই প্রকারে করিতে পারিবেন ইতি ।

[সিগ্নালের ও প্রহরিদের খরচের কথা ।]

২৭ ধারা । যে কোম্পানির রেলপথের সঙ্গে সংযোগ হইবে সেই কোম্পানি আপনাদের ভূমিতে কিম্বা যে কোম্পানির রেলপথের সংযোগ হইতেছে তাঁহার ভূমিতে ঐ সংযোগ সংক্রান্ত সিগ্নালি ও সুবিধ বিষয় সময়েং করিতে পারিবেন, এবং ঐ সংযোগ স্থানে কি তাহার নিকটে যে ট্রাফিক চলে তাহার বিঘ্ন কি তাহাতে হস্তক্ষেপ নিবারণের জন্যে যাহা আবশ্যক হয় তদনুসারে সময়েং প্রহরিদিগকে ও পাইণ্টস্ম্যান প্রভৃতিকে নিযুক্ত কি অবসর করিতে পারিবেন ।

ঐ সিগ্নালি ও সুবিধ বিষয় যে কোন স্থানে করা যায় যাহার রেলপথের সঙ্গে সংযোগ হইয়া থাকে ঐ সিগ্নাল প্রভৃতির কার্য্যচালন ও তত্ত্বাবধারণ কেবল সেই কোম্পানির বিধানমতে করা যাইবে । ঐ সিগ্নালি ও সুবিধ বিষয় প্রস্তুত ও রক্ষা করিবার, এবং প্রহরিদিগকে ও পাইণ্টস্ম্যান প্রভৃতিকে নিযুক্ত করিবার খরচ ও তৎসম্পর্কীয় নৈমিত্তিক সকল খরচ যে কোম্পানি ঐ সংযোগ করান ছয়ং মাসান্তর সেই কোম্পানির দিতে হইবে । না দিলে উপযুক্ত ক্ষমতাপন্ন কোন আদালতে তাঁহার স্থানে আদায় করিয়া লওয়া যাইতে পারিবে ইতি ।

পরিমাণের কল্পিত বিধি ।

[স্থায়ি বিষয় ও চক্রবিশিষ্ট দ্রব্য কল্পিত পরিমাণে করিবার কথা ।]

২৮ ধারা । সাড়ে পাঁচ ফুট প্রস্থ পরিমাণে যে প্রত্যেক রেলপথ প্রস্তুত করা যায়, মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্নর জেনরল সাহেব সময়েং কল্পিত যে পরিমাণ নির্দ্ধার্য্য করেন, সেই রেলপথ সংক্রান্ত কোম্পানি মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্নর জেনরল সাহেব কর্ত্তৃক বিশেষমতে ক্ষমা না পাইলে অবশ্য সেই পরিমাণানুসারে স্থায়ি সকল বিষয় প্রস্তুত করাইবেন ও চক্রবিশিষ্ট সকল দ্রব্য নির্ম্মাণ করাইবেন ।

সেই নির্ম্মিত বিষয়ের কি চক্রবিশিষ্ট দ্রব্যাদির কোন ত্রুটি হইলে স্থানীয় গবর্ণমেণ্ট উক্ত স্বামিদিগকে তাহার প্রতিকার করিবার এবং যতকাল স্থানীয় গবর্ণমেণ্টের সন্তোষমতে সেই ত্রুটির প্রতিকার না করা যায় ততকাল সেই দ্রব্যাদির ব্যবহার স্থগিত করিবার আজ্ঞা দিতে পারিবেন ।

যদি কোন কোম্পানি এই ধারার বিধানের বিপরীত কর্ম্ম করেন, তবে সেই নির্ম্মিত বিষয় কি চক্রবিশিষ্ট

one hundred Rupees for every day on which any such structures or rolling stock shall continue to be so unlawfully used

(*To be continued*)

## CIRCULAR ORDERS OF THE BOARD OF REVENUE, L P

DECEMBER, 1867

**ERRATUM**

*In Circular Order No 9 of March 1867, for " Rule 4" read " Rule 3A "*

### No 1

THE following amended note is to be substituted for the note appended to Rule VII, Section 1 of the Waste Land Rules at page 351

*Note* —The portions of these Rules which declare a survey to be indispensable, before any waste land can be sold, or any existing grant redeemed, are suspended But whenever land is sold or redeemed before survey, the whole area is to remain hypothecated for any deficiency of price which may appear when the land is surveyed, and no application for unsurveyed land is to be accepted until the applicant shall have cut a boundary road round the lot, and shall agree to keep it open and to erect masonry pillars to mark the line, immediately on entering into possession, so that the land may be readily identified

2 In dealing with future applications for unsurveyed waste lands the District Officer will be careful to see that a boundary road is cleared round the lot to his satisfaction, before it be put up for sale under Section IV, Clause 1 of the Rules The District Officer should also enforce the erection of boundary pillars, under Section V, Clause 1, or himself erect such pillars at the expense of the grantee, within three months of the grantee being put in possession It should be the object of the District Officer to have the boundaries of the grant surveyed, as soon as possible, after the line is cleared, but should this be impossible, the boundary pillars should at once be erected, so as to mark the line

3 To meet cases in which the original applicant is out-bid at the sale of the lot, and does not become the eventual purchaser, the Collector should make a fair estimate of the cost of clearing the boundaries, and it should be made a condition

যত্যাদি যত দিন তদ্রূপ অন্যায়মতে ব্যবহার হইতে থাকে তাহার দিন প্রতি ঐ কোম্পানির এক শত টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

[ক্রমশঃ প্রকাশ্য।]

## বঙ্গপ্রভৃতি দেশের রেবিনিউ বোর্ডের সরকুলর অর্ডর।

১৮৬৭ সাল, ডিসেম্বর মাস।

অশুদ্ধ শোধন।

১৮৬৭ সালের মার্চ মাসের ৯ তারিখের সরকুলর অডরের " চতুর্থ ধারার ৪ অঙ্ক না দিয়া ৩ A অঙ্ক দিয়া পাঠ করিতে হইবে।

### ১ নম্বর।

বিধিপুস্তকের ৩৫১ পৃষ্ঠায় পতিত ভূমিবিষয়ক বিধির ১ অধ্যায়ের ৭ ধারার সংযোগে যে নোট আছে, তৎপরিবর্ত্তে এই সংশোধিত নোট পাঠ করিতে হইবে।

নোট। পতিত ভূমি বিক্রয় করিবার পূর্ব্বে, কিম্বা যে ভূমির দান হইয়াছে তাহা রাজকরহইতে মুক্ত করিবার জন্যে ঐ ভূমির জরীপ করা অবশ্য কর্ত্তব্য এই বিধির যে অংশে উক্ত আজ্ঞা আছে তাহা স্থগিত হইবে। কিন্তু জরীপ হইবার পূর্ব্বে ভূমি বিক্রয় কি রাজকরহইতে মুক্ত করা গেলে পশ্চাৎ জরীপ হইয়া ন্যূন মূল্য প্রকাশ হইতে পারে এই নিমিত্তে সেই সমুদয় ভূমি বন্ধকে বদ্ধ থাকিবে। যে ভূমির জরীপ হয় নাই তাহা লইবার প্রার্থনা হইলে, ঐ ভূমির চতুর্দ্দিগে প্রার্থকের সীমাপথ কাটিতে হইবে এবং ভূমির অধিকার পাইলেই সেই পথ খোলা রাখিবেন এবং অক্লেশে চিনিবার জন্যে সীমার চিহ্ন স্বরূপে পাকা থাম গাঁথিয়া দিবেন তাঁহার এমত অঙ্গীকার করিতে হইবে। না করিলে তাঁহার প্রার্থনা গ্রাহ্য হইবে না।

২। যে পতিত ভূমি জরীপ হয় নাই, জিলার কালেক্টর সাহেব ইহার পর সেই ভূমির নিমিত্ত প্রার্থনাপত্র পাইলে বিধির ৪ অধ্যায়ের ১ ধারামতে ঐ ভূমি বিক্রয়ার্থে নীলাম করিবার পূর্ব্বে তাহার চতুর্দ্দিগে সীমাপথ আপন সন্তোষমতে পরিষ্কার করা যায় এই বিষয়ে মনোযোগ করিবেন। আরো সেই ভূমিগ্রহীতা অধিকার পাইলে পর কালেক্টর সাহেব তাঁহাকে ৫ অধ্যায়ের ১ ধারায় ও সীমার থাম গাঁথিতে আজ্ঞা করিবেন, অথবা তিন মাসের মধ্যে আপনি থাম গাঁথিয়া ভূমিগ্রহীতার স্থানে খরচ লইবেন। সীমা পরিষ্কার হইলে পর কালেক্টর সাহেবের উচিত যে সাধ্যমতে ত্বরায় ঐ ভূমির সীমা জরীপ করান। যদি তাহা না হয় তবে সীমার চিহ্নের জন্যে অগোণে থাম গাঁথিয়া দিতে হইবে।

৩। ভূমির নীলাম করণ সময়ে যে ব্যক্তি প্রথমে ঐ ভূমিখণ্ড পাইতে প্রার্থনা করিলেন, অন্য বিশেষে অন্য ব্যক্তি উচ্চ মূল্য ডাকিলে পূর্ব্বোক্ত ব্যক্তি বঞ্চিত হন। এমত স্থলে কালেক্টর সাহেবের কর্ত্তব্য যে সীমা পরিষ্কার করিবার ন্যায্য খরচ হিসাব করেন,

of the sale that the amount so estimated shall be paid to the Collector for refund to the original applicant, under Rule 3 of Section 4

4 The Board desire to impress upon all District Officers receiving applications for unsurveyed waste lands, the importance of a careful attention to the requirements of this Rule which should be made known to all persons likely to apply for such lands

এবং ৪ অধ্যায়ের ৩ ধারামতে প্রথম প্রার্থককে ফিরিয়া দিবার জন্যে সেই হিসাবঅনুসারে কালেক্টর সাহেব-কে টাকা দিবার নিয়ম নীলামের নিয়মের মধ্যে করিয়া দিবেন।

৪। যে পতিত ভূমির জরীপ হয় নাই তাহার নিমিত্ত প্রার্থনা হইলে এই বিধির প্রতি মনোযোগ পূর্ব্বক দৃষ্টি করা অত্যন্ত গুরুতর কার্য্য, বোর্ডের সাহেবেরা সকল জিলার কালেক্টর সাহেবদিগের মনে এই দৃঢ় অনুরোধ জন্মাইতে চাহেন, এবং যাঁহারা তদ্রূপ ভূমি পাইবার প্রার্থনা করিতে পারেন তাঁহারদিগকে এই বিধি জানাইতে হইবে।

---

## No 2

The Circular Orders No 8 of January, and 7 of March 1867 are cancelled As the interest on sale proceeds of waste lands is henceforth, under orders of the Comptroller General, to be credited in the Monthly Cash Accounts under the head of XVII "Interest" instead of under I "Land Revenue," it is unnecessary to show the amount in Return No X

## ২ নম্বর।

১৮৬৭ সালের জানুআরি মাসের ৮ নম্বরের ও মার্চ মাসের ৭ নম্বরের সরক্যুলর অর্ডর এতৎক্রমে রহিত করা গেল। পতিত ভূমি বিক্রয় হইয়া যে টাকা আদায় হয়, কম্প্ট্রোলর জেনরল সাহেবের আজ্ঞামতে সেই টাকার সুদ এই অবধি মাসিক হিসাবখাতায় ভূমির রাজস্ব বলিয়া ১ দফায় লিখিত না হইয়া, সুদ বলিয়া ১৭ ঘরে জমা করিতে হইবে। অতএব ১০ নম্বরের রিটর্ণে সেই টাকা লিখিবার প্রয়োজন নাই।

---

## No 3

It has been ruled by Government in Orders No 4122, dated 15th November 1867 that neither Mission Presses nor Mission School Teachers, in receipt of Rupees 1,000 or upwards per annum, can be exempted from the operation of the License Tax Act

## ৩ নম্বর।

৮৬৭ সালের নবেম্বর মাসের ১৫ তারিখের ৪১২২ নম্বরের অনুজ্ঞাপত্রে গবর্ণমেণ্ট এই বিধি করিয়াছেন। যে মিশ্যন প্রেসের কিম্বা মিশ্যন স্কুলের যে শিক্ষকের আয় বৎসরে ১০০০৲ টাকা কি তাহার ঊর্দ্ধ হয়, ঐ প্রেস ও শিক্ষক লাইসেন্স টাক্সের আইনহইতে মুক্ত হইবেন না।

---

## No 4

The Board having found it necessary to revise the forms of "Kabulyat" and "Security Bond" at pages 298 to 301 of the Rules of the Revenue Department, amended forms are herewith circulated, and should be carefully substituted for those hitherto in use *viz*,—

At page 298, No 17, form of kabulyat in Urdoo

Ditto 299 No 18, ditto Security Bond in Bengali

Ditto 301, ditto ditto in Urdoo

The Superintendent of Stationery has been requested to keep a supply of the revised forms, in larger size, available to meet the indents of local Officers Those herewith circulated are intended only for insertion in the Rules

## ৪ নম্বর।

রাজস্ব-সংক্রান্ত কর্ম্মবিভাগের বিধিপুস্তকের ২৯৮ অবধি ৩০১ পর্য্যন্ত পৃষ্ঠায় কবুলিয়ত ও জামিনী খত লিখিবার যে পাঠ প্রকাশ হইয়াছে, বোর্ডের সাহেবেরা তাহা সংশোধন করা আবশ্যক বোধ করিয়াছেন। অতএব ইহার সঙ্গে সংশোধিত পাঠ দেওয়া যাইতেছে। অন্য পাঠের পরিবর্ত্তে তাহা চালাইবার বিষয়ে মনোযোগ করা কর্ত্তব্য।

২৯৮ পৃষ্ঠায়। ১৭ নং উর্দ্দু ভাষায় কবুলিয়তের পাঠ

২৯৯ ঐ। ১৮ নং বঙ্গভাষায় জামিনীখতের ঐ

৩০১ ঐ। ঐ উর্দ্দু ঐ ঐ

এই পত্রের সঙ্গে যাহা পাঠান যাইতেছে তাহা কেবল বিধিপুস্তকের মধ্যে দিবার জন্যে। স্থানীয় কার্য্যকারকদের প্রয়োজন হইলে, ষ্টেশনরি সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেব তাহা পাঠাইবেন। তিনি বড় কাগজে ঐ পাঠ প্রস্তুত করিয়া রাখিবার আদেশ পাইয়াছেন।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৬৮। ১৪ জানুআরি।]

যে উক্ত মহালের ইজারা রদ গণ্য করিয়া অপরের সহিত বন্দবস্ত করেন, কিম্বা যদি মৃত ইজারাদারের উত্তরাধিকারির এবং আমার স্বীকৃত অনুসারে ইজারার মেয়াদ শেষ পর্য্যন্ত মৃত ইজারাদারের উত্তরাধিকারির সহিত উক্ত মহালের ইজারা বাহাল রাখেন তবে ইজারার মেয়াদ শেষ পর্য্যন্ত জামিনীর বিষয়ে আর সরকারি মালগুজারি আদায়ের এবং অপরাপর সর্ত্ত আমলে আনিবার জওয়াবদিহি আমার ও আমার উত্তরাধিকারি ও অছিগণ সহিত সম্পর্ক থাকিবেক কদাচ অব্যাহতি পাইব না ও পাইতে পারিবেক না আর জামিনির সমস্ত সর্ত্ত আমলে আসাতক নীচের লিখিত আবদ্ধীয় জায়দাদ প্রকাশ্য রূপে বা প্রকারান্তরে দান বিক্রয় ও বন্ধক অথবা অন্য কোন রকমে হস্তান্তর করিতে আমাকে কিম্বা আমার ওয়ারি-সান ও অছিয়ানকে ক্ষমতা নাই ও রহিল না, যদ্যপি আমি কিম্বা আমার ওয়ারিসান ও অছিয়ান করি ও করে সে অসিদ্ধ ও অগ্রাহ্য আর যদি ইজারাদার মজকুরের নিকট সরকারি কোন রকমের তলবি টাকা সমুদয় আমার আবদ্ধীয় জায়দাদের কিম্মত দ্বারা উসুল না হয় সে স্থলে সরকার বাহাদুরের ক্ষমতা থাকিবেক যে আমার স্থাবর অস্থাবর নামি ও বেনামি অন্য জায়দাদ যাহা পাওয়া যায় নীলামে বিক্রয়ের দ্বারা উসুল করেন, তাহাতে আমার কিম্বা আমার ওয়ারিসান ও অছিয়ানের কোন রকমে কিছু ওজর কোন স্থানে গ্রাহ্য ও শ্রুত যোগ্য হইবেক না, আর আমাকে ও আমার উত্তরাধিকারি ও অছিয়ানকে ক্ষমতা থাকিবেক না যে ইজারাদারের ইজারা বাহাল থাকা কাল পর্য্যন্ত অত্র জামিনীনামা ফেরত লই ও লয়েন অথবা তল্লিখিত সর্ত্ত আমলে আনন পক্ষে অন্যথা আচরণ করি ও করেন এতদর্থে জামিনী-নামা লিখিয়া দিলাম ইতি।

তপসিল

জায়দাদ

---

No 18

FORM OF SLCURITY BOND

مسمٰی ولد ساکن عملہ پرگنہ

متعلقہ ضلع کا ہوں اقرار کرتا ہوں اور لکھ دیتا ہوں اس وجہ پر کہ محال علاقہ ضلع ملکیت سرکار بہادر کی سالانہ صدر جمع مبلغ روپیہ اور جمع مذکورہ کے اوپر بابت مرمت سڑک فی صد بحساب ایک روپیہ سالانہ مبلغ روپیہ ہمگی مبلغ روپیہ جمع میں بمعیاد ابتدائے سنہ لغایت سنہ مدوامت لنگر مسمی ساکن پرگنہ کے ساتھہ اجارہ بندوبست عمل میں آئی ہیں مدوامت مذکور کی مضمون دریافت کرکے اپنے رضا و رغبت سے اجارہ دار مذکور کا ضامن ہوا کہ اجارہ دار مذکور اپنی لکھہ دی ہوئی مدوامت کی بالکل شروط بجا لاویگا بر تقدیر بجا نہ لانے حوالہی اسکی میرے ذمہ ہی اسلئے میں رضا اور رغبت تمام سے اپنے اور اپنے وارثان کے طرف سے مدوامت مذکور کی جمیع شرط اور سرکار کی مالگذاری ادائے کے حوالہی کے باب میں ضامن ہوکر جائداد مفصل الذیل کو جو بلا شرکت غیر کے مملوکہ اور مقبوضہ میرا ہی مکفول اور مرہون کیا اگر اجارہ دار مذکور سرکار کی مالواجب ادا کرنے میں قصور کرے خواہ اپنی مدوامت کے کوئی ایک شرط مندرجہ کو بجا لانے میں خلاف ورزی کرے تو حوالہی اسکی مجھہ پر اور میرے وارثان اور اوصیاء پر واجب ہوگا اور مستاجر مذکور کے درمیان میعاد اجارہ وسڑک کے ادائے کے واسطے میرا جائداد مکفولہ نیلام ہوگا اور بعد پرگنہ درمیان میعاد اجارہ اجارہ دار مذکور فوت کرے تو سرکار بہادر کو اختیار رہیگا کہ محال مرقوم کے اجارہ بندوبست کو فسخ تصور فرماکر دوسرے کے ساتھہ بندوبست کریں یا اگر وارثان مستاجر متوفی اور میں ضامن دار کے منظوری ساتھہ اجارہ کے میعاد آخر تک محال مذکور کے اجارہ کو وارثان متوفی کے ساتھہ بحال اور برقرار رکھیں اسصورت میں اجارہ کے میعاد گذرنے تک مراتب ضمانت اور حوالہی ادائے مالگذاری سرکار اور بجا آوری دوسرے شرطونکی مجھہ سے اور میرے وارثان اور اوصیاء سے علاقہ رہیگا ہرگز اوسسے مبرا نہونگا اور نہیں ہوسکونگے اور بالکل شروط ضمانت عمل آنے تک جائداد مکفولہ مفصل الذیل کو ظاہرا یا کوئی حیلہ سے بصورت بیع اور ہبہ اور رہن خواہ دوسرے عنوان سے انتقال کرنا مجھکو یا میرے وارثان اور اوصیاء کو اختیار نہیں ہی اور نہیں رہا اگر ایسا یا میں یا میرے وارثان اور اوصیاء کریں یا کریں باطل اور نامنظور اور اگر مستاجر مذکور سے سرکار کے زر مطلوبہ میرے جائداد مکفولہ کے قیمت سے کفایت نکرے تو سرکار بہادر کو اختیار رہیگا کہ میرے دوسرے جائداد منقولہ اور غیر منقولہ نامی اور بینامی جو کچھہ دستیاب ہو بذریعہ نیلام فروخت کراکے وصول فرماویں اوسمیں کسی نہج سے میرا یا میرے وارثان اور اوصیاء کا کچھہ عذر کوئی ایک جگہہ میں مقبول اور مسموع نہوگا اور مجھکو اور میرے وارثان اور اوصیاء کو اختیار نہیں ہی کہ مستاجر مذکور کے اجارہ بحالی تک یہہ ورقہ ضامنی کو پھیرلویں یا اوسی شروط کے بجالانے میں سر پیچی کریں اسلئے یہہ کئیک سطر بطریق ضامنی نامہ کے لکھہ دیا کہ وقت حاجت سند ہو تحریر فی التاریخ ماہ سنہ ۱۸ع

مفصل جائداد مکفولہ

No 5

The subjoined Rule is added as Clause 9A, at page 74 of the Board's Rules —

9A In Districts to which Opium is supplied by means of public carriage, and without deputation of any special guard to receive charge of the Opium at the supplying depôt, the following instructions are to be observed Immediately on receipt of a despatch of Opium, a receipt should be submitted to the Board of Revenue, specifying the undernoted particulars, *viz* ,—

1*st*.—The gross weight of each chest

2*nd* —The state of the gunny coverings

3*rd* —The state of the seals of the lid (the chests are dovetailed at the bottom and sides)

4*th* —The number and marks on each chest, with a statement whether the chests appear to have been tampered with, and a certificate that they have been placed in a secure place of custody Further, on opening any chest it should be noted in whose presence it is opened, and the particulars indicated below recorded —

1*st* —The number of cakes in the chest

2*nd* —The contents of each paper cover

## CIRCULAR ORDERS BY THE HIGH COURT OF JUDICATURE AT FORT WILLIAM IN BENGAL

(Civil Side )

No 35

To Judges of Courts of Small Causes —(dated Calcutta the 11th December 1867 )

The following rule is to be substituted for that prescribed by Circular Order No 32, dated 19th December 1865 —

" An application for a new trial under Section 21, Act XI of 1865, in any case in which the amount or value of the subject matter is less than fifty Rupees, shall bear a stamp of *one anna* In other cases it shall bear a stamp of eight annas" (See Clause 10, Schedule B, Act XXVI of 1867 )

By order of the High Court,

(Sd ) C D Field,

*Registrar*

(Criminal Side )

No 13

To all Sessions Judges —(dated Calcutta, the 14th December 1867 )

The cases of *escaped prisoners* should not be regarded or returned as pending upon the files of

[*Government Gazette*, 14*th January* 1868 ]

৫ নম্বর।

* বোর্ডের বিধিপুস্তকের ৭৫ পৃষ্ঠায়, নিম্ন লিখিত বিধি ৯ A ধারা বলিয়া লিখিতে হইবে।

৯ A যেহ জিলার মধ্যে সরকারী গাড়িতে করিয়া আফীম চালান হইয়া থাকে, এবং যে আড্ডাহইতে আফীম চালান হয়, যদি সেই আড্ডাতে আফীম গ্রহণ করিবার কোন বিশেষ টৌকাবিলোক পাঠান না যায় তবে নিম্নলিখিত বিধিমতে কর্ম্ম করিতে হইবে। আফীমের চালান পঁহুছিলেই রেবিনিউ বোর্ডের নিকট তৎক্ষণাৎ রসীদ পাঠাইতে হইবে। তাহাতে নিম্নলিখিত বিবরণ থাকিবে।

১। মোটে প্রত্যেক সিন্দুকের ওজন।

২। তাহা যে গনিব্যাগে মোড়া থাকে তাহার অবস্থা।

৩। সিন্দুকের ডালাতে যে মোহর থাকে তাহার ভাব। (সিন্দুকের তলভাগ ও পার্শ্বভাগ যোড় দেওয়া থাকে।)

৪। প্রত্যেক সিন্দুকের যে নম্বর ও চিহ্ন থাকে, এবং তাহা খুলিবার চেষ্টা হইয়াছে সিন্দুক দেখিলে এমত বোধ হয় কি না, ইহার কথা, এবং তাহা নির্ব্বিঘ্নে থাকিবার উপযুক্ত স্থানে রাখা গিয়াছে, এই মর্ম্মের সর্টিফিকট দিতে হইবে। আরো সিন্দুক খোলা গেলে যাঁহার সাক্ষাতে খোলা যায় তাঁহার নাম এবং নিম্নলিখিত বিবরণ লিখিতে হইবে।

১। সিন্দুকে যত তাল থাকে।

২। প্রত্যেক কাগজে যাহা মোড়া থাকে।

John Robinson, *Bengalee Translator*

## বঙ্গদেশস্থ ফোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্টের সরকুল্যর অর্ডর।

দেওয়ানী পক্ষ।

৩৫ নম্বর।

সকল ক্ষুদ্র মোকদ্দমার আদালতের বিচারপতি সমীপেষু। কলিকাতা ১৮৬৭ সাল ৪ ডিসেম্বর।

১৮৬৫ সালের ডিসেম্বর মাসের ১৯ তারিখের ৩২ নং সরকুলার অর্ডরে যে বিধি করা গিয়াছিল তৎপরিবর্ত্তে নিম্নলিখিত বিধি প্রণীত হইল,—

১৮৬৫ সালের ১১ আইনের ২১ ধারামতে নূতন বিচারের প্রার্থনা হইলে যদি মোকদ্দমাঘটিত বিষয় পঞ্চাশ টাকার ন্যূন মূল্যের হয় তবে /০ এক আনা মূল্যের ইষ্টাম্প কাগজে প্রার্থনাপত্র লিখিতে হইবে। অন্য সকল স্থলে ৷৷০ আট আনা মূল্যের ইষ্টাম্প কাগজে প্রার্থনাপত্র লিখিতে হইবে। (১৮৬৭ সালের ২৬ আইনের B চিহ্নিত তফসীলের ১০ প্রকরণ দেখ।)

হাই কোর্টের আজ্ঞাক্রমে,

সি ডি ফীলড,

রেজিষ্ট্রার।

ফৌজদারী পক্ষ।

১৩ নম্বর।

সকল সেশন জজ সাহেব সমীপেষু। কলিকাতা ১৮৬৭ সাল ১৪ ডিসেম্বর।

পলাতক কয়েদিদের মোকদ্দমা সেশন জজ সাহেবের নথীতে মুলতবী বলিয়া জ্ঞান করিতে ও লিখিতে হইবে

Sessions Judges, as such persons cannot be said to be awaiting trial

By order of the High Court

(Sd) C D Field,

*Registrar*

## HOME DEPARTMENT

Notifications

*Public*

*Fort William, the 2nd January* 1868

No 7

Mr John Geoghegan, of Bengal Civil Service, reported his return to India on the 28th ultimo from the furlough granted to him in Notification No 967, dated the 1st December 1866

Mr Geoghegan has been appointed Under Secretary to the Government of India, in the Home Department and assumed charge of the duties of his office on the afternoon of the 30th ultimo

*The 3rd January* 1868

No 8

A vacancy having occurred in the office of an Ordinary Member of the Council of the Governor General by the resignation of the Honorable Sir George U Yule C B, K C S I, His Excellency the Viceroy and Governor General of India in Council has been pleased, under the provisions of the Act 24 and 25 Victoria Cap 67, Section 27 to appoint Sir William Muir, K C S I, of the Bengal Civil Service, to be a temporary Member of the Council of the Governor General of India, and the said Sir William Muir has accordingly this day taken the oaths and his seat in the said Council under the usual Salute

Judicial

No 5

Under the provisions of the Act of Parliament 24 and 25 Victoria Cap 104, Section 7 the Governor General in Council has been pleased to appoint the Hon'ble Charles Parry Hobhouse of the Bengal Civil Service, to officiate as Judge of the High Court of Judicature at Fort William in Bengal, from the 3rd instant

Legislative

*The 3rd January* 1868

No 4

His Excellency the Viceroy and Governor General under the authority vested in him by the

না, যেহেতু সেই ব্যক্তিরা যে বিচারের অপেক্ষায় আছে এমত বলা যাইতে পারে ন।

হাই কোর্টের আজ্ঞাক্রমে,

সি, ডি ফীল্ড,

রেজিষ্ট্রার।

John Robinson, *Bengale Translator*

## হোম ডিপার্টমেণ্ট।

বিজ্ঞাপন।

পবলিক।

ফোর্ট উলিয়ম। ১৮৬৮ সাল ২ জানুআরি।

৭ নম্বর।

বঙ্গদেশের সিবিলকার্য্যসংক্রান্ত শ্রীযুক্ত জান গিওগান সাহেব ১৮৬৬ সালের ডিসেম্বর মাসের ১ তারিখের ৯৬৭ নম্বরের বিজ্ঞাপনমতে যে নিয়মিত ছুটী পান তাহাহইতে গত মাসের ২৮ তারিখে ভারতবর্ষে প্রত্যাগমন করিয়াছেন এমত রিপোর্ট করেন।

শ্রীযুত গিওগান সাহেব হোম ডিপার্টমেণ্টে ভারতবর্ষের গবর্ণমেণ্টের ছোট সেক্রেটারীর পদে নিযুক্ত হইয়া গত মাসের ৩০ তারিখের অপরাহ্ণে আপন কর্ম্মের ভার গ্রহণ করিয়াছেন।

১৮৬৮ সাল ৩ জানুআরি।

৮ নম্বর

মান্যবর শ্রীযুক্ত স্যর জর্জ, ইউ, ইউল সাহেব, সি, বি, কে, সি, এস, আই, কর্ম্ম ত্যাগ করাতে শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের মন্ত্রিসভার নিয়মিক মেম্বরের পদ শূন্য হওলে মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের মহিমবর শ্রীযুত রাজপ্রতিনিধি ও গবর্ণর জেনরল সাহেব শ্রীশ্রীমতী মহারাণী বিক্টোরিয়ার ২৪ ও ২৫ বৎসরের আইনের ৬৭ অধ্যায়ের ২৭ ধারার বিধানমতে বঙ্গদেশের সিবিলকার্য্যসংক্রান্ত শ্রীযুত স্যর উইলিয়ম মুয়র সাহেবকে, কে সি, এস, আই, কিয়ৎকালের নিমিত্তে ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের মন্ত্রিসভার মেম্বরের পদে নিযুক্ত করিলেন। উক্ত শ্রীযুক্ত স্যর উইলিয়ম মুয়র সাহেব অদ্য শপথ গ্রহণপূর্ব্বক উক্ত মন্ত্রিসভায় আসন গ্রহণ করিলে নিয়মিত তোপধ্বনি হইল

জুডিসাল।

৫ নম্বর।

মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব শ্রীশ্রীমতী বিক্টোরিয়ার ২৪ ও ২৫ বৎসরের পার্লিয়ামেণ্টের আইনের ১০৪ অধ্যায়ের ৭ ধারার বিধানমতে বঙ্গদেশের সিবিল কার্য্য সংক্রান্ত মান্যবর শ্রীযুক্ত চার্লস, পার্রি হব হৌস সাহেবকে এই মাসের ৩ তারিখ অবধি বঙ্গদেশস্থ ফোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্টের জজের কর্ম্ম কার্য্যার্থে নিযুক্ত করিলেন।

ব্যবস্থাপন।

১৮৬৮ সাল ৩ জানুআরি।

৪ নম্বর।

শ্রীশ্রীমতী মহারাণী বিক্টোরিয়ার ২৪ ও ২৫ বৎসরের আইনের ৬৭ অধ্যায়ের ১০ ধারামতে মহিমবর

(4) For regulating the signals and other precautions for the security of the traffic on the Railway,

(5) For regulating the lighting, loading or unloading of the carriages, and the number of passengers or the weights which such carriages are respectively to carry,

(6) For regulating the issue tickets to passengers,

(7) For regulating the receipt and delivery of goods and other things which are to be conveyed along the railway,

(8) For regulating the use of the electric telegraph along the line,

(9) For regulating the conservancy of the stations and premises of the Company,

(10) And, generally for regulating the travelling upon or using and working of the Railway and all appurtenances thereto

But no such regulation shall authorize the closing of the Railway, or prevent the passage of engines or carriages on the Railway at reasonable times, except at any time when in consequence of any of the works being out of repair, or from any other sufficient cause, it shall be necessary to close the Railway or any part thereof

[Power to enforce regulations by bye laws]

30 For better enforcing the observance of all or any of such regulations it shall be lawful for the Company to make bye laws and from time to time to repeal alter and add to the same Provided that such bye laws, alterations and additions be not repugnant to the laws of British India, or to the provisions of this Act and be allowed by the Governor General of India in Council

All such bye laws shall be reduced into writing and shall have affixed thereto the common seal of the Company and shall be authenticated by the signature of a Secretary to the Government of India and published in the *Gazette of India*, and shall be judicially noticed

Any person offending against any such bye law shall be liable for every such offence to a fine not exceeding fifty Rupees to be imposed by the Company in such bye laws as a penalty for any such offence and if the infraction or non observance of any such bye law or other such regulation as aforesaid be attended with danger or annoyance to the public or hindrance to the Company in the lawful use of the Railway, it shall be lawful for the Company summarily to interfere, to obviate or remove such danger, annoyance or hindrance, and that without prejudice to any penalty incurred by the infraction of the bye law

( ৪ ) রেলপথে লোকপ্রভৃতির গমনাগমনের নির্বিঘ্নতা জন্যে নিশানি ও সতর্ক করণার্থ অন্য বিষয়ের বিধান।

( ৫ ) গাড়িতে আলো দিবার ও মাল বোঝাই করিবার ও নামাইবার ও প্রত্যেক গাড়িতে কত জন ও যত ওজনের দ্রব্যাদি যাইবে ইহার বিধান।

( ৬ ) চড়নদারদিগকে টিকিট দিবার বিধান।

( ৭ ) মালপ্রভৃতি যেং দ্রব্য রেলপথে চালান হইবে তাহা গ্রহণ ও সমর্পণ করিবার বিধান।

( ৮ ) পথের ধারে যেইলেকট্রিক টেলিগ্রাফ থাকে তাহার ব্যবহারের বিধান।

( ৯ ) কোম্পানির ষ্টেশন ও ভূম্যাদি পরিষ্কার রূপে রাখিবার বিধান।

( ১০ ) এবং সাধারণমতে রেলপথে গমনাগমন ও ঐ পথের ব্যবহার ও তদ্ঘটিত কার্য্যকরণ সংক্রান্ত বিধান।

কোন সময়ে রেলপথসংক্রান্ত কোন বিষয় সারাইবার প্রয়োজন হইলে কিম্বা উপযুক্ত অন্য কারণে, রেলপথ কি তাহার কোন অংশ বন্ধ করা আবশ্যক হইলে তাহা বন্ধ করা যাইতে পারিবে। নতুবা উক্ত বিধিক্রমে রেলপথ বন্ধ করিবার কিম্বা যুক্তিমত সকল সময়ে কলের গাড়ি কি গাড়ির রেলপথে যাইতে বারণ করিবার অনুমতি হইবে না ইতি।

[উপবিধি দ্বারা বিধি প্রবল করিবার ক্ষমতার কথা।]

৩০ ধারা। পূর্ব্বোক্ত কোন কি সমস্ত বিধি উত্তম রূপে প্রবল করিবার জন্যে কোম্পানি উপবিধি করিতে পারিবেন, এবং সময়েং সেই উপবিধি রহিত ও পরিবর্ত্তন ও বৃদ্ধি করিতে পারিবেন। কিন্তু সেই উপবিধি এব তাহার পরিবর্ত্তন ও বৃদ্ধি ব্রিটনীয় ভারতবর্ষের আইনের কি এই আইনের বিধানের বিপক্ষ না হয়, এব মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব কর্ত্তৃক অনুমোদিত হয়।

পূর্ব্বোক্ত সকল উপবিধি লিখিয়া রাখিতে হইবে ও তাহাতে কোম্পানির সাধারণ মোহর দেওয়া যাইবে, এবং ভারতবর্ষের গবর্ণমেণ্টের অন্যতর সেক্রেটারী সাহেবের স্বাক্ষরিত হইয়া ইণ্ডিয়া গেজেটে প্রকাশ করা যাইবে ও আদালতে তাহা প্রকৃত বলিয়া স্বীকার করা যাইবে।

কোন ব্যক্তি তদ্রূপ কোন উপবিধির বিপক্ষে অপরাধ করিলে তাহার তদ্রূপ প্রত্যেক অপরাধের জন্যে পঞ্চাশ টাকার অনধিক অর্থদণ্ড হইবে। কোম্পানি সেই উপবিধিতে উক্ত অপরাধের দণ্ড ধার্য্য করিবেন। তদ্রূপ কোন অপরাধ কিম্বা পূর্ব্বোক্ত অন্য বিধানের লঙ্ঘন কি অপালনদ্বারা যদি সাধারণ লোকদের বিঘ্ন কি ক্লেশ হয় কিম্বা কোম্পানির রেলপথ বৈধমতে ব্যবহার করিবার বাধা হয়, তবে কোম্পানি তৎক্ষণাৎ সেই বিঘ্ন কি ক্লেশ কি বাধা নিবৃত্ত কি স্থানান্তর করিবার জন্যে হস্তক্ষেপ করিতে পারিবেন, কিন্তু তদ্দ্বারা উপবিধি লঙ্ঘন হেতুক যে দণ্ড হয়, তাহার অন্যথা হইবে না ইতি।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৬৮। ২ জানুআরি।]

[Publication of bye-laws, time table and tariff ]

31 A copy of such parts of this Act as the Governor General of India in Council shall direct, and a copy of such bye laws, when allowed by the Governor General of India in Council, and of the Time Table and of the Tariff of tolls, rates and charges, or such parts of such bye laws, time table and tariff respectively as the Local Government shall from time to time direct shall be painted on boards, or printed on paper in English and the vernacular language of the district and pasted on boards, and shall be hung up or affixed and continued in some conspicuous part of such stations belonging to the Company as the Local Government shall from time to time direct so as to give public notice thereof to the parties interested therein or affected thereby, and such boards shall from time to time be renewed as often as the copies thereon or any part thereof shall be obliterated or destroyed

No fine imposed by any such bye law shall be recoverable from any person not a servant of the Company unless the same bye law shall have been published and kept published in manner aforesaid

No such fine shall be recoverable from a servant of the Company unless he shall either have received a copy of the bye law in a language which he reads and understands, or unless he shall have been expressly informed by an officer of the Company of the existence and substance of such bye law

[Such bye laws to be binding on all parties ]

32 Such bye laws, when so allowed, published and affixed, shall be binding upon all parties and shall be sufficient to justify all persons acting under the same and for proof of the publication of any such bye laws, it shall be sufficient to prove that a printed paper or printed board, containing a copy of such bye laws was affixed and continued in manner by this Act directed, and in case of its being afterwards displaced or damaged, then that such paper or board was re placed as soon as conveniently might be

*Notice and Returns of Accidents*

[Notice of death or accident to be given to Government ]

33 Every Company shall, within forty eight hours after the occurrence upon their Railway, or in or upon any of the stations, sheds, sidings carriages, or other property belonging to such Company, of any accidental death or any accident attended with serious personal injury, give notice thereof to the Local Government through such

[উপবিধি এ টাইম টেবিল ও তারিফ প্রকাশ করিবার কথা।]

৩১ ধারা। মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব এই আইনের যেং অংশ নির্দ্দিষ্ট করেন তাহার প্রতিলিপি এবং মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব উক্ত উপবিধি অনুমোদন করিলে তাহার প্রতিলিপি, এবং টাইম টেবিল অর্থাৎ গাড়ির যাইবার ও আসিবার সময়ের ফর্দ্দ, এবং মাস্থলের ও ভাড়ার ও খরচের ফর্দ্দ কিম্বা স্থানীয় গবর্ণমেণ্ট সময়েং সেই উপবিধির কি টাইম টেবিলের কি ফর্দ্দের যেং অংশ নির্দ্দিষ্ট করেন তাহা ইঙ্গলণ্ডীয় ভাষায় এবং জিলার চলিত ভাষায় ২ং কিম্বা তক্তার উপর লিখিতে হইবে, কিম্বা কাগজে ছাপা হইয়া তক্তায় বসান যাইবে এবং স্থানীয় গবর্ণমেণ্ট কোম্পানির যেং ষ্টেশন নিরূপণ করেন সেইং ষ্টেশনের কোন প্রকাশ স্থানে লটকান যাইবে ও লটকাইয়া রাখা যাইবে ইহাতে সেই বিষয়ে যে ব্যক্তিদের সম্পর্ক কি লাভ কি ক্ষতি হয় তাঁহাদিগকে সেইং বিষয়ের প্রকাশ্য সম্বাদ দেওন যাইবে। সেইং তক্তায় যে প্রতিলিপি দেওয়া যায় তাহা কি তাহার কোন অংশের অক্ষর সময়েং উঠিয়া গেলে কি নষ্ট হইলে তাহা নূতন করিয়া দিতে হইবে।

যদি উক্ত উপবিধি পূর্ব্বোক্তমতে প্রকাশ না করা যায় ও প্রকাশভাবে না রাখা যায়, তবে তদ্দ্বারা যে অর্থদণ্ড ধার্য্য হয় কোম্পানির চাকরভিন্ন কোন ব্যক্তির স্থানে সেই দণ্ডের টাকা আদায় হইতে পারিবে না।

কোম্পানির চাকর যে ভাষা পড়িয়া বুঝিতে পারেন, উপবিধি যদি এমন ভাষায় না পাইয়া থাকেন, কিম্বা কোম্পানির কোন কার্য্যকারক যদি সেই চাকরকে সেই উপবিধি থাকার কথা ও তাহার মর্ম্ম স্পষ্টরূপে জ্ঞাত না করেন, তবে ঐ চাকরের স্থানে ঐ দণ্ডের টাকা আদায় হইতে পারিবে না ইতি।

[সকল লোকের সেই উপবিধি অবশ্য মানিতে হইবার কথা।]

৩২ ধারা। ঐ উপবিধি পূর্ব্বোক্তমতে অনুমোদিত ও প্রকাশিত হইলে ও লটকান গেলে সকল লোকের তাহা মানিতে হইবে। ও যাহারা তদনুসারে কর্ম্ম করেন, তাহারদিগকে নির্দ্দোষ করিবার জন্যে ঐ উপবিধিই প্রচুর। আরো ঐ উপবিধির প্রতিলিপি কাগজে ছাপা, কিম্বা তক্তায় লেখা হইয়া এই আইনের আজ্ঞামতে লটকান গিয়াছে এবং লটকাইয়া রাখা গিয়াছে, ও পশ্চাৎ তাহা উঠিয়া গেলে কি অস্পষ্ট হইলে সেই কাগজ কি তক্তা সুবিধামতে স্বরা করিয়া নূতন দেওয়া গিয়াছে ইহার প্রমাণ হইলেই, উক্ত উপবিধি প্রকাশ হইবার প্রচুর প্রমাণ হয় ইতি।

বিঘটনার সম্বাদ ও রিটর্ণ দিবার বিধি।

[মৃত্যুর কি বিঘটনার সম্বাদ গবর্ণমেণ্টকে দিতে হইবার কথা।]

৩৩ ধারা। কোন কোম্পানির রেলপথে কিম্বা তাঁহারদের কোন ষ্টেশনের কি শেডের মধ্যে কি পার্শ্ব পথে কি গাড়িতে কি অন্য স্থানে যদি অকস্মাৎ কোন ব্যক্তির মৃত্যু কিম্বা শারীরিক গুরুতর আঘাত সহিত কোন বিঘটনা হয়, তবে ঐ কোম্পানি সেই কর্ম্মেতে যে কার্য্যকারককে নিযুক্ত করেন তিনি ঐ বিঘটনার পর আটচল্লিশ ঘণ্টার মধ্যে স্থানীয়

officer as it shall appoint in this behalf and every such notice shall be deemed a privileged communication

[Fine for not giving notice]

34 If any Company omit to give such notice it shall be liable to a fine not exceeding fifty Rupees for every day during which the said omission shall have continued

[Return of accidents to be delivered to Government]

35 The Local Government may from time to time direct any Company to make up and deliver to them a return of accidents occurring in the course of the public traffic upon the Railway belonging to such Company, or in the construction maintenance or repair of the line whether attended with personal injury or not, in such form as the Government shall deem necessary

*Returns of Traffic*

[Returns of traffic and table of tolls]

36 The Governor General in Council may from time to time direct every Company to make and deliver to them returns, according to forms to be furnished to the Company of the traffic in passengers, cattle and goods respectively according to the several classes on the Railway, and also a table of all tolls rates, and charges from time to time levied on each class of passengers, and on cattle and goods, conveyed on the Railway Provided that such returns shall be required in like manner and at the same time from all the said Company, unless the Governor General in Council shall specially exempt any of such Companies

[Fine for non delivery of return]

37 If any return required by this Act shall not be so delivered within thirty days after the same shall have been required by the Government the said Company shall be liable to a fine not exceeding fifty Rupees for every day during which the said Company has omitted after the expiration of thirty days from the date of such requisition to deliver the said return

[Penalty for continued neglect to give notice or deliver return]

38 If after any conviction of any failure or omission under Sections 33 35 or 36 of this Act, the Company so convicted shall without lawful excuse the burden of proving which shall be on the Company, neglect within seven days to give the notice or deliver the return for the omission to give or deliver which it shall have been convicted, the Company shall be liable to a fine not exceeding the sum of Rupees seventy five for every day

গবর্ণমেন্টকে ঐ ঘটনাদের সম্বাদ জানাইবেন। ঐরূপ সম্বাদ গোপনীয় কথা জ্ঞান হইবে ইতি।

[সম্বাদ না দিবার অর্থদণ্ডের কথা।]

৩৪ ধারা। যদি কোন কোম্পানি ঐরূপে সম্বাদ না দেন, তবে যত দিন সম্বাদ না দেন, তাহার দিনপ্রতি পঞ্চাশ টাকাপর্য্যন্ত অর্থদণ্ডের দায়ী হইবেন ইতি।

[বিঘটনার রিটর্ণ গবর্ণমেন্টে দিবার কথা।]

৩৫ ধারা। কোন কোম্পানির রেলপথে যে সময়ে যদি লোকাদির গমনাগমন হইয়া থাকে সেই অবধি কিম্বা পথ প্রস্তুত কি রক্ষা করণ কি মেরামত কার্য্যেতে যেং বিঘটনা হইয়াছে ও তাহাতে কোন ব্যক্তির কায়িক হানি হইয়াছে কি না, স্থানীয় গবর্ণমেন্ট সেই কোম্পানিকে সময়ং সেই বিষয়ের রিটর্ণ লিখিয়া দিতে আজ্ঞা করিতে পারিবেন। ঐ গবর্ণমেন্ট যে পাঠ আবশ্যক বোধ করেন, ঐ রিটর্ণ সেই পাঠে লিখিতে হইবে ইতি।

লোক ও দ্রব্যাদির রিটর্ণ দিবার বিধি।

[ট্রাফিকের রিটর্ণের ও মাস্থলের টেবিলের কথা।]

৩৬ ধারা। ভিন্নং শ্রেণীমতে যত জন ও যত গোমেষাদি ও দ্রব্যসামগ্রী রেলপথে গমনাগমন করে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব সেই বিষয়ের রিটর্ণের পাঠ নির্দ্দিষ্ট করিয়া প্রত্যেক কোম্পানিকে সময়েং সেই পাঠানুসারে রিটর্ণ প্রস্তুত করিয়া দিবার, এবং রেলপথে গমনাগমনকারি প্রত্যেক শ্রেণীর চড়নদারের স্থানে ও পশু ও দ্রব্যাদির নিমিত্তে সময়েং যত মাস্থল ও ভাড়া ও খরচ আদায় হয় তাহার টেবিল দিবার আজ্ঞা করিতে পারিবেন। কিন্তু উক্ত সকল কোম্পানিকে একিপ্রকারে একি সময়ে সেই রিটর্ণ পাঠাইতে আজ্ঞা হইবে। কেবল মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব ঐরূপ কোন কোম্পানিকে নিষ্কৃতি দেওয়া বিহিত বোধ করিলে দিতে পারিবেন ইতি।

[রিটর্ণ না দিলে অর্থদণ্ডের কথা।]

৩৭ ধারা। এই আইনমতে যে রিটর্ণ দিবার আজ্ঞা হয়, গবর্ণমেন্ট সেই রিটর্ণ চাহিলে যদি তাহা ত্রিশ দিনের মধ্যে দেওয়া না যায়, তবে ঐ আজ্ঞা হইবার তারিখ অবধি ত্রিশ দিন গত হইলে পর উক্ত কোম্পানি যত দিন ঐ রিটর্ণ দিতে গাফিলি করেন তাহার দিনপ্রতি তাঁহারদের পঞ্চাশ টাকার অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

[সম্বাদ কি রিটর্ণ দিবার নিরন্তর ঔদাসিন্য হইলে দণ্ডের কথা।]

৩৮ ধারা। এই আইনের ৩৩ কি ৩৫ কি ৩৬ ধারার নির্দ্দিষ্ট বিবরণ জানাইবার ত্রুটি কি গাফিলি হইবার প্রমাণ হইলে পর, যে কোম্পানির যে ২ নির্ণয় হইল তাঁহারদের সম্বাদ না দেওনের কি রিটর্ণ অর্পণ না করণের দোষ প্রমাণ হইবার তারিখ অবধি যদি সাত দিনের মধ্যে উপযুক্ত হেতু না থাকিতেও ঐ সম্বাদ কি রিটর্ণ না দেওয়া যায়, (না দেওনের হেতু উপযুক্ত কি না ঐ, কোম্পানি ইহার প্রমাণ করিবার দায়ী) তবে দোষ নির্ণয় হইবার তারিখ অবধি অথবা যদি এই ধারামতে,

during which the neglect shall have continued from the date of the former conviction, or if more than one conviction shall take place under this section, since the date of the last preceding conviction.

[Service of summons under this Chapter ]

39 Any summons issued under this Chapter may be served upon the Company by leaving the same at their head office, or by serving the same on their principal agent or manager in India.

*B.—Carriage of Mails*

[Governor General in Council may require Companies to convey the mail ]

40 The Governor General of India in Council may, by notice in writing under the hand of the Director General of the Post Office or of any other Officer duly authorized in this behalf delivered to any Company, require that the mails shall from the day to be named in any such notice be conveyed and forwarded by such Company on their Railway, either by the ordinary trains of carriages, or by special trains, as need may be at such hours or times as the Governor General in Council shall direct, together with the guards appointed and employed by the Governor General in Council in charge thereof, and any other officers of the Post Office

Thereupon the said Company shall, from the day to be named in such notice, at their own costs, provide sufficient carriages and engines on their Railway for the conveyance of such mails to the satisfaction of the Governor General in Council and receive and convey by such ordinary or special trains of carriages or otherwise as need may be all such mails as shall for that purpose be tendered to them, or any of their officers or servants, by any officer of the Post Office and also receive and convey in and upon the carriages carrying such mails the guards in charge thereof and any other officers of the Post Office, and shall receive and leave such mails, guards and officers at such places in the line of such Railway on such days at such hours or times in the day or night, and subject to all such reasonable regulations and restrictions as to speed of travelling places, times and duration of stoppages and times of arrival as the Governor General in Council shall in that behalf from time to time direct

The Company shall not be entitled to any remuneration for the conveyance of such mails guards and officers

পূর্ব্বে দুই কি অধিকবার দোষ নির্ণয় হইয়া থাকে তবে অব্যবহিত পূর্ব্ব দোষনির্ণয়ের তারিখ অবধি যত দিন তদ্রূপ পরিক্রিয়া করিয়া থাকেন তাহার দিনপ্রতি কোম্পানির পঁচাত্তর টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

[এই অধ্যায়মতে আহ্বানপত্র দিবার কথা।]

৩৯ ধারা। এই অধ্যায়মতে যে আহ্বানপত্র বাহির হয় কোম্পানির প্রধান কার্য্যালয়ে দিয়া কিম্বা ভারতবর্ষে তাহারদের প্রধান এজেণ্টের কি কর্ম্মাধ্যক্ষের প্রতি অর্পণ করিয়া, ঐ আহ্বানপত্র দেওয়া যাইতে পারিবে ইতি।

B —ডাকপত্র চালান করিবার বিধি।

[কোম্পানিদিগকে ডাকপত্র চালান করিতে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের আজ্ঞা দিবার ক্ষমতার কথা।]

৪০ ধারা। মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব কোন কোম্পানির নামে ডাকঘরের ডৈরেক্টর জেনরল সাহেবের কিম্বা তৎকর্ম্মার্থে নিয়মিতরূপে ক্ষমতা প্রাপ্ত অন্য কার্য্যকারকের স্বাক্ষরিত অনুজ্ঞাপত্র দিয়া আজ্ঞা করিতে পারিবেন যে, সেই পত্রের নিরূপিত দিবসাবধি ডাকপত্র ঐ কোম্পানির দ্বারা নিয়মিত ট্রেনের গাড়িতে কিম্বা প্রয়োজনমতে বিশেষ ট্রেনে, মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব যেং ঘণ্টা কি যেং সময় আজ্ঞা করেন সেইং ঘণ্টায় কি সেইং সময়ে রেলপথে চালান ও প্রেরণ করা যায়, এবং মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব সেই পত্রাদির রক্ষা করণার্থে যে রক্ষককে নিযুক্ত করেন ও কর্ম্ম দেন তাঁহাকে এবং ডাকঘরের অন্য কর্ম্মকারকদিগকে ঐ পত্রাদির সঙ্গে লওয়া যায়।

তাহা হইলে উক্ত কোম্পানি ঐ অনুজ্ঞাপত্রের নিরূপিত দিবসাবধি আপনারদের খরচে আপনারদের রেলপথে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের সন্তোষমতে ঐ ডাকপত্র চালান করিবার উপযুক্ত গাড়ি ও কলের গাড়ি নিরূপণ করিবেন। এবং ডাকঘরের কোন কর্ম্মকারকদ্বারা তাহারদিগকে কি তাহারদের কোন কর্ম্মকারকদিগকে কি চাকরদিগকে যে সকল পত্র চালান করিবার জন্যে দেওয়া যায় নিয়মিত কি বিশেষ ট্রেনের গাড়িতে কিম্বা প্রয়োজনমতে অন্য প্রকারে ঐ পত্রাদি গ্রহণ করিয়া চালান করিবেন। এবং যে গাড়িতে সেই পত্রাদি দেওয়া যায়, সেই গাড়িতে ঐ পত্রাদির রক্ষকদিগকে এবং ডাকঘরের অন্য কার্য্যকারকদিগকে লইয়া চালান করিবেন। এবং গাড়ি যত বেগে যাইবে ও যে স্থানে যে সময়ে যত ক্ষণ দাঁড়াইবে ও যে সময়ে পঁহুছিবে এতদ্বিষয়ে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুতগবর্ণর জেনরল সাহেব সময়েং যুক্তিমত যে বিধি ও যে নিষেধাজ্ঞা করেন তাঁহারা তাহা মানিয়া ঐ পত্রাদিও রক্ষক ও কার্য্যকারকদিগকে লইয়া রেলপথের সন্নিহিত সেইং স্থানে সেইং দিনে ও দিবা কি রাত্রি ভাগের সেইং ঘণ্টায় কি সময়ে উত্তরাইয়া দিবেন।

সেই পত্রাদি ও রক্ষক ও কার্য্যকারকদিগকে চালান করিবার জন্যে কোম্পানির পারিশ্রমিক পাইবার অধিকার নাই ইতি।

[Exclusive use of carriage if necessary ]

41 The Governor General in Council may by such notice as aforesaid, require that the whole of the inside of any carriage used on any Railway for the conveyance of mails, shall be exclusively appropriated for the purpose of carrying the mails

[Separate carriage for sorting letters ]

42 The Company shall, on being required in manner aforesaid, so to do by the Governor General in Council, provide (in addition to the carriages aforesaid) a separate carriage fitted up as the Governor General in Council shall direct, for the purpose of sorting letters therein, and shall forward the same carriage by their Railway, at such hours or times, and subject to all such reasonable regulations as the Governor General in Council shall direct The Company shall receive and convey in any such last mentioned carriage all such mails and officers of the Post Office as the Governor General in Council shall reasonably require and shall deliver and leave any mails and officers of the Post Office at such places on the line of the Railway as the Governor General in Council shall from time to time reasonably direct

[Companies to be subject to directions of Government respecting conveyance ]

43 For the greater security of the mails so to be carried or conveyed by Railways the Company and their officers and servants shall obey all such reasonable regulations respecting the conveyance delivering, and leaving of such mails guards and officers of the Post Office on any such Railway as the Governor General in Council shall from time to time make

Provided that it shall not be lawful for any officer or servant of the Post Office to interfere with or give orders to the engineer or other person having the charge of any engine upon any Railway along which mails shall be conveyed, but if any cause of complaint shall arise the same shall be stated to the officer of the Company having charge of the train or to the chief officer at any station upon the Railway, and in case of any default or neglect on the part of any officers or servants of the Company to comply with any of the regulations of the Governor General in Council, the Company shall be wholly responsible for the same

[Penalty for refusing or neglecting to convey mails ]

44 Any Company, or any officers or servants of a Company, refusing or neglecting to carry or convey any mails when tendered to them

[প্রয়োজন হইলে ডাকপত্রের গাড়িতে অন্য দ্রব্যাদি না দিবার কথা।]

৪১ ধারা। কোন রেলপথে ডাকপত্র লইবার যে গাড়ি নিরূপণ করা যায় তাহার অন্তর্ভাগ কেবল ডাকপত্রাদি ভিন্ন অন্য বিষয় লইবার কার্য্যে নিরূপণ করা না যায়, মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব পূর্ব্বোক্ত প্রকারের অনুষ্ঠাপত্র লিখিয়া এমত আজ্ঞা করিতে পারিবেন ইতি।

[পত্রাদি বাছিয়া রাখিবার জন্যে স্বতন্ত্র গাড়ির কথা।]

৪২ ধারা। কোম্পানি মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের স্থানে পূর্ব্বোক্ত প্রকারে আজ্ঞা পাইলে, উক্ত সকল গাড়ির অতিরিক্ত, পত্র বাছাইয়া রাখিবার উপযুক্ত অন্য গাড়ি নিরূপণ করিবেন। এ মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব ঐ গাড়িতে যে প্রকার সাজ সরঞ্জাম দিতে আজ্ঞা করেন তাহা দিবেন, এবং মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব যেং ঘণ্টা কি সময় নিরূপণ করেন ও যুক্তিমত যে সকল বিধান করেন তদনুসারে ঐ গাড়ি রেলপথে চালাইবেন। মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব শেষোক্ত গাড়িতে যুক্তিমতে যে সকল পত্রাদি এবং ডাকঘরের যে কার্য্যকারকদিগকে লইবার আদেশ করেন কোম্পানি তাঁহারদিগকে সেই গাড়িতে লইয়া মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব সময়েং রেলপথের ধারের যেং স্থানে ঐ পত্রাদি ও ডাকঘরের কার্য্যকারকদিগকে উত্তরাইয়া দিবার যুক্তিমত আজ্ঞা করেন তদ্রূপ করিবেন ইতি।

[পত্রাদি চালান করিবার বিষয়ে গবর্ণমেণ্টের আদেশমতে কোম্পানির কর্ম্ম করিতে হইবার কথা।]

৪৩ ধারা। রেলপথে পত্রাদি নির্ব্বিঘ্নে লইয়া যাইবার কি চালান করিবার নিমিত্তে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব সময়েং তদ্রূপ কোন রেলপথে পত্রাদি ও রক্ষকদিগকে ও ডাকঘরের কর্ম্মকারকদিগকে চালান ও সমর্পণ করিবার ও উত্তরাইয়া দিবার যুক্তিসিদ্ধ যে বিধি করেন, কোম্পানির ও তদীয় কর্ম্মকারক ও চাকরদিগের সেই সকল বিধি মানিতে হইবে।

কিন্তু পত্রাদি যে রেলপথ দিয়া চালান হয়, ডাকঘরের কোন কর্ম্মকারক কি চাকর সেই রেলপথের কোন ইঞ্জিনিয়রের কর্ম্মে কিম্বা কলের গাড়ি যাঁহার তত্ত্বাধীনে থাকে তাহার কর্ম্মে হস্তক্ষেপ করিতে কিম্বা তাঁহাকে কোন আজ্ঞা দিতে পারিবেন না। যদি আক্ষেপের কোন কারণ হইয়া থাকে তবে ট্রেন ঐ কোম্পানির যে কর্ম্মকারকের তত্ত্বাধীনে থাকে তাঁহাকে কিম্বা রেলপথে কোন ষ্টেশনের প্রধান কর্ম্মকারককে সেই বিষয় জানাইতে হইবে। যদি কোম্পানির কোন কর্ম্মকারক কি চাকরগণ মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের কোন আইনঅনুসারে কর্ম্ম করিতে কোন প্রকারে ত্রুটি কি শৈথিল্য করেন তবে কোম্পানি তাহার জন্যে সম্পূর্ণ দায়ী ইতি।

[ডাকপত্রাদি চালান করিতে অসম্মত হইলে কি চালান না করিলে দণ্ডের কথা।]

৪৪ ধারা। ডাক ঘরের কোন কর্ম্মকারক পত্রাদি চালান করিবার জন্যে কোন কোম্পানিকে দিতে প্রস্তাব করিলে, যদি সেই কোম্পানি কিম্বা তদীয় কোন কর্ম্ম-

for such purpose by any officer of the Post Office, or refusing or neglecting to receive and deliver any such mails, mail-guards or other officers of the Post Office, at such places, at such times, on such days, and subject to such regulations as to speed of travelling, places, times, and duration of stoppages as the Governor-General in Council shall from time to time reasonably direct as hereinbefore provided, or not obeying all such regulations respecting the conveyance of the mails on any such Railways as the Governor General in Council shall make for the purposes aforesaid, shall for every such offence forfeit and pay a sum not exceeding two hundred Rupees

[Service of notices ]

45. All notices under the provisions of this Part of this Act by the Governor General in Council to any Company, shall be considered as duly served on the Company in case the same shall be given or delivered to the Agent of such Company

*C.—Conveyance of Troops*

[Companies to convey Military and Police at certain charges

46 Whenever the Governor General of India in Council or the Local Government shall determine to move any of the officers or soldiers of Her Majesty's Forces or any other persons to whom the provisions of the Mutiny Act, or the Articles of War made by the Governor General in Council, for the time being in force shall be applicable, or any officers or privates of the police together with prisoners or other persons (if any) in their charge or custody, or any artizans in the employment of Government, by any Railway, the Company shall permit such persons respectively, with their baggage, stores, arms, ammunition and other necessaries and things, to be conveyed, on the production of a route or order for their conveyance signed by the proper authorities

The Company shall be bound to provide such conveyance as aforesaid for each Officer proceeding on duty, such Officers being entitled to conveyance in a first class carriage at second class fares the soldiers, privates of the police and European artizans being entitled to conveyance in second class carriages at the lowest fares, and all other persons at the lowest fares.

Every officer so conveyed shall be entitled to take with him two maunds of personal luggage without extra charge, and every soldier and

কারক কি ডাকর ভাহা লইতে কি চালান করিতে সম্মত না হন কি গ্রহণ পূর্ব্বক চালান না করেন, কিম্বা ঐ পত্রাদি ও পত্ররক্ষকদিগকে কিম্বা ডাকঘরের অন্য কর্ম্মকারকদিগকে গ্রহণপূর্ব্বক যে স্থানে যে সময়ে ও যে দিনে উতরাইয়া দিবেন এবং গাড়ি যত বেগে চালাইবেন ও যেং স্থানে যে সময়ে যত কাল থামাইবেন এই২ বিষয়ে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব পূর্ব্বোক্ত বিধানক্রমে সময়েং যুক্তিমত যে আজ্ঞা করেন, যদি ঐ কোম্পানি কি তদীয় কর্ম্মকারক কি চাকরগণ সেই আজ্ঞামতে পত্রাদি গ্রহণ ও সমর্পণ করিতে সম্মত না হন কি ত্রুটি করেন, কিম্বা মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব পূর্ব্বোক্ত অভিপ্রায়ে তদ্রূপ কোন রেলপথে পত্রাদি চালান করিবার যে সকল বিধি করেন ঐ কোম্পানি প্রভৃতি যদি তাহা না মানেন, তবে তদ্রূপ প্রত্যেক অপরাধের জন্যে তাঁহাদের দুই শত টাকার অনধিক দণ্ড দিতে হইবে ইতি।

[নোটিস দিবার কথা।]

৪৫ ধারা। মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব এই আইনের এই খণ্ডের বিধানমতে কোন কোম্পানির নামে যে অনুজ্ঞা দেন, তাহা ঐ কোম্পানির একেণ্ট সাহেবকে দেওয়া গেলে কি তাঁহার প্রতি সমর্পণ করা গেলে, কোম্পানিকে নিয়মিতরূপে দেওয়া গেল জ্ঞান হইবে ইতি।

C —সৈন্যদিগকে লইবার বিধি।

[নিরূপিত ভাড়া পাইয়া কোম্পানির সৈন্যদিগকে ও পোলীসকে লইবার কথা।]

৪৬ ধারা। মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব কিম্বা স্থান বিশেষের গবর্ণমেণ্ট যদি কোন সময়ে শ্রীশ্রীমতী মহারাণীর সৈন্যদলগত কোন সেনাপতিদিগকে কি সৈন্যদিগকে কিম্বা রাজবিদ্রোহবিষয়ক আইন কি মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের প্রণীত যুদ্ধ বিষয়ক যে বিধান যে সময়ে প্রবল থাকে তাহা যে ব্যক্তিদের প্রতি বর্ত্তে তাহারদিগকে কিম্বা পোলীসদলের কোন অধ্যক্ষদিগকে কি লোকদিগকে কিম্বা বন্দ্যাদিপ্রভৃতি যে ব্যক্তিরা তাঁহারদের সতর্কতায় কি রক্ষণে থাকে তাহারদিগকে, কিম্বা গবর্ণমেণ্টের অধীন নিযুক্ত কোন কারিগরদিগকে রেলপথে এক স্থান হইতে অন্য স্থানে পাঠাইতে মনস্থ করেন, তবে তাহারদিগকে চালান করিবার পথ প্রদর্শন কি আজ্ঞাসূচকপত্র উপযুক্ত কর্ত্তৃপক্ষদ্বারা স্বাক্ষরিত হইয়া কোম্পানিকে দর্শান গেলে, ঐ কোম্পানি সেই ব্যক্তিদিগকে ও তাঁহারদের দ্রব্যসামগ্রী ও সাজ সরঞ্জাম ও অস্ত্রশস্ত্রাদি প্রয়োজনীয় সকল দ্রব্যের চালান হইবার অনুমতি দিবেন।

কর্ম্মোপলক্ষে যে প্রত্যেক সেনাপতিকে পূর্ব্বোক্ত মতে চালান করা যাইবে তাঁহার গমনের জন্যে উক্ত কোম্পানির এই২ নিয়ম করিতে হইবে। সেনাপতি সাহেবেরা দ্বিতীয় কেলাসের ভাড়া দিয়া প্রথম কেলাসের গাড়িতে যাইতে পাইবেন। সৈন্যেরা ও পোলীস দলের লোকেরা ও ইউরোপীয় কারিগরেরা অতি ন্যূন হিসাবে ভাড়া দিয়া দ্বিতীয় কেলাসের গাড়িতে যাইতে পারিবে ও অন্য সকলে অতি ন্যূন হিসাবে ভাড়া দিয়া যাইতে পাইবে।

যে প্রত্যেক সেনাপতিকে তদ্রূপে চালান করা যায় তিনি নিজ ব্যবহারের দুই মণ এব্য বিনামূল্যে লইতে পারিবেন ও সৈন্যেরা ও পোলীসদলের লোকেরা

private shall be entitled to take with him half a maund of personal luggage without extra charge, all excess of the said weights being paid for at the rate of not more than one pie per maund per mile

All public baggage, stores arms, ammunition and other necessaries and things, except gun powder and other combustible matters which the Company shall only be bound to convey at such prices and on such conditions as may be from time to time contracted for between the Government of India and the Company, shall be conveyed at charges not exceeding one pie per maund per mile, the assistance of the soldiers or police being given in loading and unloading such goods

The privileges of conveyance and carriage hereby stipulated for shall at all times be used and enjoyed in preference to and priority over the public use of the Railway for conveyance and carriage

*D —Cheap Daily Trains*

[Companies to provide one cheap train each way daily ]

47 All Companies not specially exempted from the operation of this section by the Governor General of India in Council shall by means of one train at the least to travel along their Railway from one end to the other of each trunk branch or junction line belonging to or leased by them, so long as they shall continue to carry other passengers over such trunk branch or junction line once at the least each way on every day provide for the conveyance of passengers to and from the terminal and other ordinary passenger stations of the Railway under the following conditions (that is to say) —

(a)—Such train shall start at an hour to be from time to time fixed by the Company subject to the approval of the Local Government

(b)—Such train shall travel at an average rate of speed not less than ten miles an hour for the whole distance travelled including stoppages

(c)—Such train shall, if required take up and set down passengers at every passenger station which it shall pass on the line

(d)—The carriages in which passengers shall be conveyed by such train shall provide a space of at least three and a half square feet for each passenger and shall be protected from the sun and weather in a manner satisfactory to the Local Government

(e)—The fare or charge for each passenger by such train shall not exceed two pies for each mile or fraction of a mile travelled ,

প্রত্যেকে নিজ ব্যবহারের আধ মণ দ্রব্য বিনাশুল্কে সঙ্গে লইতে পারিবেন, তাহার অধিক দ্রব্যের একং মণের উপর মাইলপ্রতি ইংরেজী এক পাই হিসাবে ভাড়া লইতে হইবে।

ভারতবর্ষের গবর্ণমেণ্ট ও কোম্পানি সমস্ত্রে বারুদ ও আগ্নেয়দাহনীয় দ্রব্য লইবার যত ভাড়া ও যে নিয়ম পরস্পর স্থির করেন কোম্পানির কেবল সেই ভাড়া লইয়া ও সেই নিয়মমতে সেই দ্রব্য লইতে হইবে। তদ্ভিন্ন রাজকীয় সকল মালপত্রাদি ও অস্ত্রশস্ত্রাদি আবশ্যক সকল দ্রব্য সামিগ্রীর একং মণের উপর মাইলপ্রতি ইংরেজী এক পাই হিসাবে ভাড়া লইয়া চালান করা যাইবে। সেই সকল দ্রব্য গাড়ীতে বোঝাই করিবার ও নামাইবার কার্য্যে সৈন্যেরা কি পোলীসদলের লোকেরা সাহায্য করিবেন।

সাধারণ লোকদিগকে ও তাঁহাদের দ্রব্যসামগ্রী চালান করণ ও লওন অপেক্ষা, এই ধারামতে যাঁহার দিগকে ও যেং দ্রব্য চালান করিবার ও লইবার নিয়ম করা গেল, তাহা সর্ব্বদাই প্রধান ও অগ্রগণ্য হইবে ইতি।

D —প্রতিদিন অল্পভাড়ার ট্রেনের বিধি।

[কোম্পানির প্রতিদিন যাইবার আসিবার অল্প ভাড়ার ট্রেন চালাইবার কথা।]

৪৭ ধারা। মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব যে কোম্পানিকে এই ধারার কার্য্যহইতে বিশেষমতে নিষ্কৃতি দেন তদ্ভিন্ন প্রত্যেক কোম্পানি নিজের কি পাট্টা করিয়া লওয়া মূল কি শাখা পথে কি সংযুক্ত পথে চড়নদারদিগকে লইবার জন্যে যত কাল ট্রেন চালাইয়া থাকেন, তত কাল, ঐ প্রত্যেক পথের আদি অন্ত অবধি দুই দিগে রেলপথের শেষ ষ্টেশন ও পথিমধ্যে চড়নদারদের উত্তরিবার সাধারণ অন্য ষ্টেশনহইতে ও সেইং ষ্টেশনে প্রতি দিন ন্যূনকল্পে একবার চড়নদারদের যাইবার জন্যে নিম্নলিখিত নিয়মমতে ন্যূনকল্পে এক ট্রেন যাইবার ও আসিবার বিধান করিবেন।

(a) কোম্পানি সময়েং স্থানীয় গবর্ণমেণ্টের অনুমোদনক্রমে যে ঘণ্টা নিরূপণ করেন, সেই ট্রেন সেই ঘণ্টায় খুলিয়া যাইবে।

(b) সেই ট্রেন যত দূর যায়, থামিবার সময় শুদ্ধ ঘণ্টায় দশমাইলের ন্যূন হারে যাবে না।

(c) পথে চড়নদারদের উত্তরিবার যেং স্থান থাকে, প্রয়োজন হইলে ঐ ট্রেন সেই প্রত্যেক ষ্টেশনে লোকদিগকে উঠিবার ও নাবিবার জন্যে থামিবে।

(d) তদ্রূপ ট্রেনে চড়নদারদের যাইবার যে গাড়ি থাকে তাহাতে প্রত্যেক জনের নিমিত্তে সাড়ে তিন বর্গ ফুট নিরূপণ হইবে। স্থানীয় গবর্ণমেণ্টের সন্তোষমতে লোকদের রৌদ্র ও জলবাতাসহইতে রক্ষা পাইবার নিয়ম করা যাইবে।

(e) সেই ট্রেনে যত মাইল যাওয়া যায় তাহার প্রত্যেক মাইলের কি মাইলের কোন অংশের নিমিত্তে একং জন চড়নদারের স্থানে ইংরেজী দুই পাইয়ের অধিক ভাড়া লইতে হইবে না।

(*f*)—Each passenger by such train shall be allowed to take with him twenty pounds weight of luggage not being merchandise or other articles carried for hire or profit, without extra charge and any excess of luggage shall be charged by weight at a rate not exceeding the lowest rate of charge for passengers' luggage by other trains,

(*g*)—Children under three years of age accompanying passengers by such trains shall be taken without any charge, and children three years and upwards but under ten years of age, at half the charge for an adult passenger

If any Company shall refuse or wilfully neglect to comply with the provisions of this section within a reasonable time or shall attempt to evade the operation of such provisions or any of them such Company shall be liable to a fine not exceeding two hundred Rupees for every day during which such refusal, neglect, or evasion shall continue

The Governor General in Council may from time to time, by notification in the *Gazette of India*, relieve any Railway Company from the whole or any part of any liability imposed upon it by the former part of this section

CHAPTER II —*As to Passengers, their Fares and Luggage*

[Fares to be prepaid ]

48 No person shall enter any carriage used on a Railway for the purpose of travelling therein without having first paid his fare, and obtained a ticket

[Tickets to be furnished Tickets to be given up on demand ]

Every person desirous of travelling on a Railway shall, upon payment of his fare, be furnished with a ticket, specifying the class of carriage and the place to which the fare has been paid, and shall when required show his ticket to any officer or servant of the said Company duly authorized to examine the same, and shall deliver up such ticket, upon demand, to any of the Company's officers or servants duly authorized to collect tickets

[Penalty ]

Any person not producing or delivering up his ticket, as aforesaid shall be liable to pay the fare from the place whence the train originally started

(*f*) উক্ত ট্রেনে যে লোক যায় তাহারা প্রত্যেক জন নিজব্যবহারের জন্য সের সামগ্রী বিনা খরচে লইতে পারিবে। কিন্তু ব্যবসায়ের দ্রব্য এবং ভাড়া পাইবার কি লাভ করিবার আশয়ে কোন দ্রব্য বিনা খরচে লইতে পারিবে না। যদি নিজ ব্যবহারের উক্ত সামগ্রী ০ সেরের অধিক হয়, তবে অন্য ট্রেনে চড়নদারেরদের দ্রব্যসামগ্রীর নিমিত্ত অল্পাল্প যে হিসাবে লওয়া যায় ঐ অতিরিক্ত দ্রব্যের নিমিত্তে সেই হিসাবের অধিক দণ্ড লইতে হইবে না।

(*g*) উক্ত ট্রেনে তিন বৎসরের ন্যূন বয়স্ক বালক কোন চড়নদারের সঙ্গে গেলে তাহার ভাড়া লাগিবে না। ৩ বৎসরাবধি ০ বৎসর পর্য্যন্ত বয়সের বালকের জন্যে সম্পূর্ণ বয়স্ক চড়নদারের অর্দ্ধেক ভাড়া লাগিবে।

যদি কোন কোম্পানি উপযুক্ত সময়ের মধ্যে এই ধারার বিধানমতে কর্ম্ম করিতে সম্মত না হন, কি ইচ্ছাপূর্ব্বক ত্রুটি করেন কিম্বা ঐ সকল কি তন্মধ্যে কোন বিধানের কার্য্য হইতে এড়াইতে চেষ্টা করেন, তবে যত দিন অসম্মত হইতে কি ত্রুটি করিতে কি এড়াইবার চেষ্টা করিতে থাকেন তাহার দিন প্রতি কোম্পানির দুই শত টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে।

এই ধারার পূর্ব্ব ভাগক্রমে রেলওয়ে কোম্পানির প্রতি যে দায় অর্পণ হইয়াছে, মহিমান্বিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব সময়ে২ ইণ্ডিয়া গেজেটে আপনপত্র প্রকাশ করিয়া কোন রেলওয়ে কোম্পানিকে সেই সমস্ত দায় কি তাহার কোন অংশ হইতে নিষ্কৃতি দিতে পারিবেন ইতি।

দ্বিতীয় অধ্যায়।—চড়নদারেরদের, ও ভাড়ার ও দ্রব্যের বিধি।

[ভাড়া অগ্রিম দিবার কথা।]

৪৮ ধারা। কোন ব্যক্তি ভাড়া না দিয়া ও টিকিট না পাইয়া রেলপথগামি কোন গাড়িতে স্থানান্তরে যাইবার জন্যে উঠিবে না।

[টিকিট পাইবার ও মাগুয়া হইলে ফিরিয়া দিবার কথা।]

কোন ব্যক্তি রেলপথে কোন স্থানে যাইতে চাহিয়া ভাড়া দিলে, তাহাকে টিকিট দেওয়া যাইবে। যে শ্রেণীর গাড়িতে ও যে স্থানে যাইবার ভাড়া দেওয়া গেল তাহা সেই টিকিটে নির্দ্দিষ্ট থাকিবে। উক্ত কোম্পানির যে কোন কার্য্যকারক কি চাকর ঐ টিকিট দেখিবার নিয়মিত ক্ষমতা পান তিনি দেখিতে চাহিলে তাহা দেখাইতে হইবে। এবং কোম্পানির যে কার্য্যকারকেরা কি চাকরেরা টিকিট সংগ্রহ করিয়া লইবার নিয়মিত ক্ষমতা পান তাঁহারা চাহিলে তাঁহাদের হাতে দিতে হইবে।

[দণ্ডের কথা।]

যদি কোন ব্যক্তি পূর্ব্বোক্তমতে টিকিট না দেখান কি ফিরিয়া না দেন, তবে প্রথম যে স্থান হইতে ট্রেন ছুটিয়া আইল সেই স্থানাবধি তাহার ভাড়া দিবার দায় হইতে পারিবে ইতি।

[Enforcing payment of fare by passenger not producing ticket.]

49. Payment of any fare to which any passenger not producing or delivering up his ticket shall be liable under Section 48 may be enforced in the same manner as any fine imposed under this Act.

[চড়নদার টিকিট না দেখাইলে তাহার স্থানে বল-ক্রমে ভাড়া লইবার কথা।]

৪৯ ধারা। কোন চড়নদার টিকিট না দেখাইলে কি না দিলে ৪৮ ধারামতে তিনি যে ভাড়ার দায়ী হন, তাহা এই আইনের অবধারিত অর্থদণ্ড আদায় করিবার বিধিমতে তাঁহার স্থানে লওয়া যাইতে পারিবে ইতি।

[Penalty for fraud.]

50. Whoever defrauds or attempts to defraud any Company by travelling or attempting to travel upon their Railway without having previously paid his fare, or by riding in or upon a carriage of a higher class than that for which he shall have paid his fare, or by continuing his journey in or upon any of the carriages of the Company beyond the place for which he shall have paid his fare without previously paying the fare for the additional distance, and with intent to avoid payment thereof, or who shall knowingly and wilfully refuse or neglect, on arriving at the point to which he shall have paid his fare, to quit such carriage, or who shall in any other manner whatever attempt to evade the payment of his fare, shall be liable to a fine not exceeding fifty Rupees for each offence.

[প্রতারণার নিমিত্ত দণ্ডের কথা।]

৫০ ধারা। যদি কোন ব্যক্তি অগ্রে ভাড়া না দিয়া কোন রেলপথদ্বারা গিয়া কি যাইবার উদ্যোগ করিয়া কিম্বা যে ক্লাসের গাড়ির ভাড়া দিয়াছে তদপেক্ষা উচ্চ শ্রেণীর গাড়িতে কি গাড়ির উপর চড়িয়া, কিম্বা যে স্থানে যাইবার ভাড়া দিয়াছে কোম্পানির কোন গাড়িতে কি গাড়ির উপরে অধিক দূরের ভাড়া বাকী দিবার মনস্থ করিয়া, অধিক দূরে গিয়া অথবা যে স্থানের ভাড়া দিয়াছে সেই স্থানে গাড়ি পঁহুছিলে যদি জ্ঞান ও ইচ্ছাপূর্ব্বক গাড়ির বাহিরে আসিতে অসম্মত হইয়া কি শৈথিল্য করিয়া কিম্বা অন্য কোন প্রকারে ভাড়া না দিয়া ফাঁকি দিবার উদ্যোগ করিয়া কোম্পানির প্রাপ্য টাকা হরণ করে কি করিবার উদ্যোগ করে তবে উক্ত প্রত্যেক অপরাধের জন্যে তাহার পঞ্চাশ টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

[At intermediate stations, fares and tickets to be conditional.]

51. At the intermediate stations, the fares shall be deemed to be accepted and the tickets furnished only upon condition that there be room in the train for which the tickets shall be furnished.

In case there shall not be room for all the passengers to whom tickets shall have been furnished, those who shall have obtained tickets for the longest distance shall have the preference, and those who shall have obtained tickets for the same distance shall have the preference according to the order in which they shall have received their tickets.

[মধ্যস্থ ষ্টেশনে ভাড়া গ্রহণ ও টিকিট দেওন নির্ভর সাপেক্ষ হইবার কথা।]

৫১ ধারা। গাড়ি যে স্থানহইতে খুলিয়া যায় ও যে স্থান পর্য্যন্ত চলিবে এই দুই স্থানের মধ্যে যে সকল ষ্টেশন থাকে সেইং ষ্টেশনে যে ভাড়া লওয়া যায় ও যে টিকিট দেওয়া যায়, তাহা ট্রেনে স্থান থাকে এই অনুমানে লওয়া ও দেওয়া গেল বোধ হইবে।

যাহারদিগকে টিকিট দেওয়া গেল যদি ট্রেনে তাঁহার দের সকলের স্থান না কুলায়, তবে যাহারা অতি দূরে যাইবে তাহারা অগ্রগণ্য। ও যাহারা একি স্থানে যাইবে তাহারা সকলের যে ক্রমে টিকিট পাইয়াছে সেই ক্রমানুসারে অগ্রগণ্য হইবে।

[Proviso.]

Provided that all officers and troops of Her Majesty on duty and all other persons on the business of Her Majesty who, by virtue of any contract with the East India Company or Her Majesty shall be entitled to be conveyed on such Railway in preference to or in priority over the public shall be entitled to such preference and priority without reference to the distance for which or the order in which, they shall have received their tickets.

[উপবিধি।]

কিন্তু কোম্পানি বাহাদুরের কিম্বা শ্রীশ্রীমতী মহারাণীর সঙ্গে চুক্তি হওন হেতু রাজকীয় কর্ম্মে গমনোদ্যত শ্রীশ্রীমতী মহারাণীর সৈন্যদলের যে সেনাপতিদের ও সৈন্যদের এবং শ্রীশ্রীমতী মহারাণীর কর্ম্মে গমনোদ্যত অন্য সকল ব্যক্তির সেই রেলপথে সাধারণ লোক অপেক্ষা শ্রেষ্ঠতর কি অগ্রভাবে যাইবার অধিকার থাকে তাঁহারদের গমনীয় স্থানের দূরত্ব কিম্বা টিকিট পাইবার ক্রম বিবেচনা না করিয়া তাঁহারা সেই শ্রেষ্ঠতার ও অগ্রগণ্যতার অধিকারী হইবেন ইতি।

[Penalty for entering private room or carriage.]

52. If any special carriage, or portion of a carriage, or any private room or apartment shall be provided by any Company for the exclusive use of females, any male person,

[পৃথক ঘরে কি গাড়িতে যাইবার দণ্ডের কথা।]

৫২ ধারা। যদি কোন কোম্পানি কেবল স্ত্রীলোকের ব্যবহারের জন্যে কোন বিশেষ গাড়ি কি গাড়ির একাংশ কিম্বা কোন পৃথক ঘর কি ভাগ নিরূপণ করেন, তবে কোন পুরুষ ন্যায্য হেতু না থাকিলেও এবং সেই গাড়ি

who without lawful excuse shall enter such carriage, or portion of a carriage, or any such room or apartment, knowing the same to be exclusively appropriated as aforesaid, or shall remain therein after having been informed of its exclusive appropriation shall be liable to a fine not exceeding one hundred Rupees, and may be removed therefrom, and also from the premises of the Company, by any of the servants of the Company, and shall forfeit his fare

কি গাড়ির সেই অংশ কি তদ্রূপ কোন ঘর কি ভাগ পূর্ব্বোক্তমতে কেবল স্ত্রীদের জন্যে নিরূপিত জানিয়াও সেই গাড়িপ্রভৃতিতে প্রবেশ করিলে কিম্বা কেবল স্ত্রীদের জন্যে নিরূপিত এই কথা তাহাকে জ্ঞাত করা গেলে পর সেই গাড়িপ্রভৃতিতে থাকিলে, তাহার এক শত টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে এবং কোম্পানির কোন চাকরের দ্বারা তাহাকে কোম্পানির গাড়িহইতে এবং বাড়ীহইতেও বাহির করিয়া দেওয়া যাইতে পারিবে, ও তাহার ভাড়ার দণ্ড হইবে ইতি।

[Non liability for luggage, unless booked and paid for ]

[দ্রব্যাদি বহীতে লেখা না গেলে ও ভাড়া দেওয়া না গেলে দায় না থাকার কথা।]

53 No such Company shall in any case be answerable for loss or injury to any passengers' luggage, unless it shall have been booked and separately paid for

৫৩ ধারা। কোন চড়নদারের দ্রব্য সামগ্রী বহীতে লেখা না গেলে ও তাহার ভাড়া স্বতন্ত্র দেওয়া না গেলে তাহার ক্ষতি কি হানি হইলেও উক্ত কোন কোম্পানি তজ্জন্যের দায়ী হইবেন না, ইতি।

CHAPTER III —*Rules as to Goods*

তৃতীয় অধ্যায়। মালের বিষয়ে বিধি।

[Non liability for loss of gold, silver, &c unless in the case of special engagement ]

[বিশেষ করার না হইলে সোনা রূপা প্রভৃতি হারাণ গেলেও দায় না থাকিবার কথা।]

54 No Company shall in any case be answerable for loss of or injury to any gold or silver coined or uncoined manufactured or unmanufactured or any precious stones pearls, jewellery watches clocks or time pieces of any description, trinkets Government securities, bills of exchange, hundis promissory notes, bank-notes orders, or other securities for payment of money Government stamp paper, Government stamps of any description, maps writings, title deeds painting engravings prints, photographs pictures, plated articles, glass, china opium silks in a manufactured or unmanufactured state, and whether wrought up or not wrought up with other materials shawls lace, cloths and tissue embroidered with the precious metals or of which such metals form parts, articles of ivory, ebony or sandal wood musical instruments, or any of them contained in any parcel or package which shall have been delivered to the Company either to be carried for hire or to accompany the person of any passenger or for loss of, or injury to, any horses cattle or other animals, delivered as aforesaid, unless the value and nature of such articles or animals shall have been declared by the person or persons sending or delivering the same, and an increased charge for the safe conveyance of the same shall have been accepted by some person specially authorized to enter into such engagements on behalf of the said Company

৫৪ ধারা। যান ভাড়া দিয়া স্থানান্তরে পাঠাইবার জন্যে কিম্বা কোন চড়নদারের সঙ্গে যাইবার নিমিত্তে নিম্নলিখিত কোন দ্রব্য কি পশু কোম্পানিকে অর্পণ করা যায় তবে যে ব্যক্তি কি ব্যক্তিরা তাহা প্রেরণ কি অর্পণ করেন তিনি কি তাঁহারা সেইং দ্রব্যের কি পশুর মূল্য ও ভাব প্রকাশ না করিলে এবং তদ্রূপ বিষয়ে উক্ত কোম্পানির পক্ষে করার করিবার বিশেষ ক্ষমতা প্রাপ্ত কোন ব্যক্তিকে সেই দ্রব্যাদি নিরাপদে চালান করিবার জন্যে অধিক ভাড়া না দিলে ঐ দ্রব্যাদির ক্ষতি কি হানি হইলেও কোম্পানি তাহার জন্যে দায়ী হইবেন না। সেই দ্রব্যাদি এইং। সোনা ও রূপা এবং সোনার কি রূপার মুদ্রা কি অন্য দ্রব্য, ও মণি ও মুক্তা ও রত্ন খচিত অলঙ্কার। ও ট্যাকঘড়ি ও দেয়াল ঘড়ি ও সময় নিরূপণের কোন প্রকারের যন্ত্র ও অলঙ্কার ও গবর্ণমেণ্ট সিক্যুরিটী ও বিল অফ এক্সচেঞ্জ ও হুণ্ডী ও প্রতিজ্ঞাপত্র ও ব্যাঙ্কনোট ও অর্ডর কি টাকা দিবার অন্য নিদর্শন পত্র ও গবর্ণমেণ্টের ষ্ট্যাম্পকাগজ ও গবর্ণমেণ্টের কোন প্রকারের ইষ্টাম্প ও মানচিত্র ও লিপি ও আগম বা অধিকারপত্র ও চিত্র ও খোদিত অক্ষরলেখা ও মুদ্রিত লেখা ও ফটগ্রাফ ও কলই ও গিলটি ও কাচের দ্রব্য ও চিনের বাসন ও আফিম ও রেশমী বস্ত্র ও কাপড়প্রভৃতি ও অন্য দ্রব্য সহিত মিশ্রিত কি অমিশ্রিত রেশম, ও শাল ও লেস ও সোনা রূপাদির বুটা তোলা কাপড় কিম্বা তাদের কাপড় ও হস্তিদন্ত ও আবলুশ ও চন্দন কাষ্ঠনির্ম্মিত দ্রব্য ও বাদ্যযন্ত্র কিম্বা বস্তা কি বাক্স প্রভৃতি বদ্ধ উক্ত কোন দ্রব্য এবং ঘোড়া ও গোমেষাদি কোন পশু।

Provided that nothing in the former part of this section shall be deemed to apply to articles contained in any mails conveyed by the Company for Government,

কিন্তু উক্ত কোম্পানি গবর্ণমেণ্টের নিমিত্তে যে ডাকপত্র চালান করেন, তাহাতে বদ্ধ কোন দ্রব্যের প্রতি এই ধারার কথা বর্ত্তে না ইতি।

[Public notice or private contract not to limit liability ]

[প্রকাশিত জ্ঞাপন কিম্বা গোপনীয় চুক্তিদ্বারা দায়সঙ্কোচ না হইবার কথা।]

55. The liability of a Company for loss of, or injury to, any articles or goods to be carried by them,

৫৫ ধারা। কোম্পানির দ্বারা যে দ্রব্যাদি কি মাল চালান করিতে হইবে, তাঁহারা তদ্বিষয়ের জ্ঞাপনি

shall not be affected by any public notice given or any private contract made by them; but the Company shall be answerable for such loss or injury only when it shall have been caused by negligence or misconduct on the part of themselves, their agents officers or servants

[Remedy for non payment of the carriage of goods

56 If any person shall fail to pay on demand any sum due to any Company for the conveyance of any goods on its line, or due to any other Company for the conveyance of any such goods on its line when the two lines form portions of one continuous line of Railway communication, the former Company may detain all or any part of such goods or if the same shall have been removed from the premises of such Company any other goods of such person which shall then be on their premises or shall thereafter come into their possession and may also sell by public auction sufficient of such goods to realize the sum payable as aforesaid and all charges and expenses of such detention and sale and out of the proceeds of the sale retain the sum so payable together with the charges and expenses aforesaid

The surplus if any of the said proceeds and such of the goods as shall remain unsold, shall be rendered to the person entitled thereto

Or the Company may recover any sum so due by suit in any Court of competent jurisdiction

[Written account of goods to be given on demand ]

57 The owner or person having the care of any goods which shall have been carried upon such Railway or shall be brought on to the premises of any Company for the purpose of being carried on their Railway shall, on demand by any officer or servant of the Company, appointed to receive goods to be carried on that part of the Railway on which such goods shall have been carried or shall be about to be carried deliver to such officer or servant an exact account in writing signed by him of the number or quantity and description of such goods

[Penalty for false account ]

58 If any such owner or person as aforesaid shall wilfully fail to give such account to such officer or servant of the Company, or if he shall wilfully give a false account thereof he shall for every such offence be liable to a fine not exceeding one hundred Rupees for every ton of goods or for any parcel exceeding one hundred weight, and to a fine not exceeding fifty Rupees

প্রকাশ করিলে কিম্বা গোপনে চুক্তি করিলেও যদি ঐ দ্রব্যের ক্ষতি কি হানি হয়, তবে তাহারদের দায়ের খর্ব্বতা হইবে না। কিন্তু তাঁহারদের নিজের কি নিয়োগিদের কি কার্য্যকারকদের কি চাকরদের দৈব থিলা কি অসদাচারদ্বারা ঐ ক্ষতি কি হানি না হইলে, কোম্পানি দায়ী হইবেন না ইতি।

[মালের ভাড়া না দিলে তাহার প্রতিকারের কথা।]

৫৬ ধারা। কোন কোম্পানি যদি আপন রেলপথে কোন ব্যক্তির মাল চালান করিয়া তাহার পাওনা ভাড়া চাহেন কিম্বা এক টানা রেলপথের ভিন্ন অংশে দুই কোম্পানির স্বত্ব থাকিলে যদি উক্ত কোম্পানি অন্য কোম্পানির প্রাপ্য টাকা চাহেন এবং সেই ব্যক্তি ঐ ভাড়া না দেন, তবে পূর্ব্বোক্ত কোম্পানি ঐ সমুদয় দ্রব্য কি তাহার কোন অংশ আটক করিয়া রাখিতে পারিবেন। যদি সেই দ্রব্য ঐ কোম্পানির বাড়ীহইতে স্থানান্তর করা গিয়া থাকে তবে তৎকালে তাহারদের বাড়ীর মধ্যে ঐ ব্যক্তির অন্য যে দ্রব্য থাকে কি পশ্চাৎ তাঁহারদের অধিকারে আইসে সেই দ্রব্য আটক করিয়া রাখিতে পারিবেন। এবং তন্মধ্যে যত দ্রব্যাদি বিক্রয় করিলে পূর্ব্বোক্ত পাওনা টাকা এবং ঐ দ্রব্য আটক রাখিবার ও বিক্রয় করিবার সকল খরচ খরচা আদায় হইতে পারে তত দ্রব্য বিক্রয় করিতে পারিবেন। ও তদ্দ্বারা যে টাকা উৎপন্ন হয় তাহাহইতে ঐ প্রাপ্য টাকা এবং পূর্ব্বোক্ত খরচ খরচা বাদ দিয়া রাখিতে পারিবেন।

উক্ত প্রকারে যে টাকা উৎপন্ন হয়, যদি তাহার কিছু অবশিষ্ট থাকে তবে সেই অবশিষ্ট টাকা এবং উক্ত যে দ্রব্যাদি বিক্রয় না হইয়া থাকে তাহা পাইবার অধিকারিকে দেওয়া যাইবে।

কোম্পানি পূর্ব্বোক্ত কার্য্য না করিয়া উপযুক্ত ক্ষমতাপন্ন কোন আদালতে নালিশ করিয়া ঐ পাওনা টাকা আদায় করিতে পারিবেন ইতি।

[দাওয়া হইলে দ্রব্যাদির লিখিত বর্ণনা দিবার কথা।]

৫৭ ধারা। উক্ত কোন রেলপথে যে দ্রব্যাদি চালান করা যায় কি চালান হইবার নিমিত্তে কোন কোম্পানির বাড়ীতে উপস্থিত করা যায়, রেলপথের সেই অংশে চালান করিবার নিমিত্তে কোম্পানির যে কার্য্যকারক কি চাকর ঐ দ্রব্যাদি গ্রহণ করিতে নিযুক্ত থাকেন তিনি ঐ দ্রব্যের স্বামির নিকটে কিম্বা দ্রব্য যাঁহার জিম্মায় থাকে তাহার নিকটে ঐ দ্রব্যের সংখ্যার কি পরিমাণের ও প্রকারাদির বর্ণনা চাহিলে, সেই ব্যক্তি ঐ দ্রব্যাদির যথার্থ বর্ণনা লিখিয়া তাহাতে স্বাক্ষর করিয়া তাঁহাকে দিবেন ইতি।

[মিথ্যা বর্ণনা দিবার দণ্ডের কথা।]

৫৮ ধারা। যদি উক্ত স্বামী কি পূর্ব্বোক্ত ব্যক্তি কোম্পানির উক্ত কার্য্যকারককে কি চাকরকে ইচ্ছাপূর্ব্বক ঐ বর্ণনা দিতে ত্রুটি করেন কিম্বা ইচ্ছাপূর্ব্বক তাহার মিথ্যা বর্ণনা দেন, তবে তদ্রূপ প্রত্যেক অপরাধের জন্যে দ্রব্যাদির প্রত্যেক টনের উপর, কিম্বা এক হন্দর ওয়েটের অধিক ওজনের প্রত্যেক পুলিন্দার উপর তাঁহার এক শত টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে। এবং এক টনের ন্যূন ওজনের কোন দ্রব্যের

for any quantity of goods less than a ton, or for any parcel less than one hundred weight

All penalties imposed under this section shall be in addition to the toll chargeable for such goods or parcel

[Carriage of goods of a dangerous nature ]

59 No person shall carry upon any Railway any dangerous goods, or be entitled to require any Company to carry upon their Railway any luggage or goods which in the judgment of the Company or any of their officers or servants, shall be of a dangerous nature

Whoever carries upon any Railway any dangerous goods or delivers to any Company any such goods for the purpose of being carried upon their Railway, without distinctly marking their nature on the outside of the package containing the same, or otherwise giving notice in writing of the nature thereof to the book keeper or other servant of the Company to whom the same shall be delivered for the purpose of being so carried shall, for every such offence, be liable to a fine not exceeding five hundred Rupees, or to imprisonment for a term which may extend to six months, or to both

Any such Company or any of their officers or servants may refuse to carry any luggage or parcel that they may suspect to contain goods of a dangerous nature and require the same to be opened to ascertain the fact previously to carrying the same, and in case any such luggage or parcel shall be received by the Company for the purpose of being carried on the Railway, the Company, or any of their officers or servants may stop the transit thereof, until they shall be satisfied as to the nature of the contents of the luggage or parcel

*Traffic Arrangements*

[Duty of Companies to arrange for receiving and forwarding traffic without delay or partiality ]

60 Every Company shall, according to its powers, afford all reasonable facilities for the receiving and forwarding and delivering of traffic upon and from the Railway belonging to or worked by such Company, and for the return of carriages

No such Company shall make or give any undue or unreasonable preference or advantage to or in favour of any particular person or Company, or any particular description of traffic, in any respect whatsoever,

Nor shall any such Company subject any particular person or Company, or any particular

ও এক হন্দর ওয়েটের ন্যূন ওজনের প্রত্যেক পুলিন্দার উপর তাঁহার পঞ্চাশ টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে।

ঐ দ্রব্যের কি পুলিন্দার উপর যে মাশুল আদায় হইতে পারে, এই ধারার নির্দ্ধারিত দণ্ড সকল তদতিরিক্ত ইতি।

[আশঙ্ক ভাবাপন্ন দ্রব্য চালান করিবার কথা।]

৫৯ ধারা। কোন কোম্পানির কি তাঁহারদের কার্য্যকারকদের কি চাকরদের বিবেচনায় যে কোন বস্তাদি কি যে দ্রব্য সামগ্রী আশঙ্ক ভাবাপন্ন হয় কোন ব্যক্তি রেলপথে সেই প্রকারের দ্রব্যাদি লইতে পারিবেন না, এবং কোন কোম্পানিকে আপনার দের রেলপথে তাহা চালান করিবার আদেশ করিতে পারিবেন না।

আশঙ্ক ভাবাপন্ন দ্রব্য যে বস্তাতে বদ্ধ থাকে তাহার বহির্ভাগে সেই দ্রব্যের ভাব স্পষ্টরূপে অঙ্কিত না করিয়া, কিম্বা কোম্পানির যে বুক কীপরকে কি অন্য চাকরকে তাহা চালান করিবার জন্য দেওয়া যায়, তাঁহার নিকট লিখনক্রমে সেই দ্রব্যের ভাব জ্ঞাত না করিয়া, যে কোন ব্যক্তি সেই প্রকারের দ্রব্য কোন রেলপথে লইয়া যান কিম্বা কোন কোম্পানিকে রেল পথে চালান করিবার জন্যে দেন, তাঁহার তদ্রূপ প্রত্যেক অপরাধের জন্যে পাঁচ শত টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে কিম্বা তাহার ছয় মাস পর্য্যন্ত কারাদণ্ড কি ঐ দুই দণ্ড হইতে পারিবে।

তদ্রূপ কোন কোম্পানি কিম্বা তাঁহারদের কোন কার্য্যকারক কি চাকর কোন বস্তার কি পুলিন্দার মধ্যে আশঙ্ক ভাবাপন্ন দ্রব্য থাকার বিষয় সন্দেহ করিলে, তাহা লইয়া যাইতে অসম্মত হইতে পারিবেন এবং সেই বিষয় নিশ্চিতরূপে জানিবার জন্যে তাহা লইয়া যাইবার অগ্রে সেই বস্তাদি খুলিবার আজ্ঞা করিতে পারিবেন। যদি কোম্পানি তদ্রূপ কোন বস্তা কি পুলিন্দা রেলপথে লইয়া যাইবার জন্যে গ্রহণ করিয়া থাকেন তবে ঐ কোম্পানি কি তাহার কোন কার্য্যকারক কি চাকর ঐ বস্তা কি পুলিন্দাবদ্ধ দ্রব্যের ভাব অবগত না হওয়া পর্য্যন্ত তাহার চালান বন্ধ করিতে পারিবেন ইতি।

মালবিষয়ক নিয়মের বিধি।

[অবিলম্বে ও বিনাপক্ষপাতে মাল গ্রহণ ও চালান করিবার নিয়মবিষয়ে কোম্পানিদের কর্ত্তব্য কর্ম্মের কথা।]

৬০ ধারা। কোন কোম্পানির যে রেলপথ থাকে কিম্বা কোন কোম্পানি যে রেলপথের কার্য্য চালাইতেছেন তাহাতে ও তাহাহইতে সেই কোম্পানি আপনার ক্ষমতামতে মাল গ্রহণ ও চালান ও সমর্পণ করিবার ও গাড়ি ফিরিয়া আসিবার যুক্তিসিদ্ধ সকল সুবিধা করিবেন।

তদ্রূপ কোন কোম্পানি বিশেষ ব্যক্তির কি কোম্পানির পক্ষে কিম্বা বিশেষ প্রকারের মালের পক্ষে কোন বিষয়ে অনুপযুক্তরূপে কি অযুক্তিমতে কোন প্রাধান্য কি অগ্রগণ্যতা স্বীকার কি প্রদান করিবেন না।

এবং উক্ত কোন কোম্পানি কোন বিষয়ে বিশেষ ব্যক্তির কি কোম্পানির প্রতি কিম্বা বিশেষ প্রকারের

description of traffic, to any undue or unreasonable prejudice or disadvantage in any respect whatsoever

Every Company having or working a Railway which forms part of a continuous line of Railway communication, or which has the terminus or station of the one near the terminus or station of the other, shall afford all due and reasonable facilities for receiving and forwarding all the traffic arriving by one of such Railways by the other without any unreasonable delay and without any such preference or advantage, or prejudice or disadvantage as aforesaid and so that no obstruction may be offered to the public desirous of using such Railways as a continuous line of communication and so that all reasonable accommodation may by means of the Railways of the several Companies, be at all times afforded to the public in that behalf

[Parties complaining that reasonable facilities for forwarding traffic &c. are withheld may apply to the High Court ]

61 The Advocate General or any Company or person complaining against any Company of any thing done, or omission made in violation or contravention of the last preceding section may apply in a summary way by motion or summons, to the High Court and such Court may hear and determine the matter of such complaint and for that purpose if the Court shall think fit may direct and prosecute, in such mode and by such engineers advocates or other persons as they shall think proper all such inquiries as may be deemed necessary to enable such Court to form a just judgment on the matter of such complaint

If it be made to appear to such Court on such hearing, or on the report of any such person, that anything has been done or omission made in violation or contravention of this Act, by such Company the Court may issue an injunction restraining such Company from further continuing such violation or contravention, and enjoining obedience to the same

In case of disobedience of any such injunction the Court may enforce the same by imprisoning the agent or minister of the Company, or any owner lessee contractor or other person, failing to obey such injunction for a term not exceeding two years, and the Court may also, if it shall think fit, make an order directing the payment by the Company of such sum of money as the Court shall determine not exceeding the sum of two thousand Rupees for every day after a day to be named in the order that such Company shall fail to obey the injunction

যাদের পক্ষে অনুচিত কি অযুক্তিমত দুরাগ্রহ কি অনিষ্টভাব প্রকাশ করিবেন না।

যে রেলপথ একটানা রেলপথের একাংশ হয়, কিম্বা যে একি রেলপথের শেষ স্থান কি ষ্টেশন অন্য রেলপথের শেষ স্থানের কি ষ্টেশনের নিকট থাকে তাহা যে কোম্পানির হয় কিম্বা যে কোম্পানি ঐ রেলপথের কর্ম্ম করেন, ঐ কোম্পানি উক্ত এক রেল পথদ্বারা আগত দ্রব্যাদি গ্রাহ্য করিয়া অযুক্তি বিলম্ব ভিন্ন অন্য রেলপথে চালান করিবার উপযুক্ত ও যুক্তি যুক্ত সুবিধা করিবেন, এবং পূর্ব্বোক্ত প্রকারে প্রাধান্য কি গুরুত্ব স্বীকার করিবেন না ও অপ্রাধান্য ও অনিষ্ট ভাব মানিবেন না। এব সাধারণ যে ব্যক্তিরা উক্ত দুই রেলপথ একটানা রেলপথের ন্যায় ব্যবহার করিতে ইচ্ছুক হন তাঁহারদের তদ্রূপ ব্যবহারের কিছু বাধা করিবেন না, এব তদর্থে সেই ভিন্ন২ কোম্পানির দ্বারা সর্ব্বদাই সাধারণ লোকদের যুক্তিমত সুবিধা করিবেন ইতি।

[দ্রব্যাদি চালান করিবার যুক্তিমত সুবিধা করা যায় না, যাহারা এই মর্ম্মের অভিযোগ করেন, তাঁহারদের হাই কোর্টে আবেদন করিবার কথা।]

৬১ ধারা। ইহার পূর্ব্বধারার নির্দ্দিষ্ট বিধান লঙ্ঘন পূর্ব্বক কি তদ্বিপক্ষ কোন কর্ম্ম করা গেলে কি করিবার ত্রুটি হইলে, তদ্বিষয়ে যে আডবোকেট জেনরল সাহেব কিম্বা যে কোম্পানি কি ব্যক্তি কোন কোম্পানির নামে অভিযোগ করিতে চাহেন, তিনি সরাসরী মতে প্রার্থনা কি আহ্বানপত্রক্রমে হাই কোর্টে নিবেদন করিতে পারিবেন। ও সেই কোর্ট ঐ নালিশের বিষয় শুনিয়া নির্ণয় করিতে পারিবেন। এবং ঐ নালিশের বিষয়ের যথার্থ বিচার করিবার নিমিত্তে যে সকল অনুসন্ধান লওয়া আবশ্যক, ঐ কোর্ট যদ্রূপে বিহিত বোধ করেন তদ্রূপে ইঞ্জিনিয়র ও আডবোকেটপ্রভৃতি যে ব্যক্তিদিগকে উপযুক্ত জ্ঞান করেন তাঁহারদের দ্বারা ঐ অনুসন্ধান লইবার আজ্ঞা করিতে ও তৎকার্য্য চালাইতে পারিবেন।

তদ্রূপ শ্রবণ হইল কিম্বা তদ্রূপ কোন ব্যক্তির রিপোর্ট হইলে ঐ কোম্পানি এই আইন লংঘনপূর্ব্বক কি তদ্বিপক্ষে কোন ক্রিয়া করিয়াছেন কিম্বা কোন কার্য্যের ত্রুটি করিয়াছেন, যদি উক্ত কোর্ট ইহা দৃষ্টি করিতে পান, তবে ঐ কোম্পানির সেই বিধি লঙ্ঘন কি তদ্বিপক্ষতা করণ নিবারণার্থ আজ্ঞা প্রচার করিয়া তৎপালনের আজ্ঞা করিতে পারিবেন।

সেই নিবারণসূচক আজ্ঞা অমান্য হইলে, কোম্পানির যে এজেণ্ট কি কর্ম্মাধ্যক্ষ কিম্বা যে স্বামী কি পাট্টাদার কি কন্ট্রাক্টর কি অন্য ব্যক্তি ঐ আজ্ঞা অমান্য করেন, কোর্ট তাঁহাকে দুই বৎসরের অনধিক কাল কারাদণ্ড দিয়া আপনার সেই আজ্ঞা বলবৎ করিতে পারিবেন। এবং যদি বিহিত বোধ করেন তবে ঐ আজ্ঞাপত্রে দিন নিরূপণ করিয়া, ঐ কোম্পানি সেই দিনের পর ঐ নিবারণসূচক আজ্ঞা যত দিন অমান্য করেন, কোর্ট দুই সহস্র টাকার অনধিক যত টাকা নিরূপণ করেন ঐ কোম্পানির দিন প্রতি তত টাকা দিবার আজ্ঞা করিতে পারিবেন।

Such monies shall be payable as the Court may direct, either to the party complaining, or into Court to abide the ultimate decision of the Court, or to the Local Government, and payment thereof may, without prejudice to any other mode of recovering the same, be enforced in like manner as if the same had been recovered by decree in any High Court

In any such proceeding, the Court may order all or any costs thereof or therein incurred to be paid by or to the one party or the other, as the Court shall think fit and any such engineer, advocate or other person, if directed so to do by the Court, may receive evidence on oath relating to the matter of any such inquiry, and may administer such oath

(*To be continued.*)

কোর্ট যদ্রূপ আজ্ঞা করেন তদ্রূপে সেই টাকা অভিযোক্তাকে দেওয়া যাইবে, অথবা কোর্টের শেষ নিষ্পত্তির অপেক্ষায় সেই কোর্টে গচ্ছিত থাকিবে অথবা স্থানীয় গবর্ণমেণ্টকে দেওয়া যাইবে। এবং কোন হাই কোর্টের ডিক্রীমতে টাকা আদায় করণের নিয়মক্রমে ঐ টাকা আদায় করা যাইতে পারিবে, কিন্তু এইপ্রযুক্ত ঐ টাকা আদায় করিবার অন্য কোন নিয়মের ব্যাঘাত হইবে না।

উক্ত কোন কার্য্যেতে কি তদ্ধেতুক যে খরচ হয় কোর্ট যদ্রূপ বিহিত বোধ করেন তদ্রূপ কোন এক কি অন্য পক্ষের কি পক্ষকে সেই সমুদয় খরচ কি তাহার কোন অংশ দিবার আজ্ঞা করিতে পারিবেন। এবং পূর্ব্বোক্ত কোন ইঞ্জিনিয়র কি আডবোকেট কি অন্য ব্যক্তি কোর্টহইতে আজ্ঞা প্রাপ্ত হইলে, পূর্ব্বোক্ত অনুসন্ধান যোগ্য কোন বিষয়ে, শপথক্রমে প্রমাণ লইতে পারিবেন ও শপথ করাইতে পারিবেন ইতি।

[ক্রমশ প্রকাশ্য।]

---

## CIRCULAR ORDERS OF THE BOARD OF REVENUE, L P

DECEMBER, 1867

## বঙ্গপ্রভৃতি দেশের রেবিনিউ বোর্ডের সরকুলার অর্ডর।

১৮৬৭ সাল, ডিসেম্বর মাস।

No 6

THE Government having in the orders on the Report on Wards' Estates for 1865 66, noticed the liability which Collectors incur by not tendering payment of rents due from Wards Estates to superior landlords as such rents fall due, the special attention of District Officers is called to the Ruling of the High Court in the case of Ranee Surat Soondry Dabea *vs* The Court of Wards, which will be found at page 57 of the Selected Rulings of the High Court in Rent Suits for 1866 Officers acting in the capacity of the Court of Wards should not wait for the rent to be demanded, but should tender payment at once as the rent falls due

৬ নম্বর।

জমীদারদের নিকট ওয়ার্ডসের মহালের অন্তর্গত ভূমির খাজানা দেনা হইলেই কালেক্টর সাহেবেরা তাহা দিবার প্রস্তাব না করাতে তাঁহাদের প্রতি যে দায় বর্ত্তে, ওয়ার্ডসের মহালের বিষয়ে গবর্ণমেণ্ট ১৮৬৫।৬৬ সালের যে রিপোর্ট লিখিয়াছেন, তাহাতে সেই দায়ের কথা উল্লেখ করিয়াছেন। এই হেতুক রাণী সুরৎসুন্দরী দেবী যে মোকদ্দমার বাদিনী ও কোর্ট ওয়ার্ডস প্রতিবাদী ছিলেন, সেই মোকদ্দমায় হাই কোর্ট যে নিষ্পত্তি করিয়াছেন, জিলার কর্ম্মকারকদের প্রতি তদ্বিষয়ে বিশেষ মনোযোগ করিবার আদেশ হইতেছে। ১৮৬৬ সালের খাজানার মোকদ্দমায় হাই কোর্টের সংগৃহীত নিষ্পত্তি পুস্তকের ৫৭ পৃষ্ঠায় ঐ নিষ্পত্তি পাওয়া যাইবে। যে কর্ম্মকারকেরা ওয়ার্ডসের কোর্টস্বরূপ কর্ম্ম করিতেছেন, তাঁহারদের ঐ খাজনা দাওয়া হইবার অপেক্ষায় থাকা উচিত নয়, দেনা হইলেই দিবার প্রস্তাব করা কর্ত্তব্য।

No 7

The following should be added to the note to Rule 2, Section III, Cahpter X, page 164 under "from 20 years upwards"

Under no circumstances of ordinary zealous duty will more than six months' pay as gratuity, on discharge, be given to men not entitled to pension, whose service is less than 40 years

[*Government Gazette*, 21*st January* 1868]

৭ নম্বর।

বিধি পুস্তকের ১৬৪ পৃষ্ঠায় ১০ খণ্ডের ৩ অধ্যায়ের বিধির ২ ধারার যে নোট আছে তাহাতে "বিশ বৎসরাবধি অধিক কাল" এই কথার পর নিম্নলিখিত কথা দিতে হইবে।

কোন ব্যক্তি সাধারণ ব্যগ্রতাপূর্ব্বক কর্ম্ম করিলেও যদি ৪০ বৎসরের ন্যূন কাল কর্ম্ম করিয়া থাকেন ও যদি তাঁহার পেনশ্যন পাইবার অধিকার না থাকে তবে কর্ম্মহইতে অবসর করা গেলে তদ্রূপ কোন ব্যক্তিকে ছয় মাসের অধিক বেতনের পারিতোষিক দেওয়া যাইবে না।

2 The above is to be regarded as a standing rule, and no recommendations should in future, be made which are not in strict accordance with it

3 The Government Order on which the Rule is based is annexed —

---

From Colonel H W NORMAN C B, Secretary to the Government of India Military Department to the Secretary to Government Bombay, Military Department,—(No 623 dated Simla the 25th October 1867)

SIR,—I am directed to acknowledge the letter from your Office, No 3001 dated 28th August 1867 recommending that, in consideration of the long service performed by Mahadoo Pandoo, Tindal of the Fire Engine Department at Mulligaum, he may receive on his discharge a gratuity of twelve months' pay

2 In reply, I am to acquaint you for the information of the Right Hon'ble the Governor in Council that the highest gratuity allowed by the Regulations in such cases is six months' pay, although exceptionally, so much as twelve months pay has been given The Right Hon'ble the Governor General in Council does not however consider is desirable that such exceptional grants should be made, unless under very extraordinary circumstances and I am therefore to request that for the future it may be understood that under no circumstances of ordinary zealous duty is more than six months pay as gratuity on discharge to be given to men not entitled to pension whose service is less than 40 years When men have served over 40 years claims to a higher rate of gratuity may be submitted but only in cases where the men have performed exceptionally good service of a special nature

3 I am to request that the foregoing may be accepted as a standing rule and you will move the Right Hon'ble the Governor in Council to cause it to be made known to the Heads of Departments, and to send up no recommendations not strictly in accordance with it

4 In the spirit of this rule the Right Hon'ble the Governor General in Council regrets to be unable to sanction the grant of a higher gratuity than six months' pay to Mahadoo Pandoo

---

No 8

The following addition should be made to Rule 12, Section XIII, Chapter XI, at page 150 after the words "legally passed" in the 4th line —

"And refunds in cases of erroneous payment, and of payments on account of lands released by competent authority

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৬৮। ২১ জানুয়ারি।]

২। উক্ত বিধি স্থায়ি জ্ঞান হইবে। এই অবধি পারিতোষিক দিবার প্রস্তাব করিলে দৃঢ়রূপে সেই বিধিমতে না হইলে করিতে হইবে না।

৩। গবর্ণমেণ্টের সেই বিধিমূলক যে আজ্ঞা হইয়াছে তাহা নিম্নে প্রকাশ করা যাইতেছে।

---

মিলিটারী ডিপার্টমেণ্টে বোম্বাইয়ের গবর্ণমেণ্টের সেক্রেটারী সাহেবের নিকটে, মিলিটারী ডিপার্টমেণ্টে ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী কর্ণেল শ্রীযুক্ত এচ ডবলিউ নর্মান সি, বি, সাহেবের সিমলা-তে লিখিত ১৮৬৭ সালের অক্টোবর মাসের ২৫ তারিখের ৬২৩ নম্বরের পত্র।

আপনকার কার্য্যালয়হইতে ১৮৬৭ সালের আগষ্ট মাসের ২৮ তারিখের ৩০০১ নম্বরের পত্র পাওয়া গিয়াছে। মলিগ্রামে ফাইর ইঞ্জিন ডিপার্টমেণ্টের মাহাদু পাণ্ডু নামক টিণ্ডেল বহুকালাবধি কর্ম্ম করিয়াছেন অতএব তাঁহাকে কর্ম্ম হইতে অবসর করণ কালে আপনকার সেই পত্রে তাঁহার বারো মাসের বেতনের তুল্য পারিতোষিক পাইবার পরামর্শ দেওয়া গিয়াছে।

২। মন্ত্রিসভাধিষ্ঠিত মান্যবর গবর্ণর সাহেবের জ্ঞানার্থে আপনকার পত্রের এই উত্তর লিখিবার আজ্ঞা প্রাপ্ত হইলাম। পূর্ব্বোক্ত স্থলে আইনমতে ছয় মাসের বেতনের তুল্য পারিতোষিকের অধিক পাইবার অনুমতি নাই। বিশেষ কোনং স্থলে বারো মাসের বেতনও পারিতোষিক দেওয়া গিয়াছে। কিন্তু মন্ত্রিসভাধিষ্ঠিত মহিমবর শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব বোধ করেন যে অতি অসাধারণ স্থল ভিন্ন উক্ত প্রকারের বিশেষ পারিতোষিক প্রদান করা শ্রেয় নয়। অতএব আমার এই আদেশ, যাঁহারা পেনশ্যন পাইবার অধিকারী নহেন এমত যে কর্ম্মকারকেরা চল্লিশ বৎসরের ন্যূন কাল সামান্য ব্যগ্রতা পূর্ব্বক কর্ম্ম করেন এই অবধি তাঁহারা কর্ম্মহইতে অবসর হইলে ছয় মাসের বেতনের অধিক পারিতোষিক পাইবেন না, এই কথা যেন স্পষ্ট বুঝা যায়। যদি কেহ ৫০ বৎসরের অধিক কাল কর্ম্ম করিয়া থাকেন তবে অধিক পারিতোষিকের প্রার্থনা হইতে পারে, তথাপি বিশেষ প্রকারের কর্ম্ম অসামান্য উত্তমরূপে নিষ্পাদন না করিলে তাহাদিগকেও দেওয়া যাইবে না।

৩। উক্ত বিধি স্থায়ি জ্ঞান হইয়া গ্রাহ্য করা যায় আমার এই আদেশ। সকল কর্ম্মবিভাগের প্রধান কার্য্যকারকদিগকে উক্ত কথা জ্ঞাত করা যায়, ও পারিতোষিকের প্রার্থনা দৃঢ়মতে ঐ বিধি অনুসারে না হইলে পাঠান না যায়, আপনি মন্ত্রিসভাধিষ্ঠিত মান্যবর শ্রীযুক্ত গবর্ণর সাহেবের নিকট এই প্রার্থনা করুন।

৪। এই বিধির তাৎপর্য্যানুসারে মন্ত্রিসভাধিষ্ঠিত মহিমবর শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব মাহাদু পাণ্ডুকে ছয় মাসের বেতনের অধিক পারিতোষিক দান করিবার অনুমতি দিতে পারেন না।

---

৮ নম্বর।

বিধি পুস্তকের ১৫০ পৃষ্ঠায় ১১ খণ্ডের ১৩ অধ্যায়ের বিধির ১২ ধারার মধ্যভাগে এই কথা দিতে হইবে।

"এবং যে টাকা ভুলক্রমে দেওয়া গিয়া থাকে ও উপযুক্ত ক্ষমতাক্রমে মুক্ত করা ভূমির জন্যে যে টাকা দেওয়া গিয়া থাকে, কমিস্যনর সাহেব সেই টাকাও ফিরিয়া দিবার অনুমতি দিবেন।"

2. Similarly, the words "in cases of erroneous payment, and of payments on account of lands released by competent authority" should be added to the 7th line, from the bottom of page 182, after "in consequence of his orders"

---

No 9

The following is to be added as Rule 10, Chapter XVI, Section III of the Board's Rules at page 236 —

"10 When a judgment is recorded in English, the memorandum to be sent for registration should be invariably drawn up in that language"

---

No 10

It has been ruled by the Government of India, in Order No 2618, dated 20th November 1867, "that a license once issued authorizes the licensee to trade, &c, for the period of the License Tax year, and that it would not be legal to require an additional payment from him for a fresh license on account of a revised assessment during the year"

---

## CIRCULAR ORDERS BY THE HIGH COURT OF JUDICATURE AT FORT WILLIAM IN BENGAL

---

(CIVIL SIDE)

No 1

From C D FIELD Esq, Registrar of the High Court of Judicature at Fort William in Bengal to the Civil Judges, Lower Provinces,—(dated Calcutta, 3rd January 1868)

It is hereby notified for general information that the Civil Courts, subordinate to the High Court, will be closed in the year 1868 on the dates indicated in the annexed list

The Civil Courts are not to be closed except on the Holidays authorized as above

By order of the High Court,

(Sd) C D FIELD,
*Registrar*

২। ১৮২ পৃষ্ঠার শেষ পঁক্তি হইতে গণিয়া ঊর্দ্ধগতি সপ্তম পঁক্তিতে এই কথাও দিতে হইবে, "যে টাকা ভুলক্রমে দেওয়া যায় ও উপযুক্ত ক্ষমতাপন্নের মুক্ত করা ভূমির জন্যে যে টাকা দেওয়া যায় তাহার প্রতিদান।"

---

৯ নম্বর।

বোর্ডের বিধিপুস্তকের ২৩৬ পৃষ্ঠায় ১৬ খণ্ডের ৩ অধ্যায়ের ১০ বিধি বলিয়া এই বিধি লিখিতে হইবে।

১০। যদি ইঙ্গলণ্ডীয় ভাষায় নিষ্পত্তি লেখা গিয়া থাকে, তবে তাহার যে মর্ম্মার্থজ্ঞাপকলিপি রেজিষ্টরি করিবার জন্যে পাঠান যায় তাহাও সর্ব্বদা সেই ভাষায় লিখিতে হইবে।

---

১০ নম্বর।

ভারতবর্ষের গবর্ণমেণ্ট ৮৬৭ সালের নবেম্বর মাসের ২০ তারিখের ২৬১৮ নম্বরের অনুজ্ঞাপত্রে এই বিধি করিয়াছেন। "লাইসেন্স একবার দেওয়া গেলে তৎপ্রাপ্ত ব্যক্তি লাইসেন্স টেক্সের বৎসর ব্যাপিয়া সেই লাইসেন্সের আশ্রয়ে বাণিজ্যাদি করিতে পারেন। যদি সেই বৎসরের মধ্যে টেক্স বৃদ্ধি হয়, তথাপি তাঁহাকে নূতন লাইসেন্স দিয়া তাঁহার স্থানে অধিক টাকা লওয়া যায়, আইনসিদ্ধ নয়।

JOHN ROBINSON, *Bengale Translator*

---

## বঙ্গদেশস্থ ফোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্টের সরকুলর অর্ডর।

---

দেওয়ানীপক্ষ।

১ নম্বর।

বঙ্গপ্রভৃতি দেশের সিবিল জজ সাহেবদের নিকটে বঙ্গদেশস্থ ফোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্টের রেজিষ্ট্রার শ্রীযুক্ত সি ডি ফিল্ড সাহেবের পত্র। কলিকাতা ১৮৬৮ সাল ৩ জানুয়ারি।

এতদ্দ্বারা সর্ব্বসাধারণ লোকের জ্ঞানার্থে প্রকাশ করা যাইতেছে যে ১৮৬৮ সালের পশ্চাৎ লিখিত সকল দিবসে হাই কোর্ট ও তাহার অধীন সকল দেওয়ানী আদালত বন্ধ হইবে।

এই সকল পর্ব্বের বন্ধের দিন ব্যতীত অন্য কোন দিবসে দেওয়ানী আদালত বন্ধ হইবে না।

হাই কোর্টের আজ্ঞাক্রমে,

সি ডি ফীল্ড,
রেজিষ্ট্রার।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৬৮। ২১ জানুয়ারি।]

*List of Holidays for the Subordinate Civil Courts for the year* 1868

| Names of Holidays | English Date | Bengali Date | Days of the Week | Number of Days | |
|---|---|---|---|---|---|
| New Year's day and the two days following | 1st to 3rd January | 18th to 20th Pous 1274 | Wednesday to Friday | 3 days | |
| Eed ul fitr | 27th and 28th January | 14th and 15th Maugh | Monday and Tuesday | 2 days | But if the moon be not visible on the 26th, then on the 28th and 29th |
| Bussunt Punchomee | 29th and 30th January | 16th and 17th Maugh | Wednesday and Thursday | 2 days | |
| Shibu-Rattri | 21st and 22nd February | 10th and 11th Falgoon | Friday and Saturday | 2 days. | |
| Dole Jattra | 8th and 9th March | 26th and 27th Falgoon | Sunday and Monday | 2 days | |
| Baronee Gunga snan | 21st March | 9th Chaitro | Saturday | 1 day | |
| Sree Ram Nulomee | 1st April | 20th Chaitro | Wednesday | 1 day | |
| Eed-uz-zoha | 5th and 6th April | 24th and 25th Chaitro | Sunday and Monday | 2 days | |
| * Good Friday and the day following | 10th and 11th April | 29th and 30th Chaitro | Friday and Saturday | 2 days | |
| Mohabishan Sankranti | 11th April | 30th Chaitro | Saturday | 1 day | |
| Moharram | 29th April to 3rd May | 18th to 22nd Bysak 1275 | Wednesday to Sunday | 5 days | |
| Queen's Birthday | 24th May | 12th Joistee | Sunday | 1 day | |
| Dushohara Gunga snan | 31st May | 19th Joistee | Sunday | 1 day | |
| Akberi Chaharshumba | 17th June | 5th Joistee | Wednesday | 1 day | |
| Rath Jattra | 22nd June | 10th Assar | Monday | 1 day | |
| Oolta Rath | 29th June | 17th Assar | Monday | 1 day | |
| Fattehe doaz duhum | 4th July | 22nd Assar | Saturday | 1 day | |

[Government Gazette, 21st January 1868.]

| | | | | |
|---|---|---|---|---|
| Junmostomee | 11th and 12th August | 28th and 29th Srabon | Tuesday and Wednesday | 2 days. |
| Eclipse of the Sun | 18th August | 3rd Bhadro | Tuesday | 1 day |
| Dusserah Vacation, including Mohaloya, Lukhipooja, Dewali, and Bratriditus | 16th September to 17th October | 1st Assin to 2nd Kartic | Wednesday to Saturday | 31 days |
| Juggutdhatree Pooja | 24th and 25th October | 9th and 10th Kartic | Saturday and Sunday | 2 days |
| Kartic Pooja | 14th and 15th November | 30th Kartic and 1st Aughran | Saturday and Sunday | 2 days |
| Shub e-Barrat | 30th November | 16th Aughran | Monday | 1 day |
| Christmas day and the two days following | 25th to 27th December | 12th to 14th Pous | Friday to Sunday* | 3 days |

HIGH COURT,
*The 19th December* 1867

C D FIELD,
*Registrar*

## অধীন দেওয়ানী আদালতের ১৮৬৮ সালের ছুটীর নির্ঘণ্ট।

| পর্ব্বের নাম | ইংরেজী তারিখ | বাঙ্গলা তারিখ | সপ্তাহের দিন | কত দিন | মন্তব্য |
|---|---|---|---|---|---|
| বৎসরারম্ভ ও তৎপরের দুই দিন | ১, ২, ৩ জানুআরি | ১২৭৪ সালের ১৮ অবধি ২০ পৌষ পর্য্যন্ত | বুধ অবধি শুক্রবার পর্য্যন্ত | ৩ দিন | |
| ইদুলফিত্র | ২৭ ও ২৮ জানুআরি | ১৪ ও ১৫ মাঘ | সোম ও মঙ্গলবার | ২ দিন | কিন্তু যদি ২৬ তারিখে চন্দ্র দৃষ্ট না হয় তবে ২৮ ও ২৯ তারিখ। |
| বসন্ত পঞ্চমী | ২৯ ও ৩০ জানুআরি | ১৬ ও ১৭ মাঘ | বুধ ও বৃহস্পতিবার | ২ দিন | |
| শিবরাত্রি | ২১ ও ২২ ফেব্রুআরি | ১০ ও ১১ ফাল্গুণ | শুক্র ও শনিবার | ২ দিন | |
| দোলযাত্রা | ৮ ও ৯ মার্চ | ২৬ ও ২৭ ফাল্গুণ | রবি ও সোমবার | ২ দিন | |
| বারুণী গঙ্গা স্নান | ২১ মার্চ | ৯ চৈত্র | শনিবার | ১ দিন | |
| শ্রীরাম নবমী | ১ আপ্রিল | ২০ চৈত্র | বুধবার | ১ দিন | |

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৬৮। ২১ জানুয়ারি।]

| পর্ব্বের নাম। | ইংরেজী তারিখ। | বাঙ্গালা তারিখ। | সপ্তাহের দিন। | যত দিন। |
|---|---|---|---|---|
| ইদ্ আজহা | ৫ ও ৬ আপ্রিল | ২৪ ও ২৫ চৈত্র | রবি ও সোমবার | ২ দিন |
| গুড্ফ্রাইডে ও তৎপরদিন | ১০ ও ১১ আপ্রিল | ২৯ ও ৩০ চৈত্র | শুক্র ও শনিবার | ২ দিন |
| মহাবিষুব সংক্রান্তি | ১১ আপ্রিল | ৩০ চৈত্র | শনিবার | ১ দিন |
| মহরম | ২৯ আপ্রিল অবধি ৩ মে পর্য্যন্ত | ১২৭৫ সালের ১৮ অবধি ২২ বৈশাখ পর্য্যন্ত | বুধ অবধি রবিবার পর্য্যন্ত | ৫ দিন |
| শ্রীশ্রীমতী মহারাণীর জন্ম দিন | ২৪ মে | ১২ জ্যৈষ্ঠ | রবিবার | ১ দিন |
| দশহরা গঙ্গাস্নান | ৩১ মে | ১৯ জ্যৈষ্ঠ | রবিবার | ১ দিন |
| আখেরি চাহারসম্বা | ১৭ জুন | ৫ জ্যৈষ্ঠ | বুধবার | ১ দিন |
| রথযাত্রা | ২২ জুন | ১০ আষাঢ় | সোমবার | ১ দিন |
| উল্টো রথ | ২৯ জুন | ১৭ আষাঢ় | সোমবার | ১ দিন |
| ফতেহদ্দোআজদহম | ৪ জুলাই | ২২ আষাঢ় | শনিবার | ১ দিন |
| *জন্মাষ্টমী | ১১ ও ১২ আগষ্ট | ২৮ ও ২৯ শ্রাবণ | মঙ্গল ও বুধবার | ২ দিন |
| সূর্য্যগ্রহণ | ১৮ আগষ্ট | ৩ ভাদ্র | মঙ্গলবার | ১ দিন |
| দুর্গোৎসবের বন্ধ, তন্মধ্যে মহালয়া লক্ষ্মীপূজা দেয়ালী ও ভ্রাতৃ দ্বিতীয়া | ১৬ সেপ্টেম্বর অবধি ১৭ অক্টোবর পর্য্যন্ত | ১ আশ্বিন অবধি ২ কার্ত্তিক পর্য্যন্ত | বুধ অবধি শনিবার পর্য্যন্ত | ৩১ দিন |
| জগদ্ধাত্রীপূজা | ২৪ ও ২৫ অক্টোবর | ৯ ও ১০ কার্ত্তিক | শনি ও রবিবার | ২ দিন |
| কার্ত্তিক পূজা | ১৪ ও ১৫ নবেম্বর | ৩০ কার্ত্তিক ও ১ অগ্রহায়ণ | শনি ও রবিবার | ২ দিন |
| ফতেহ দ্বাহ্ম | ৩০ নবেম্বর | ১৬ অগ্রহায়ণ | সোমবার | ১ দিন |
| খৃষ্টমস্ ডে ও তৎপরের দুই দিন | ২৫ অবধি ২৭ ডিসেম্বর পর্য্যন্ত | ১২ অবধি ১৪ পৌষপর্য্যন্ত | শুক্র অবধি রবিবার পর্য্যন্ত | ৩ দিন |

হাই কোর্ট। [illegible] ডিসেম্বর।

সি ডি ফিল্ড। [illegible] রেজিষ্ট্রার।

(CRIMINAL SIDE.)

No 14

To all Sessions Judges and Magistrates —(dated Calcutta, the 16th December 1867)

The form herewith enclosed is to be substituted for that hitherto used for the Annual Register of Fines, No. 7, in Judges' and Magistrates' Returns.

The Court think it unnecessary to require the detailed Statement of Fines heretofore submitted. The Register, however, should be kept up in the Vernacular both in the Judge's and Magistrate's Office, and the Sessions Judges, in submitting the Annual Returns, should state that they have examined the Registers in their own and in the Offices of the Magistrate and his subordinates, and certify to their being properly kept up. An explanation will be called for when the outstandings of any year are excessive.

By order of the High Court,
(Signed) C D FIELD,
*Registrar*

No 7

*Annual Return of Fines for the District of*

| Amount unrealized from former years | Amount of Fines imposed during the year 186 | Total. | Amount awarded as compensation under Section 44, C. C. P. | Amount realized on account of former years. | Amount realized on account of the year | Total realized | Amount paid as compensation under Section 44, C. C. P. | Amount credited to Government. |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | | | | | |

Amount unrealized of fines imposed in 1867
Ditto ditto ditto 1866
Ditto ditto ditto 1865
Ditto ditto ditto 1864
Ditto ditto ditto 1863
Ditto ditto ditto 1862

Total unrealized

ফৌজদারী পক্ষ।

১৪ নম্বর।

সকল সেশন জজ ও মাজিষ্ট্রেট সাহেব সমীপেষু। কলিকাতা ১৮৬৭ সাল ১৬ ডিসেম্বর।

জজ ও মাজিষ্ট্রেটদের রিটর্ণে অর্থদণ্ডের ৭ নং যে বার্ষিক রেজিষ্টর এখন ব্যবহার হইতেছে তৎপরিবর্ত্তে ইহার সঙ্গে যে পাঠ পাঠান যাইতেছে তাহার ব্যবহার করিতে হইবে।

অর্থদণ্ডের বিস্তারিত যে বিবরণ এই পর্য্যন্ত পাঠান গিয়া থাকে হাই কোর্ট তাহা প্রেরণ করা অনাবশ্যক বিবেচনা করেন। কিন্তু উক্ত রেজিষ্টর জজ ও মাজিষ্ট্রেটদের কার্য্যালয়ে সেশনীয় ভাবার লিখিয়া রাখিতে হইবে সেশন জজ সাহেবেরা যখন বার্ষিক রিটর্ণ পাঠান তখন এই কথা লিখিবেন যে তাঁহারদের আপন কার্য্যালয়ের এবং মাজিষ্ট্রেটের ও তাঁহার অধীন কার্য্যকারকদের কার্য্যালয়ের রেজিষ্টর দৃষ্টি করিয়াছেন, ও সেই রেজিষ্টর যে রীতিমতে রাখা গিয়াছে ইহার সংশিতপত্র লিখিবেন। কোন বৎসরের অধিক বাকী পড়িলে তাহার কৈফিয়ৎ পাঠাইবার আজ্ঞা হইবে।

হাই কোর্টের আজ্ঞাক্রমে,

সি ডি ফিল্ড,
রেজিষ্ট্রার।

৭ নম্বর।

অমুক জিলার অর্থদণ্ডের বার্ষিক রিটর্ণ—

| | পূর্ব্ব বৎসরাবধি যত টাকা আদায় হয় নাই। | ১৮৬ সালে যত অর্থদণ্ডের আজ্ঞা হইয়াছে। | মোট। | ফৌজদারী মোকদ্দমার কার্য্যবিধানের আইনের ৪৪ ধারামতে যত ক্ষতি পূরণের আজ্ঞা হইয়াছে। | পূর্ব্ব বৎসরের যত টাকা আদায় হইয়াছে। | এই বৎসরে যত আদায় হইয়াছে। | মোটে যত আদায় হইয়াছে। | ফৌজদারী মোকদ্দমার কার্য্যবিধানের আইনের ৪৪ ধারামতে যত ক্ষতিপূরণ দেওয়া গেল। | যত টাকা গবর্ণমেণ্টের খাতে জমা হইয়াছে। |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১৮৬৭ সালে যে অর্থ দণ্ডের আজ্ঞা হইয়া আদায় হয় নাই। | | | | | | | | | |
| ১৮৬৬ ঐ | | | | | | | | | |
| ১৮৬৫ ঐ | | | | | | | | | |
| ১৮৬৪ ঐ | | | | | | | | | |
| ১৮৬৩ ঐ | | | | | | | | | |
| ১৮৬২ ঐ | | | | | | | | | |
| অনাদায়ের মোট | | | | | | | | | |

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৬৮। ২১ জানুয়ারি।]

## NOTIFICATION.

It is hereby notified that the High Court have been pleased to add *Elberlings Treatise on Inheritance* to the List of Text Books prescribed for the qualification of Pleaders of the 1st and 2nd Grades, in the *Rules* of the 2nd May 1866, drawn up in accordance with Section 4, Act XX of 1866, and published in the *Calcutta Gazette* of the 2nd and 9th idem

The above treatise will accordingly take its place under Rule 6 among the works named in Clause 1, upon the subject of (E) "The Hindoo Law of Inheritance, succession and adoption," and also under Rule 18, as one of the works shewn under Clause 1, upon the subject of "Hindoo Law"

By order of the High Court,
C D Field,
*Registrar*

## বিজ্ঞাপন।

ইহাতে সংবাদ দেওয়া যাইতেছে যে ১৮৬৬ সালের ২০ আইনের ৪ ধারামতে প্রণীত ১৮৬৬ সালের মে মাসের ২ তারিখের বিধিঅনুসারে প্রথম ও দ্বিতীয় শ্রেণীর উকীলদের কর্ম্মক্ষম হওয়ার নিমিত্তে যেং পুস্তক নির্দ্দিষ্ট হইয়া ঐ মাসের ১৫ ও ২২ তারিখের বাঙ্গলা গেজেটে প্রকাশিত হইয়াছে তাহাতে হাই কোর্টের সাহেবেরা এলবর্লিং সাহেবের কৃত উত্তরাধিকারিত্ব বিষয়ক ব্যবস্থা পুস্তক সংযোগ করিয়াছেন।

৬ ধারার ১ প্রকরণে যেং পুস্তকের নামোল্লেখ হইয়াছে তন্মধ্যে B চিহ্নিত দফার দায়ভাগ ও উত্তরাধিকারিত্ব ও দত্তক গ্রহণ বিষয়ে হিন্দু ব্যবস্থার মধ্যে এবং ১৮ বিধির ১ দফার হিন্দু ব্যবস্থাবিষয়ক যেং পুস্তক নির্দ্দিষ্ট হইয়াছে তন্মধ্যে এই পুস্তক খানিও গৃহীত হইল।

হাই কোর্টের আজ্ঞাক্রমে,
সি ডি ফীল্ড
রেজিষ্টার।

John Robinson, *Bengale Translator*

---

## GOVERNMENT OF BENGAL

### Legislative Department

No 8

*Fort William, the 10th January* 1868

Notification

The Lieutenant-Governor appoints Saturday, the 18th Instant, at 11 A M, as the time, and the Bengal Council Chamber at Calcutta as the place, for a Meeting of the Council of the Lieutenant-Governor of Bengal for the purpose of making Laws and Regulations, and hereby summons the several Members of the said Council to attend the said Meeting at the time and place appointed.

By Order of the Lieutenant-Governor of Bengal,

J Pitt Kennedy,
*Asst Secy to the Govt of Bengal,*
*Legislative Department*

## বঙ্গদেশের গবর্ণমেণ্ট।

### ব্যবস্থাপন কর্ম্ম বিভাগ।

৮ নম্বর।

ফোর্ট উলিয়ম ১৮৬৮ সাল ১০ জানুআরি।

বিজ্ঞাপন।

শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব এই মাসের ১৮ তারিখ শনিবার পূর্ব্বাহ্ণ বেলা ১ ঘণ্টার সময়, ও কলিকাতার বঙ্গদেশীয় মন্ত্রিসভাগৃহ, আইন ও ব্যবস্থা করণার্থ বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের মন্ত্রিসভাসমাবেশের সময় ও স্থানস্বরূপ অবধারণ করিয়া উক্ত সভার সভ্যগণকে নির্দ্দিষ্ট সময়ে ও স্থানে উক্ত সভায় উপস্থিত হওনার্থে আহ্বান করিতেছেন।

বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আজ্ঞাক্রমে,

জে পিট, কেনেডী,
ব্যবস্থাপন কর্ম্মবিভাগে
বঙ্গদেশের গবর্ণমেণ্টের আসিষ্টাণ্ট সেক্রেটারী।

---

## ORDERS BY THE LIEUTENANT-GOVERNOR OF BENGAL

No. 145

APPOINTMENT

*The 3rd January* 1868

The Deputy Commissioner of Luckimpore is vested with powers under Section 20, Act XXII. of 1864, to try breaches of the Cantonment Rules.

## বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আজ্ঞা।

১৪৫ নম্বর।

নিয়োগ।

১৮৬৮ সাল ৩ জানুআরি।

লক্ষ্মীপুরের ডেপুটী কমিশনর ১৮৬৪ সালের ২২ আইনের ২০ ধারামতে সৈন্যাবাসের বিধি লঙ্ঘনের বিচার করিবার ক্ষমতা পাইয়াছেন।

[*Government Gazette*, 21*st January* 1868]

*The 8th January* 1868

Mr J S Armstrong to officiate as Magistrate and Collector of Cuttack, and to be an ex Officio Assistant to the Superintendent of the Tributary Mehals, during the absence, on leave, of Mr W Macpherson, or until further orders

Mr T M Kirkwood to officiate as Joint-Magistrate and Deputy Collector of Cuttack, until further orders

Moulavy Willyut Hossein, Deputy Magistrate and Deputy Collector of Sarun, to be ex Officio an Assessor under Act XXI of 1867 in that District, and to exercise the powers of a Collector for the purposes of that Act

Mr H W W Ellis to officiate as an Extra Assistant Commissioner in Assam, during the deputation of Lieutenant A N Phillips, or until further orders Mr Ellis is vested with the powers of a Subordinate Magistrate of the Second Class in Assam

The following appointments in the Bengal Educational Service are sanctioned, with effect from the 30th November last —

Mr C H Tawney to officiate in the Second Class, during the absence, on leave, of Mr J Sanders, or until further orders

Mr A W Croft, M A, to officiate in the Third Class, during the deputation of Mr C H Tawney, or until further orders.

Baboo Mohesh Chunder Banerjee to officiate in the Fourth Class, during the deputation of Lieutenant H. A Ives, or until further orders

*The 9th January* 1868

Mr G Toynbee Assistant Magistrate and Collector of Pooree, is vested with the powers of a Subordinate Magistrate of the First Class, and those of a Deputy Collector in that District

Mr B Rattray to officiate as District Superintendent of Police, Chittagong, during the absence, on leave, of Mr A King or until further orders.

Mr R Sinclair, Special Deputy Magistrate and Deputy Collector, 24 Pergunnahs, is transferred to Nuddea and vested with the powers of a Subordinate Magistrate of the Second Class in the latter District

Mr W O A Beckett, to be Secretary to the Local Committee of Public Instruction at Gowhatty

*The 10th January* 1868

Mr G Graham to be Vice Chairman, of the Municipal Commissioners for the Town of Hooghly

১৮৬৮ সাল ৮ জানুয়ারি।

শ্রীযুক্ত ডবলিউ ম্যাকফরসন সাহেবের ছুটিপ্রযুক্ত অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওনপর্য্যন্ত শ্রীযুক্ত জে এস আর্ম্‌ষ্ট্রং সাহেব কটকের মাজিষ্ট্রেট ও কালেক্টরের কর্ম্ম করিবেন এবং স্বীয় পদোপলক্ষে পোষকদী মহালের সুপারিণ্টেণ্ডেণ্ট সাহেবের আসিষ্টাণ্ট হইবেন।

শ্রীযুক্ত টি, এম কর্কউড সাহেব অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত কটকের জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টরের কর্ম্ম করিবেন।

সারণের ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত মৌলবী বিলায়ৎ হুসেন ঐ জিলাতে স্বীয় পদোপলক্ষে ১৮৬৭ সালের ২১ আইনমতে এক জন আসেসর হইবেন এবং উক্ত আইনের অভিপ্রায় সফল করণার্থে কালেক্টরের ক্ষমতাক্রমে কর্ম্ম করিবেন।

রাজকীয় কর্ম্মোপলক্ষে লেপ্টেনেণ্ট শ্রীযুক্ত এ এন ফিলিপস সাহেবের অনুপস্থানকালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুক্ত এচ ডবলিউ ডবলিউ এলিস সাহেব আসামে অতিরিক্ত আসিষ্টাণ্ট কমিসনরের কর্ম্ম করিবেন। তিনি আসামে অধস্থ দ্বিতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন।

বঙ্গদেশের শিক্ষাসংক্রান্ত কার্য্যে নিম্নলিখিত নিয়োগ অনুমোদিত হইয়াছে, তাহা গত নবেম্বর মাসের ৩০ তারিখঅবধি প্রবল হইবে।

শ্রীযুক্ত জে সাণ্ডর্স সাহেবের ছুটিপ্রযুক্ত অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না পর্য্যন্ত শ্রীযুক্ত সি এচ টনে সাহেব দ্বিতীয় শ্রেণীতে কর্ম্ম করিবেন।

রাজকীয় কর্ম্মোপলক্ষে শ্রীযুক্ত সি এচ টনে সাহেবের অনুপস্থানকালে অথবা অন্য আজ্ঞা না হওনপর্য্যন্ত শ্রীযুক্ত এ ডবলিউ ক্রফট সাহেব এম, এ, তৃতীয় শ্রেণীতে কর্ম্ম করিবেন।

রাজকীয় কর্ম্মোপলক্ষে লেপ্টেনেণ্ট শ্রীযুক্ত হ, এ আইবস্ সাহেবের অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওনপর্য্যন্ত শ্রীযুক্ত বাবু মহেশচন্দ্র বন্দ্যোপাধ্যায় চতুর্থ শ্রেণীতে কর্ম্ম করিবেন।

১৮৬৮ সাল ৯ জানুয়ারি।

পুরীর আসিষ্টাণ্ট মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুক্ত জি টয়নবি সাহেব ঐ জিলাতে অধস্থ প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের ও ডেপুটী কালেক্টরের ক্ষমতা পাইয়াছেন।

শ্রীযুক্ত এ কিং সাহেবের ছুটি প্রযুক্ত অনুপস্থানকালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুক্ত বি রাট্রে সাহেব চট্টগ্রামের পোলীসের ডিষ্ট্রিক্ট সুপারিণ্টেণ্ডেণ্টের কর্ম্ম করিবেন।

২৪ পরগণার বিশেষ ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত আর সিনক্লের সাহেব নদীয়ায় নিযুক্ত হইয়াছেন এবং শেষোক্ত জিলাতে অধস্থ দ্বিতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইয়াছেন।

শ্রীযুক্ত ডবলিউ ও, এ, বেকেট সাহেব গৌহাটীর সাধারণ বিদ্যাধ্যাপনীয় কমিটির সেক্রেটরী হইবেন।

১৮৬৮ সাল ১০ জানুয়ারি।

শ্রীযুক্ত জি গ্রেহাম সাহেব হুগলী নগরের মুনিসিপাল কমিসনরদের ভাইস্‌চেয়ারমেন সভাপতি হইবেন।

[কলিকাতা গেজেট। ১৮৬৮। ২১ জানুয়ারি।]

Baboo Bhagwat Mahanty, Tehseeldar of the Khoordah Government Estate, is vested with the powers of a Deputy Collector under Regulation IX. of 1833

Moulavy Mofeezooddeen, Deputy Magistrate and Deputy Collector of Tipperah, is promoted to the Fifth Grade of the Subordinate Executive Service, with effect from the 1st instant

Baboo Hurri Churn Ghose, Deputy Magistrate and Deputy Collector to have charge of the Sub Division of Bowsee during the absence on leave, of Moulavy Abdool Ghuffoor, or until further orders, and to exercise the powers of a Magistrate in the district of Bhaugulpore

*The* 11*th January* 1868

Baboo Kristodhun Chuckerbutty to be a Member of the Local Committee of Public Instruction at Dinagepore

*The* 13*th January* 1868

Mr G Bellett, Professor, Dacca College, is appointed to officiate as Inspector of Schools, South East Division, in addition to his own duties, during the absence on leave of Mr C B Clarke, or until further orders, with effect from the 6th ultimo

Baboo Mrittonjoy Bose, Second Grade Sub Assistant Surgeon is appointed to the Sub Division of Sherghotty

*The* 14*th January* 1868

Mr H C Sutherland is deputed to the district of Maldah on special duty, and is vested with the powers of a Magistrate and Collector in that District

Mr F H Pellew Superintendent of Survey Fourth Division, to officiate as Magistrate and Collector of Backergunge, during the absence, on deputation, of Mr H B Lawford, or until further orders, in addition to his own present duties

Lieutenant Colonel E A Rowlatt Deputy Commissioner of the Western Dooars, is vested with the powers described in Section 1, Act XV of 1862 in that District

Mr E G Glazier to officiate, until further orders as Magistrate and Collector of Rungpore

LEAVE OF ABSENCE

*The* 8*th January* 1868

Mr W Macpherson, Magistrate and Collector of Cuttack, for three months, under Section 6 of the Covenanted Service Absentee Rules

*The* 9*th January* 1868

Mr A. King, District Superintendent of Police, Chittagong, for one month, under paragraph 16

খুরদেহের গবর্ণমেণ্টের সম্পত্তির তহশীলদার শ্রীযুত বাবু ভগবৎমহন্তী ১৮৩৩ সালের ৯ আইনমতে ডেপুটি কালেক্টরের ক্ষমতা পাইয়াছেন।

ত্রিপুরার ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত মৌলবী মফীজুদ্দীন অধস্তন বিচার কর্ত্তৃক কার্য্যের পঞ্চম শ্রেণীভুক্ত হইয়াছেন, উক্ত নিয়োগ এই মাসের ১ তারিখ অবধি প্রবল হইবে।

শ্রীযুত মৌলবী আবদুল গফুরের ছুটীপ্রযুক্ত অনুপস্থানকালে অথবা অন্য আজ্ঞা না হওনপর্য্যন্ত ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু হরিচরণ ঘোষ বৌসী শাখাখণ্ডের কর্ম্মের ভার পাইবেন, ও ভাগলপুর জিলাতে মাজিষ্ট্রেটের ক্ষমতাক্রমে কর্ম্ম করিবেন।

১৮৬৮ সাল ১১ জানুআরি।

শ্রীযুত বাবু কৃষ্ণধন চক্রবর্ত্তী দিনাজপুরের সাধারণ বিদ্যাধ্যাপনীয় কমিটীর এক জন মেম্বর হইবেন।

১৮৬৮ সাল ৩ জানুআরি।

শ্রীযুত সি বি ক্লার্ক সাহেবের ছুটীপ্রযুক্ত অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওনপর্য্যন্ত ঢাকা কালেজের অধ্যাপক শ্রীযুত জি বেলেট সাহেব আপন কর্ম্মাতিরিক্ত দক্ষিণপূর্ব্ব খণ্ডের বিদ্যালয়সমূহের তত্ত্বাবধারকের কর্ম্মকরণার্থে নিযুক্ত হইয়াছেন। উক্ত নিয়োগ গত মাসের ৬ তারিখঅবধি প্রবল হইবে।

দ্বিতীয় শ্রেণীর সব আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুত, বাবু মৃত্যুঞ্জয় বসু শেরঘাটী শাখাখণ্ডে নিযুক্ত হইয়াছেন।

৮৬৮ সাল ১৪ জানুআরি।

শ্রীযুত এচ সি সদরলাণ্ড সাহেব বিশেষ কার্য্যার্থে মালদহে প্রেরিত হইয়াছেন ও ঐ জিলাতে মাজিষ্ট্রেটের ও কালেকটরের ক্ষমতা পাইয়াছেন।

রাজকীয় কর্ম্মোপলক্ষে শ্রীযুত এচ বি লফর্ড সাহেবের অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওনপর্য্যন্ত চতুর্থ খণ্ডের জরিপী কার্য্যের সুপরিণ্টেণ্ডেণ্ট শ্রীযুত এফ এচ পেলু সাহেব আপন কর্ম্মাতিরিক্ত বাকরগঞ্জের মাজিষ্ট্রেট ও কালেক্টরের কর্ম্ম করিবেন।

পশ্চিম দুয়ারের ডেপুটী কমিস্যনর লেফ্টেনেণ্ট কর্ণেল শ্রীযুত ই এ রৌলাট সাহেব ঐ জিলাতে ১৮৬২ সালের ১৫ আইনের ১ ধারার নির্দ্দিষ্ট ক্ষমতা পাইয়াছেন।

শ্রীযুত ই জি গ্লেজিয়র সাহেব অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত রঙ্গপুরের মাজিষ্ট্রেটের ও কালেক্টরের কর্ম্ম করিবেন।

ছুটী।

১৮৬৮ সাল ৮ জানুআরি।

কটকের মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুত ডবলিউ মাক্‌ফরসন্‌ সাহেব চিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ৬ ধারামতে তিন মাসের ছুটী পাইয়াছেন।

১৮৬৮ সাল ৯ জানুআরি।

চট্টগ্রামের পোলীসের ডিষ্ট্রিক্ট সুপরিণ্টেণ্ডেণ্ট শ্রীযুত এ কিং সাহেব এই মাসের ১০ তারিখ অবধি

of the Uncovenanted Service Absentee Rules, from the 10th instant or any other day within one month of that date on which he may avail himself of the leave

Moulavy Iradut Ali Principal Sudder Ameen of Shahabad, for two months without pay, under the Financial Resolution, dated 4th June 1861, in extension of the leave granted to him on the 2nd October last

*The 10th January* 1868

Mr W DaCosta Principal Sudder Ameen of Purneah for two months, under the orders of the Right Hon ble the Secretary of State for India dated the 8th November 1865 Moulavy Abdoor Rubb Sudder Ameen of Purneah will remain in charge of the current duties of the Principal Sudder Ameen's Office during Mr DaCosta's absence, or until further orders

Moulavy Abdool Ghuffoor Deputy Magistrate and Deputy Collector of Bowsee for two months under paragraph 11 of the Uncovenanted Service Absentee Rules from the date on which he may have availed himself of the leave

*The 13th January* 1868

Major W T Fagan Officiating Deputy Inspector General of Police Fifth Circle for three months, under Section 6 of the Covenanted Service Absentee Rules, from the date on which he may be relieved

Mr C B Clarke, Inspector of Schools South East Division, for one month, under paragraph 16 of the Uncovenanted Service Absentee Rules with effect from the 6th ultimo

Mr H Balfour, Additional Judge of Dacca and Chittagong, for one month without pay in continuation of the privilege leave granted to him on the 17th ultimo

*The 14th January* 1868

Mr A Anley, Officiating District Superintendent of Police Tipperah, for three months, under the orders of the Right Hon'ble the Secretary of State for India dated 8th November 1865 from the 1st instant or any other day within one month of that date on which he may avail himself of the leave

Mr G H French, Officiating District Superintendent of Police Kamroop for three months under the orders of the Right Hon'ble the Secretary of State for India dated 8th November 1865, from the date on which he may be relieved by Captain Tulloch

অথবা তৎপরে এক মাসের মধ্যে যে তারিখে ছুটী গ্রহণ করেন সেই তারিখ অবধি অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১৬ ধারামতে এক মাসের ছুটী পাইয়াছেন।

শাহাবাদের প্রধান সদর আমীন শ্রীযুক্ত মৌলবী ইরাদৎ আলী গত অক্টোবর মাসের ২ তারিখে যে ছুটী পান তদতিরিক্ত ফিনান্সিয়ল ডিপার্টমেন্টের ১৮৬১ সালের জুন মাসের ৪ তারিখের নিষ্কারণমতে বিনা বেতনে দুই মাসের ছুটী পাইয়াছেন।

১৮৬৮ সাল ১০ জানুআরি।

পুরণিয়ার প্রধান সদর আমীন শ্রীযুক্ত ডবলিউ ডাকস্টা সাহেব ভারতবর্ষের পক্ষ মন্ত্রিবর শ্রীযুক্ত ষ্টেট সেক্রেটারী সাহেবের ১৮৬৫ সালের নবেম্বর মাসের ৮ তারিখের আজ্ঞা মতে দুই মাসের ছুটী পাইয়াছেন। তাহার অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত পুরণীয়ার সদর আমীন শ্রীযুক্ত মৌলবী আবদুল রব্ব প্রধান সদর আমীনের কার্য্যালয়ের চলিত কর্ম্মের ভার প্রাপ্ত থাকিবেন।

বৌশীর ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত মৌলবী আবদুল গফুর যে তারিখে ছুটী গ্রহণ করেন সেই তারিখঅবধি অচিহ্নিত কর্ম্মকারকদের ছুটীর বিধির ১১ ধারামতে দুই মাসের ছুটী পাইয়াছেন।

১৮৬৮ সাল ১৩ জানুআরি।

পঞ্চমচক্রের পোলীসের একটিং ডেপুটী ইন্সিপেক্টর জেনেরল মেজর শ্রীযুক্ত ডবলিউ টি ফেগান সাহেব যে তারিখে অবকাশ পান সেই তারিখ অবধি চিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ৬ ধারামতে তিন মাসের ছুটী পাইয়াছেন।

দক্ষিণ পূর্ব্ব খণ্ডের বিদ্যালয়সমূহের তত্ত্বাবধারক শ্রীযুক্ত সি বি ক্লার্ক সাহেব অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১৬ ধারামতে এক মাসের ছুটী পাইয়াছেন। উক্ত নিয়োগ গত মাসের ৬ তারিখ অবধি প্রবল হইবে।

ঢাকার ও চট্টগ্রামের অতিরিক্ত জজ শ্রীযুক্ত এচ বালফর সাহেব গত মাসের ১৭ তারিখে অনুগ্রহের ছুটী পান তদতিরিক্ত বিনাবেতনে এক মাসের ছুটী পাইয়াছেন।

১৮৬৮ সাল ১৪ জানুআরি।

ত্রিপুরার পোলীসের একটিং ডিষ্ট্রিক্ট সুপরিন্টেণ্ডেণ্ট শ্রীযুক্ত এ আন্‌লী সাহেব এই মাসের ১ তারিখ অবধি অথবা তৎপরের এক মাসের মধ্যে যে তারিখে ছুটী গ্রহণ করেন সেই তারিখ অবধি ভারতবর্ষের পক্ষ মন্ত্রিবর শ্রীযুক্ত ষ্টেট সেক্রেটারী সাহেবের ১৮৬৫ সালের নবেম্বর মাসের ৮ তারিখের আজ্ঞামতে তিন মাসের ছুটী পাইয়াছেন।

কামরূপের পোলীসের একটিং ডিষ্ট্রিক্ট সুপরিন্টেণ্ডেণ্ট শ্রীযুক্ত জি এচ ফ্রেঞ্চ সাহেব কাপ্তান শ্রীযুক্ত টলক সাহেবের দ্বারা যে তারিখে অবকাশ প্রাপ্ত হন, সেই তারিখ অবধি ভারতবর্ষের পক্ষ মন্ত্রিবর শ্রীযুক্ত ষ্টেট সেক্রেটারী সাহেবের ১৮৬৫ সালের নবেম্বর মাসের ৮ তারিখের আজ্ঞামতে তিন মাসের ছুটী পাইয়াছেন।

## TO BE SOLD

To the highest bidder, at the Court of the Principal Sudder Ameen of Zillah Cuttack, on Monday, the 24th February 1868, at the hour of 12 o'clock, noon, the rights and interests of the Defendant, Rajah Bidyadhor Sendh Nurrinder Bahadoor of Killah Coojung in the said Killah of Coojung, in satisfaction of certain Decrees held by Goluck Chunder Bose, Chowdry Rughoonauth Doss and others, and execution of which has been taken out against him The Killah in question is a fixed Tributary Estate, the permanent jumma of which is Rupees 7,503 9 7 per annum.

Twenty five per cent on the amount bid will be required to be paid in at the time of purchase, and the balance within a fortnight from the date of sale

W WRIGHT,
*P S Ameen*

---

## MISCELLANEOUS ADVERTISEMENT — সাধারণ ব্যক্তিদের ইশ্তিহার

---

### বিজ্ঞাপন।

এলবরলিং সাহেব কর্ত্তৃক সংগৃহীত দায় ও দান ও উইল ও বিক্রয় ও বন্ধকের বিধানের সার সংগ্রহ ওকালতী পরীক্ষার নিমিত্তে বঙ্গভাষায় অনুবাদিত হইয়া থ্যাকর স্পিঙ্ক কোম্পানি ও লেপেজ কোম্পানির ও ভিবআরিও কোম্পানির পুস্তকালয়ে বিক্রয়ার্থ প্রস্তুত আছে। মূল্য ২।।০ টাকা মাত্র।



কলিকাতা বাঙ্গাল সেক্রেটারীয়েট যন্ত্রালয়ে গবর্ণমেণ্টের জন্যে শ্রীযুক্ত এফ জে রাসো সাহেব কর্ত্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।



# গবর্ণমেণ্ট গেজেটের ক্রোড়পত্র।

**TUESDAY, JANUARY 21, 1868**

মঙ্গলবার ১৮৬৮ সাল ২১ জানুআরি।

## বিজ্ঞাপন।

ইহাতে সংবাদ দেওয়া যাইতেছে যে নিম্ন লিখিত বিক্রয়ের বিজ্ঞাপনে যে সকল মহালের উল্লেখ হইল সে সকল মহালে গবর্ণমেণ্টের যে মালিকী স্বত্ব আছে তাহা নিম্ন লিখিত নিয়মের অধীন হইয়া বিক্রয় হইবে।

### বিক্রয়ের নিয়ম।

১।—প্রত্যেক মহাল পার্শ্বের লিখিত নির্দ্দিষ্ট সদর জমার অধীন হইয়া যে ব্যক্তি নীলামে প্রথম ডাকের উপর সর্ব্বাপেক্ষা উচ্চ ডাকিবেক তাহাকে দেওয়া যাইবে।

২।—বর্ত্তমান পাট্টা এবং বন্দোবস্তের কার্য্য কি প্রবল আইনহইতে উৎপন্ন স্বত্ব সকল বিক্রয়ের পরে বহাল থাকিবে। রাজস্বের কার্য্যকারকদিগের কৃত জমাবন্দীতে যে২ খোদকস্তা রাইয়ত স্বাক্ষর করিয়াছে ক্রেতারা তাহারদিগের স্বত্ব মানিতে বাধ্য হইবে।

৩।—একশত টাকার অনধিক পণ হইলে সেই সমুদয় টাকা তৎক্ষণাৎ দিতে হইবে।

৪।—একশত টাকার অধিক হইলে ডাক পণের চারি অংশের এক অংশ তৎক্ষণাৎ দাখিল করিতে হইবে বিক্রয়ের দিবস এক দিন বলিয়া গণনা করিলে বিক্রয়ান্তর পঞ্চদশ দিনের মধ্যাহ্ন কালে, কিম্বা সেই দিন বন্দের দিন হইলে তৎপরে প্রথম যে দিন কাছারী খোলা যায় সেই দিনের মধ্যাহ্ন কালে, যদি অবশিষ্ট টাকা দাখিল না হয়, তবে বিক্রয় রহিত ও গচ্ছিত টাকা গবর্ণমেণ্টে জব্দ হইবে, ও প্রথম স্থলীয় বিক্রয়ের ন্যায় পুনর্ব্বার বিজ্ঞাপন প্রকাশ করণপূর্ব্বক ঐ ত্রুটিকারি ক্রেতার ঝুঁকিতে সেই মহাল পুনর্ব্বার বিক্রয় হইবে।

৫।—মহালের উপর যে সামান্য সদর জমা ধার্য্য হইয়াছে ক্রেতারা তদতিরিক্ত রাস্তা প্রস্তুত ও গমনাগমনের সুবিধার নিমিত্ত করও দিতে বাধিত হইবেন। তাঁহারা যে তারিখঅবধি ক্রীত মহাল দখল করে সেই তারিখঅবধি সদর জমার উপর শতকরা এক টাকার হিসাবে এ কর ধার্য্য হইবে। এ কর বাকী রাজস্বের ন্যায় আদায় হইতে পারিবে।

রেবিনিউ বোর্ডের আজ্ঞাক্রমে,

আর বি চাপমান,
সেক্রেটারী।

# নীলামের ইশ্‌তিহার।

জিলা ত্রিপুরা।

এস্তাহারনামা কাছারি কালেক্টরি জিলা ত্রিপুরা এই যে।

ইহাদ্বারা সংবাদ দেওয়া যাইতেছে যে অত্র জিলার মধ্যবর্ত্তী নিম্নের ইস্তেহারের লিখিত এক মহালের গবর্ণমেণ্টের মালিকী স্বত্ব ইং রোজী ১৮৬৮ সালের ১৮ ফেব্রুয়ারি মোতাবেক ১২৭৪ সালের ৭ ফাল্গুণ রোজ মঙ্গলবার অত্র জিলার কালেক্টরীর কাছারিতে বিক্রয় হইবেক।

২। এই মহাল যে ব্যক্তিরা ক্রয় করেন তাঁহারা এই ক্রোড়পত্রের শিরোভাগে রেবিনিউ বোর্ডের সেক্রেটরি সাহেবের স্বাক্ষরিত বিক্রয়ের নিয়মের অধীনে থাকিবেন।

৩। সরকার অবিদারস্বরূপ গ্রামের চৌকীদারের যে খরচ এপর্য্যন্ত দিয়াছেন তাহা ভবিষ্যতে ইহার লিখিত মহালের সদর জমার অতিরিক্ত খরিদাগাম আদায় করিবেক ইতি। সন ১৮৬৭ ইং ২৪ ডিসেম্বর।

| রাজকীয় মহালের ইস্তেহারের নম্বর। | জিলার বহির নম্বর। | মহাল ও পরগনার নাম। | ন্যূনাধিক যত একর পরিমাণ। | সদর জমা। | | | নীলামের প্রথম ডাক। | মন্তব্য কথা। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | ধার্য্য করা রাজস্ব। | রাস্তার টেক্স। | মোট। | | |
| | | | এ রু পো | | | | | |
| ১<br>১৮৫৯ইং | ১৭৮ | পং বরদাখাত ওং কুবিশাই মধ্যে সন ১৮১৯ ইং ২ কানুনের ডিক্রীর ১১৪ নং বাহেৎ চর। | ৭২৮৬।০।১৪ | ৫৬০০ | ৫৬।৴০ | ৫৬৮৬।৴৬ | ১১২৫০ | |

F G Millett,

*Collector*

### এস্তাহারনামা কাছারি কালেক্টরি জেলা বাকরগঞ্জ।

ইহার দ্বারায় সংবাদ দেওয়া যাইতেছে যে জেলা বাকরগঞ্জের অন্তর্গত নিম্নের লিখিত খাস মহালে গবর্ণমেন্টের মালিকী স্বত্ব সন ১৮৬৮ সালের ১৯ ফেব্রুয়ারি মোতাবেক বাঙ্গলা সন ১২৭৪ সালের ৮ ফাল্গুণ বুধবার জেলা বাকরগঞ্জের কালেক্টরি কাছারিতে নীলাম হইবেক।

এই মহাল যে ব্যক্তি খরিদ করিবেক তাঁহারা এই ক্রোড়পত্রের শিরোভাগে রেবিনিউ বোর্ডের শ্রীযুক্ত সেক্রেটারী সাহেবের স্বাক্ষরিত বিক্রয়ের নিয়মের অধীনে থাকিবেন ইতি।

| গবর্ণমেণ্টের মহালের নম্বর | তৌজির নম্বর। | মহালের ও পরগণার নাম। | একরেতে ভূমির ন্যূনাধিক পরিমাণ। | সদর জমা। মালগুজারী টাকা। | রোড কর। | একুন। | নীলামের প্রথম ডাক। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | এ ক প | | | | | |
| ১১০ | ৫৫৭৬ | কজিরা বাহের চর কদম তলী | ৮৪।০।০ | ১০৭৸৵ | ১৵ | ১০৮৸৵ | ২১৫। ৶ | |
| ১১৬ | ৫৭৯৩ | কজিরা চর নিলক্ষ্মী তৃতীয় খণ্ড | ১২৯ | ১৩৪৲ | ৩।৵ | ১৪০।৵ | ১২৬৮৲ | |
| ১১৮ | ৫৭৭৭ | কজিরা চর পাতা | ২১৯ | ৫৮৮৲ | ৫৸৵ | ৫৯৩৸৵ | ১১৭৯৲ | |
| ২১৫ | ২৬০১ | তর্পে লক্ষ্মীরদিয়া শিবচন্দ্র রাজচন্দ্র দাস ভাং | ২ | ১॥০ | ৻৩ | ১॥৩ | ৩৲ | |
| ২৭৪ | ১৭০৬ | পরগনে বৈকুণ্ঠপুর রাম মাণিক্য সেন ভাং | ৩ | ৫৲ | ৻৩ | ৫৻৩ | ১০৲ | |
| ২৭৬ | ১৬৬৩ | প বোজর্গ উমেদপুর শিব নারায়ণ দাস ভাং | ২ | ৬৲ | ৴ | ৬৴ | ১২৲ | |
| ই লা ৭ | ১৪০৬নং<br>১১৫।২২৫<br>১৬।১০৯<br>৬২,২২০<br>১৪১ | পং ঐ কিং তেওলা ও মানওয়ার ওগয়রহ মুং আনন্দীরাম তাঁতী | ১৫০ | ৫০৯৲ | ৫৵ | ৫১৫৵ | ১০১৮৲ | |
| ৮ | ৫৬ | পং ঐ কিং মানপাসা ও কুসঙ্গল সদর হাওলা মঙ্গরাম দাস | ২ | ৯।০ | ৴৬ | ৯।৴৬ | ৮॥০ | |
| | ঐ | পং ঐ কি ঐ | ০।২ | ২।৵ | ৻৬ | ২।৵৬ | ৫৸০ | |
| | ঐ | পং ঐ কিং ঐ | ৩ | ১৩৸৴ | ৶ | ১৩৸৶ | ২৭॥৶ | |
| | ঐ | পং ঐ কিং ঐ | ৪ | ১৬॥৴ | ৶ | ১৬৸০ | ৩৩৵ | |
| ২২ | ৮৪ | পং ঐ কিং নাজনি মুং গঙ্গাপ্রসাদ মৌলিক | ১ | ৮৸৵ | ৶ | ৯৲ | ৭৸০ | |
| ২৩ | ৯২ | পং ঐ কিং মোকামিয়া মুং ত্রজা কাজু | ২৬ | ১৪৫৲ | ১।৶ | ১৪৬।৶ | ২৯০৲ | |
| ঐ | ৯২ | পং ঐ কি৲ তবিরকাঠি | ০।৩ | ১৲ | ৴৬ | ১৴৬ | ২৲ | |
| ঐ | ৯২ | পং ঐ কিং বিরাট | ১৪ | ৬৯৲ | ॥৶ | ৬৯॥৶ | ১৩৮৲ | |
| ঐ | ৯২ | কি৲ মহেশপুর | ১২ | ৭৮৲ | ৸৬ | ৭৮৸৬ | ১৫৬৲ | |
| ২৭ | ১১৪ | প ঐ কিং কুসঙ্গল দেবী প্রসাদ সেন ভাং | ১৪ | ৫৭৲ | ॥৴৬ | ৫৭॥৴৬ | ১১৪৲ | |
| ৩৯ | ১৪৭ | পং সুপুর্ণ ওমেদপুর কিং ঝিলবুনিয়া সদর হাওলা মির ফজলে আলি | ২৪।০।০ | ১৫৮৲ | ১॥ | ১৫৯। ০ | ২৯৬৲ | |
| ৪৫ | ৬২ | পং ঐ কিং কুসাঙ্গল সাং মুং মুলুকচাঁদ কর্ম্মকার | ১।০।০ | ৬৲ | ৴ | ৬৴ | ১২৲ | |
| ৫৭ | ৬৪ | পং ঐ কিং মোকামিয়া সাং মং কাশীনাথ দাস রাম সঙ্কর মুখোপাধ্যায় | ২৭।০।০ | ১৬১৲ | ১। ৶ | ১৬২। ৶ | ৩২২৲ | |
| ৬৮ | ১৭৩ | পং ঐ কি৲ কাঠালিয়া মুং নরোত্তম দাস | ১ ০ ০ | ৫৪৲ | ॥৴ | ৫৪॥৴ | ১০৮৲ | |

| পরগণেকী নাকাদের নম্বর। | তৌজির নম্বর। | মহালের ও পরগণার নাম। | একরেতে জমির ক্ষেত্রফলিক পরিমাণ। | সদর জমা। মালগুজারী জমা। | রোড জমা। | একুন। | নীলামের ধার্য্য ডাক। | মন্তব |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | এ রু প | | | | | |
| ৫২ | ১৭৮ | পঃ বোজর্গ ওমেদপুর কিং মুলিয়া মুং চন্দ্রনারয়ণ দাস | ৫।০ ০ | ১৮৲ | ৶ | ১১৮৶ | ৩৯৲ | |
| ৬১ | ৯৭ | প ঐ কিং ভরওকাটী মুং শ্রীনারায়ণ হাজরা। | ১১।০।০ | ৫৭৲ | ॥৴ | ৫৭॥৴ | ১ ৪৲ | |
| ৬২ | ১৯৮ | প ঐ কিং কথা বিব নারা-যণ মু৲ সৈদাদ্দীন। | ৭।০।০ | ২৮৲ | ।৴ | ২৮।৴ | ৫৯৲ | |
| ৬৪ | ২০০ | পঃ ঐ কিং রাজনগর মুং জেলাবেগ। | ৩ ।০।০ | ১৫০৲ | ১॥০ | ১৫১॥০ | ৩০০৲ | |
| ৭০ | ২০৭ | পঃ ঐ কিং বোয়ালিয়া মুং রামনরসিংহ রায়। | ১১।০।০ | ৫৪৲ | ॥০ | ৫৪॥০ | ১০৮৲ | |
| ৭১ | ২০৮ | পঃ ঐ কিং রামনগর। | ৫।০।০ | ২৫৲ | ।০ | ২৫।০ | ৫০৲ | |
| ঐ | ২০৮ | পঃ ঐ কিং ঐ | ১।০।০ | ৭৲ | ৶ | ৭৶ | ১৫৲ | |
| ৭২ | ২০৯ | পঃ ঐ কিং পুলিহাট তাং মদেব দাস | ৭।০।০ | ২০৲ | ।৴ | ২০।৴ | ৫৮৲ | |
| ৭৫ | ২১৪ | পঃ ঐ হাট বিরজল | ১৯।০।০ | ১১১৲ | ১৶ | ১১২৶ | ২২২৲ | |
| ৭৬ | ২১৫ | পঃ ঐ কিং পুলিহাট | ।০।০ | ৬৲ | ৴ | ৬৴ | ১২৲ | |
| ৭৭ | ২ ৭ | পঃ ঐ কিং বোয়ালিয়া মুং বৈষ্ণবদাস ঠাকুর | ২২।০।০ | ১১১৲ | ১৴ | ১১২৴ | ২২২৲ | |
| ৮২ | ২৩০ | পঃ ঐ হাট আমিরগঞ্জ | ৪।০।০ | ২০৲ | ।০ | ২০।০ | ৪০৲ | |
| ৯০।৯১ | ১।২ | প ঐ কিং বেতাগীর লা খেরাজ ব্রহ্মোত্তর হরিদেব বিদ্যাবাগীশ | ২৩ ০।০ | ১৩১৲ | ১।৴ | ১৩২।৴ | ২৬২৲ | |
| ৯২ | ৮ | পঃ ঐ কিং কেওয়ারু মিয়া লাখেরাজ | ২।০ ০ | ৩৭৲ | ।৶ | ৩৭।৶ | ৭৪৲ | |
| ১০৯ | ২১ | পঃ ঐ কি কাকিলার মে মক তাকাল | ১।০।০ | ৮৲ | ৶ | ৮৶ | ১৬৲ | |
| ১২৮ | ৭ | পঃ ঐ কি৲ মোনারখালির দরিচর | ১০।০।০ | ৩৮৲ | ।৶ | ৩৮।৶ | ৭৭৲ | |
| ১৩৫ | ১৮ | পঃ ঐ কি৲ আটিবুনিয়া দরিচর | ।০ ০ | ৪৲ | ৴ | ৪৴ | ৮৲ | |
| ঐ | ১৮ | পঃ ঐ কিং ঐ | ১।০।০ | ৪৲ | ৴ | ৪৴ | ৮৲ | |
| ঐ | ৮ | পঃ ঐ কিং ঐ | ১।০।০ | ৫৲ | ৴ | ৫৴ | ১০৲ | |
| ঐ | ১৮ | পঃ ঐ কিং ঐ | ০ ২।০ | ২৲ | ৻৩ | ২৲৩ | ৪৲ | |
| ১৪ | ১৫৫৭ | পঃ ঐ দরিচর মোতালক কিং মোকামদের দরিচর | ৩৫ ৭।০ | ৲৭৭৲ | ৸০ | ১৭৭৸০ | ৩৫০৲ | |
| | ৪ | | | | | | | |
| ১১ | ১১ | কিং বিরজলের দরিচর | ৮৭।০।০ | ৪৮৭৲ | ৪৸৶ | ৪৯১৸৶ | | |
| ঐ | ১১ | কিং ঐ | ৮৭।০।০ | ৫৯৪৲ | ৫৲ | ৪৯৯৲ | ৯৭৫৲ | |
| ২৯ | ৩১ | পঃ ঐ কিং বৈদ্যপাসার দরিচর | ৩৭।০।০ | ১৫৬৲ | ১॥৴ | ১৫৭॥৴ | ৯৮৮৲ ৩১২৲ | |
| ৫১ | ৫৫ | পঃ ঐ কিং কেওয়াবুনিয়া দরিচর | ১১ | ৫৬৲ | ॥৴ | ৫৬॥৴ | ১১২৲ | |
| ৫২ | ৫৭ | পঃ ঐ কি৲ কুমারখালির দরিচর | ২ | ৫৲ | ৴ | ৫৴ | ১০৲ | |
| ঐ | ৫৭ | পঃ ঐ কিং ঝিমিরকাটির দরিচর | ১৭ | ৩৪৬।০ | ৩।৶৩ | ৩৫০॥৶৩ | ৯৯২॥০ | |

| গবর্ণমেণ্টের মহালের নম্বর । | তৌজির নম্বর । | মহালের ও পরগনার নাম । | একরেতে ভূমির ন্যূনাধিক পরিমাণ । | সদর জমা । মালগুজারী রাজস্ব । | রোড কষ্ট । | একুন । | নীলামের প্রথম ডাক । | মন্তব্য । |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | এ০ রু পো | | | | | |
| ৫৩ | ৬০ | পং বোজর্গ ওমেদপুর কিং আণ্ডলিয়াপুরের দরিচর | ৩।০ | ৬৵ | ৴ | ৬৶ | ১২৶ | |
| ৫৫ | ৬৩ | পং ঐ রামপুরের দরিচর | ৬।০ | ২৬৲ | ।০ | ২৬।০ | ৫২৲ | |
| ৫৬ | ৬৮ | পং ঐ দেওলির দরিচর | ৪।০ | ১৭৲ | ।০ | ১৭।০ | ৩৪৲ | |
| ৬৩ | ৭০ | পং ঐ গুবরির দরিচর | ১২৪।০ | ৫৮৯৲ | ৬৲ | ৫৯৫৲ | ১১৭৮৲ | |
| ৬৪ | ৭৪ | পং ঐ কিং হরিদেবপুর ও হোগলা বুনিয়ার দরিচর | ৪২১। | ১৯৭৫৲ | ২০৲ | ১৯৯৪৸০ | ৩৯৫০৲ | |
| ২৫২ | ২৮১২ | উত্তর সাহবাজপুর কাশী রাম কৃষ্ণজীবন গুপ্ত | ৬।২ | ২৫৸৶ | ।২ | ২৬৶২ | ৫১৸৶ | |
| ১৬০ | ১২০৬ / ১১ | পং বুজুর্গ ওমেদপুর কিং আমুরা দরিচর | ১৫২। | ৫০১৲ | ৫৴ | ৫০৬৴ | ১০০২৲ | |
| | | রাজস্বের দশগুণ হায় মূল্য | | | | | | |
| ২৫৪ | ৩৫৭৯ | পং শ্রীরামপুর আসককায়েম পাসা তালুক | ০।১ | | | | ১০ | |

H C Sutherland,
*Offg Collector*

---

জিলা রঙ্গপুর ।

ইস্তাহারনামা কাছারি কালেকটরী জেলা রঙ্গপুর ।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে রঙ্গপুর জেলার মধ্যবর্ত্তি নিম্ন লিখিত মহাল গবর্ণমেণ্টের মালিকী স্বত্ব ইংরেজী ১৮৬৮ সালের ৪ ফেব্রুয়ারি মোতাবেক সন ১২৭৪ সালের ২৩ মাঘ রোজ মঙ্গলবার জেলা রঙ্গপুরের কালেকটরী কাছারিতে ছানী বিক্রয় হইবেক ।

১ । এই মহাল যে ব্যক্তিরা ক্রয় করিবেন তাহারা গবর্ণমেণ্ট গেজেটের প্রকাশিত রেবিনিউ বোর্ডের সেক্রেটারি সাহেবের স্বাক্ষরিত বিক্রয়ের অধীনে থাকিবেন ইতি ৮৬৮ । ৭ জানুয়ারি ।

| সরকারী সম্পত্তির টেরিজের নম্বর । | জিলার তৌজীর নম্বর । | মহাল ও পরগণার নাম । | একরের ন্যূনাধিক পরিমাণ । | সদর জমা । মালগুজারী রাজস্ব । | রাস্তার টেক্স । | মোট । | নীলামে প্রথম ডাকের মূল্য । | মন্তব্য । |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | এ রু প | | | | | |
| ৩ | ৩২৫ | কিসমত খামার হারাগাছ পরগণে বামনডাঙ্গা । | ৩১।৩।২৬ | ৮৫৲ | ৸৶ | ৮৫৸৶ | ১৭০৲ | ইজারার ম্যাদ ১৮৬৮ সালের ৩০ আপ্রিল শেষ হইবেক । |

J Anderson,
*Offg Collector*

---

বাঙ্গাল সেক্রেটারিয়েট যন্ত্রালয়ে শ্রীযুত এক যে বাসো সাহেবকর্ত্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল ।




# গবর্ণমেণ্ট গেজেট



**TUESDAY, JANUARY 28, 1868**

মঙ্গলবার ১৮৬৮ সাল ২৮ জানুআরি।

## HOME DEPARTMENT

---

LEGISLATIVE

---

## INDIAN RAILWAY BILL

---

*A Bill to consolidate and amend the Law relating to Railways in India*

(As altered by the Select Committee )

[Continued from page 67 ]

### PART IV

### RULES FOR THE PROTECTION OF THE COMPANY

[Penalty for obstructing servant in his duty ]

62 Whoever wilfully obstructs or impedes any officer or servant of a Company in the discharge of his duty on the Railway, or on any of the w[illegible]stations or premises connected therewith shall be liable to a fine not exceeding fifty Rupees, and in default of payment to imprisonment for two months, and may be seized and detained by any such officer or servant, until such offender can be conveniently taken before a Magistrate

## হোম ডিপার্টমেণ্ট।

---

ব্যবস্থাপন।

---

## ভারতবর্ষের রেলপথের পাণ্ডুলিপি

---

(বিশেষ কমিটির দ্বারা পরিবর্ত্তিত)

ভারতবর্ষের রেলপথবিষয়ক আইন সংগ্রহ ও সংশোধন করিবার আইনের পাণ্ডুলিপি।

[৬৭ পৃষ্ঠা হইতে চলিতেছে।]

### চতুর্থ খণ্ড।

### কোম্পানির ক্ষতি নিবারণার্থ বিধি।

[কার্য্যকারকের কর্ম্ম করণকালে তাঁহার বাধা দিবার দণ্ডের কথা।]

৬২ ধারা। কোম্পানির কোন কার্য্যকারক কি চাকর রেলপথে কিম্বা তৎসংক্রান্ত কোন বিষয়ে কি স্টেশনে কি বাটীতে আপনার কর্ত্তব্য কর্ম্ম করিতেছেন, এমন সময়ে যদি কোন ব্যক্তি ইচ্ছাপূর্ব্বক তাঁহাকে বাধা দেয় কি নিবারণ করে, তবে তাহার পঞ্চাশ টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে, ও দণ্ড না দিলে তাহার দুই মাস কারাদণ্ড হইতে পারিবে। এবং তদ্রূপ কোন কার্য্যকারক কি চাকর অপরাধিকে ধৃত করিয়া যত কাল সুবিধামতে মাজিস্ট্রেট সাহেবের সম্মুখে আনাইতে না পারেন ততকাল তাহাকে আটক করিয়া রাখিতে পারিবেন ইতি।

[Penalty for trespass]

63 Whoever trespasses upon any Railway, or upon any of the lands stations or other premises belonging to the Company to which such Railway belongs, shall be liable to a fine not exceeding twenty Rupees Any such person refusing to leave such Railway or premises on being requested to do so by any officer or servant of the Company or by any other person on behalf of the Company, shall be liable to a fine not exceeding fifty Rupees, and in default of payment to imprisonment for two months and may be immediately removed from such Railway or premises by such officer, servant or other person as aforesaid, or may be seized and detained by him until such offender can be conveniently taken before a Magistrate

[অনধিকার প্রবেশের দণ্ডের কথা।]

৬৩ ধারা। যদি কোন ব্যক্তি কোন রেলপথে, কিম্বা সেই রেলপথ যে কোম্পানির হয় তাঁহারদের কোন ভূমিতে কি ষ্টেশনে কি অন্য বাটীতে অনধিকারপ্রবেশ করে, তবে তাহার বিশ টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে। কোম্পানির কোন কার্য্যকারক কি চাকর কিম্বা কোম্পানির পক্ষে অন্য কোন ব্যক্তি সেই ব্যক্তিকে ঐ রেলপথ কি বাটীহইতে চলিয়া যাইতে কহিলে যদি সে না যায়, তবে তাহার পঞ্চাশ টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে। ঐ দণ্ড না দিলে তাহার দুই মাস কারাদণ্ড হইতে পারিবে। এবং পূর্ব্বোক্ত কার্য্যকারক কি চাকর কি অন্য ব্যক্তি তাহাকে তৎক্ষণাৎ সেই রেলপথ কি বাটীহইতে বাহির করিয়া দিতে পারিবেন, কিম্বা অপরাধিকে ধরিয়া যত কাল সুবিধামতে কোন মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে আনাইতে না পারেন ততকাল আটক করিয়া রাখিতে পারিবেন ইতি।

[Penalty for driving animals upon or across Railway]

64 Whoever wilfully rides, leads, or drives upon or across any such Railway any animal except in directly crossing the said Railway at any road or place appointed for that purpose at a time at which he shall be lawfully authorized so to do, shall be liable to a fine not exceeding fifty Rupees for each offence

[রেলপথের উপরে কি তাহার উপর দিয়া পশু চালাইবার দণ্ডের কথা।]

৬৪ ধারা। যদি কোন ব্যক্তি ইচ্ছাপূর্ব্বক কোন পশুর পিঠে চড়িয়া কোন রেলপথের উপরে কি তাহার উপর দিয়া যায় কি পশুকে ধরিয়া লয় কি চালায়, তবে তাহার উক্ত প্রত্যেক অপরাধের জন্যে পঞ্চাশ টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে। কিন্তু ঐ রেলপথের উপর দিয়া পশ্বাদি চালাইবার নিরূপিত পথে কি স্থানে আইনমতে যে সময়ে চালাইবার অনুমতি আছে, সেই সময়ে পশ্বাদিকে একেবারে পার করিতে পারিবে ইতি।

[Liability of owner of animals trespassing on Railway]

65 The owner of any animal which shall trespass or stray upon any such Railway or upon any lands belonging to a Company, shall be liable to a fine not exceeding ten Rupees for each animal, and the Company, or any of their servants may take or drive every animal which shall be found so trespassing to the nearest Police Station or village pound there to be detained until the highest amount of fine incurred by such trespass and the expense of feeding and keeping the animal be paid or until a Magistrate shall otherwise order

[পশু রেলপথের উপরে অনধিকার প্রবেশ করিলে তৎস্বামির দায়ের কথা।]

৬৫ ধারা। যদি কোন পশু তদ্রূপ কোন রেলপথে কিম্বা কোম্পানির কোন ভূমিতে অনধিকার প্রবেশ করে কি ভ্রমণ করে, তবে প্রত্যেক পশুর নিমিত্তে স্বামির ১০৲ টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে। এবং অনধিকার প্রবেশি যে প্রত্যেক পশুকে পাওয়া যায়, কোম্পানি কি তাঁহাদের কোন চাকর সেই পশুকে তাড়াইয়া নিকটস্থ পোলীস থানায় কি গ্রামের খোঁয়াড়ে দিতে পারিবেন। এবং ঐ অনধিকার প্রবেশ হেতুক যে উচ্চতম অর্থদণ্ড লাগে তাহা এবং সেই পশুর আহারের ও রাখিবার খরচ যত কাল না দেওয়া যায়, কিম্বা মাজিষ্ট্রেট সাহেব যত কাল অন্য আজ্ঞা না করেন, পশু তত কাল তথায় বদ্ধ থাকিবে।

A Magistrate may upon proof of the trespass, cause the animal to be sold by public auction, and the proceeds of the sale after deducting therefrom such fine or such a sum not exceeding ten Rupees for such animal, as he shall award to be paid in lieu of the fine to which the owner is hereby made liable, and such further sum as the Magistrate shall order to be paid for the expenses of detaining, feeding and selling such animal, shall be returned to the owner of the animal on demand

অনধিকার প্রবেশের প্রমাণ হইলে, মাজিষ্ট্রেট সাহেব নীলামে সেই পশুর বিক্রয় হইবার আজ্ঞা করিতে পারিবেন। এবং স্বামী এই ধারামতে যে অর্থদণ্ডের দায়ী হইল, তিনি ঐরূপ উৎপন্ন টাকাহইতে ঐ অর্থদণ্ড কিম্বা তৎপরিবর্ত্তে প্রত্যেক পশুর নিমিত্তে দশ টাকার অনধিক যত টাকা আজ্ঞা করেন তত টাকা, ও সেই পশুকে বদ্ধ রাখিবার ও খাওয়াইবার ও বিক্রয় করিবার খরচের নিমিত্তে আর যত টাকা আজ্ঞা করেন তত টাকা বাদ দিয়া, স্বামী অবশিষ্ট টাকা চাহিলে তাহাকে দিবেন ইতি।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৫৮। ২৮ জানুআরি।]

[Quartering additional police ]

66 The Inspector General of Police, with the sanction of the Local Government, to be notified in the official *Gazette* and in such other manner as the Government thinks fit may quarter any police force exceeding the ordinary complement, in any part of the general Police District wherein he may deem it expedient to increase the number of Police owing to the frequency with which all or any of the following offences shall have been committed (that is to say) —

(1) Putting on any Railway any wood, stone or other thing,

Or removing or displacing any rail, sleeper or other thing forming part of any Railway,

Or making, shewing, hiding or removing any signal or light upon or near any Railway,

Or doing or causing to be done any other thing with intent, in any of the cases aforesaid to obstruct, upset, injure or destroy any carriage using such Railway

(2) Unlawfully destroying or injuring the fences or gates of the Railway,

(3) Unlawfully destroying, injuring throwing down or removing any wire, post or other thing being part of or being used on or about any electric telegraph

(4) Wilfully riding leading or driving upon or across any Railway any animal except as provided in Section 64

The inhabitants of the part of the country described in the notification shall be charged with the cost of such additional police force and the Magistrate of the District after enquiry if necessary, shall assess the proportion in which the amount is to be paid by the inhabitants according to his judgment of their respective means

All monies payable under this section may be recovered under the warrant of the Magistrate by distress and sale of the defaulter's goods, and when so recovered shall be applied as the Local Government shall from time to time direct

[Penalty for injury to carriage, &c ]

67 Whoever unlawfully and wilfully removes or defaces the number plates or removes or extinguishes any lamp on any carriage belonging to a Company, or wilfully or negligently damages or injures any carriage, warehouse, building

[পোলীসের অধিক কর্ম্মচারিকে নিযুক্ত করিবার কথা।]

৬৬ ধারা। নিম্নলিখিত অপরাধের মধ্যে সকল কি কোন অপরাধ পুন২ হওয়া প্রযুক্ত যদি পোলীসের ইনস্পেক্টর জেনরল সাহেব পোলীসের সাধারণ ডিষ্ট্রিক্টের কোন অংশে পোলীসের সংখ্যা বৃদ্ধি করা বিহিত বোধ করেন, তবে তিনি স্থানীয় গবর্ণমেণ্টের অনুমতি লইয়া সেই স্থানে সামান্যত পোলীসের যত কর্ম্মচারী থাকে তদধিক লোককে নিযুক্ত করিতে পারিবেন। সেই অনুমতি হওনের কথা, রাজকীয় গেজেটে এবং গবর্ণমেণ্ট অন্য যেরূপে প্রকাশ করা উচিত বোধ করেন সেইরূপে প্রকাশ করা যাইবে। অপরাধ এই২।

(১) কোন রেলেরে উপর কাষ্ঠ কি পাতর কি অন্য দ্রব্য রাখা।

কিম্বা কোন রেল কি স্লীপর কি কোন রেলপথের অংশরূপ কোন দ্রব্য লইয়া যাওয়া কি স্থানান্তর করা।

কিম্বা কোন রেলপথের উপরে কি তন্নিকটে কোন নিশানী কি আলো তোলা কি দেখান কি গুপ্ত কি স্থানান্তর করা।

কিম্বা ঐ রেলপথে যে গাড়ি চলে পূর্ব্বোক্ত কোন স্থলে সেই গাড়ির অবরোধ করিবার কি উলটাইয়া ফেলিবার কি হানি কি নষ্ট করিবার অভিপ্রায়ে, কোন কার্য্য করা কি করান।

(২) রেলপথের বেড়া কি ফটক বেআইনীমতে নষ্ট করা কি তাহার হানি করা।

(৩) কোন ইলেক্‌ট্রিক টেলিগ্রাফের যে তার কি থাম কি অন্য দ্রব্য ঐ টেলিগ্রাফের অংশ হয় কিম্বা তাহার উপরে কি তৎসম্পর্কে ব্যবহার হয় বেআইনীমতে তাহার নাশ কি হানি করা কি তাহা পতিত কি স্থানান্তর করা।

(৪) ৬৪ ধারাতে কোন রেলপথের উপরে কি উপর দিয়া পশ্বাদি চালাইবার যে বিধান হইয়াছে তদ্ভিন্ন সেই পথের উপর দিয়া ইচ্ছাপূর্ব্বক পশুর পিঠে চড়িয়া যাওয়া কি পশু ধরিয়া লওয়া কি চালান।

ঐ আজ্ঞাপত্রে দেশের যে অংশ নির্দ্দিষ্ট হইয়াছে ঐ অতিরিক্ত পোলীসদলের খরচ সেই অংশ নিবাসিদের দিতে হইবে। জিলার মাজিষ্ট্রেট সাহেব আবশ্যকমতে অনুসন্ধান লইয়া ঐ নিবাসিদের সঙ্গতি বিষয়ে যাহা বিবেচনা করেন তদনুসারে ঐ খরচের মধ্যে যাহার যত দিতে হইবে তাহা নিদ্ধার্য্য করিবেন।

এই ধারামতে দাতব্য যে সকল টাকা বাকী পড়ে মাজিষ্ট্রেট সাহেবের পরওয়ানামতে বাকীদারের দ্রব্য সামগ্রী ক্রোক ও বিক্রয় হইয়া সেই টাকা আদায় হইতে পারিবে। আদায় হইলে স্থানীয় গবর্ণমেণ্ট সময়েং যদ্রূপ আদেশ করেন ঐ টাকা তদ্রূপ প্রয়োগ হইবে ইতি।

[গাড়ি প্রভৃতির ক্ষতি করিবার দণ্ডের কথা ]

৬৭ ধারা। যদি কেহ বেআইনীমতে ও ইচ্ছাপূর্ব্বক কোম্পানির কোন গাড়ির নম্বরের পাত তুলিয়া ফেলে কি নষ্ট করে কিম্বা কোন ল্যাম্প তুলিয়া কি নিবাইয়া ফেলে কিম্বা ইচ্ছাপূর্ব্বক কি অমনোযোগে ঐ কোম্পানির কোন গাড়ির কি মালঘরের কি কোঠার কি কলের

machine, fence or any other thing belonging to such Company shall be liable to a fine not exceeding fifty Rupees in addition to the cost of replacing or repairing the article so removed or damaged

[Penalty for defacing board used for publication.]

68 Whoever pulls down or injures any board hung up or affixed as required by Section 31 of this Act or any placard put up by the Company on any part of the Railway or in any carriage, or erases, alters, adds to or obliterates any of the letters or figures thereon, shall be liable for every such offence to a fine not exceeding fifty Rupees and shall defray the expenses attending the restoration of such board placard, letters, or figures

[Penalty for opening or not properly shutting accommodation gates.]

69 If any person for whose use or accommodation any gate shall have been set up by any Company on either side of their Railway or any other person, shall open such gate or pass or attempt to pass or drive or attempt to drive any carriage, cattle or other animal or thing, across the said Railway, at a time when any engine or train approaching along the same shall be in sight, or shall at any time omit to shut and fasten such gate as soon as he and any carriage cattle, or other animal or thing under his charge shall have passed through the same he shall be liable to a fine not exceeding fifty Rupees

[Apprehension of offenders, by Company's servants.]

70 If any person shall commit any offence hereby made punishable by fine and his name and address shall be unknown, or there be reason to believe that he will abscond, any officer or servant of the Company or any Police Officer or other person whom such officer or servant may call to his aid may without any warrant or written authority lawfully apprehend and detain the offender until he can be taken before a Magistrate or other officer having jurisdiction over the offence or shall give sufficient security for his appearance before such Magistrate or other officer or shall be otherwise discharged by due course of law

*Destruction of perishable goods*

[Destruction of perishable goods.]

71 The Company may destroy any perishable goods conveyed or sent for conveyance by their

কি বেড়ার কি অন্য বিষয়ের ক্ষতি কি হানি করে তবে তাহার সেই তুলিয়া ফেলা কি ক্ষতি করা দ্রব্য নূতন করিবার কি সারাইবার খরচ দিতে হইবে ও তদ্ভিন্ন তাহার পঞ্চাশ টাকাপর্য্যন্ত অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

[জ্ঞাপনি প্রকাশ করিবার তক্তা অপাঠ্য করিবার দণ্ডের কথা।]

৬৮ ধারা। এই আইনের ৩১ ধারামতে যে তক্তা লটকান কি টাঙ্গান যায়, কিম্বা রেলপথের কোন অংশে কি কোন গাড়িতে কোম্পানি যে বিজ্ঞাপনপত্র লাগাইয়া দেন যদি কেহ তাহা তুলিয়া ফেলে কি তাহার ক্ষতি করে, কিম্বা তল্লিখিত কোন অক্ষর কি অঙ্ক বিলুপ্ত কি পরিবর্ত্তন করে কি তাহাতে অধিক অক্ষরাদি দেয় কি তাহা অপাঠ্য করে, তবে তাহার সেই তক্তা কি জ্ঞাপনপত্র কি অক্ষর কি অঙ্ক সারাইবার খরচ দিতে হইবে ও তদ্ভিন্ন উক্ত প্রত্যেক অপরাধের জন্যে তাহার পঞ্চাশ টাকাপর্য্যন্ত অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

[লোকের সুবিধার জন্যে দ্বার করা গেলে তাহা খুলিবার কি উপযুক্তমতে বন্ধ না করিবার দণ্ডের কথা।]

৬৯ ধারা। যদি কোন কোম্পানি কোন ব্যক্তির ব্যবহারের কি সুবিধার নিমিত্তে আপনাদের রেল পথের কোন পার্শ্বে কোন দ্বার প্রস্তুত করেন এবং সেই পথগামি কোন ইঞ্জিন কি ট্রেন আসিতে দেখিলে যদি সেই ব্যক্তি কি অন্য কোন ব্যক্তি ঐ দ্বার খোলেন কি ঐ রেলপথ পার হন কি পারে যাইবার উদ্যোগ করেন কিম্বা কোন গাড়ি কি গোমেষাদি পশু কি কোন দ্রব্য পার করেন কি করিবার উদ্যোগ করেন অথবা তিনি ও তাঁহার রক্ষিত কোন গাড়ি কি গোমেষাদি কোন পশু কি দ্রব্য দ্বার দিয়া গেলে পর যদি সেই দ্বার বন্ধ না করেন, তবে তাহার পঞ্চাশ টাকা পর্য্যন্ত অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

[কোম্পানির চাকরদের দ্বারা অপরাধির ধৃত হইবার কথা।]

৭০ ধারা। এই আইনেতে যে অপরাধের অর্থদণ্ড হইতে পারে, কোন ব্যক্তি এমত অপরাধ করিলে যদি তাহার নাম ও ধাম জানা না যায় কিম্বা যদি তাহার পলাইবার সন্দেহ থাকে, তবে কোম্পানির কোন কার্য্যকারক কি চাকর কিম্বা পোলীসের কোন কর্ম্মকারক, কিম্বা ঐ কার্য্যকারক কি চাকর অন্য যে ব্যক্তির সাহায্য চাহেন তিনি পরওয়ানা কিম্বা লিখিত কোন ক্ষমতাপত্রভিন্ন ঐ অপরাধিকে ধৃত করিতে পারিবেন। ইহাতে আইনের লঙ্ঘন হয় না। এবং মাজিষ্ট্রেট সাহেবের কিম্বা সেই অপরাধ উপলক্ষে অন্য যে কার্য্যকারকের বিচারাধিপত্য থাকে তাঁহার সম্মুখে যত কাল তাহাকে উপস্থিত করা যাইতে না পারে কিম্বা যত কাল সে ঐ মাজিষ্ট্রেট সাহেবের কি অন্য কার্য্যকারকের সম্মুখে উপস্থিত হইবার উপযুক্ত মর্ম্মপ্রতিভূ না দেয়, কিম্বা তাহাকে যত কাল আইনের নিয়মিত ধারামতে মুক্ত করা না যায় ততকাল তাহাকে আটক করিয়া রাখিতে পারিবেন ইতি।

আশু বিকৃত হয় এমত দ্রব্য নষ্ট করিবার বিধি।

[আশু বিকৃত হয় এমত দ্রব্য নষ্ট করিবার কথা।]

৭১ ধারা। আশু বিকৃত হয় এমত দ্রব্য কোন কোম্পানির রেলপথে চালান করা গেলে কি করিবার জন্যে

Railway upon obtaining from the chief Officer of the Railway Police at the place where such goods are, a certificate under his hand, specifying the particular goods with their marks (if any), and the names of the consignee and consignor thereof, and certifying that in his opinion the goods are in such a state that they ought to be destroyed

প্রেরণ করা গেলে, ঐ দ্রব্য যে স্থানে থাকে যদি সেই স্থানের রেলওয়ে পোলীসের প্রধান কর্ম্মকারক নিজ লিখিত মর্ম্মের সর্টিফিকট স্বাক্ষর করিয়া দেন তবে কোম্পানি তাহা পাইলে ঐ দ্রব্য নষ্ট করিতে পারিবেন। সর্টিফিকটের মর্ম্ম এই, অমুক ব্যক্তির নিকট হইতে অমুক ব্যক্তির নামে (অঙ্ক থাকিলে) অমুক অঙ্কে চিহ্নিত অমুক২ যে দ্রব্য চালান হইবে তাহার অবস্থা বিবেচনায় বোধ হয় সেই দ্রব্য নষ্ট করা উচিত।

Every such certificate shall be conclusive evidence of the facts therein stated

ঐ সর্টিফিকটে যে কথা ব্যক্ত থাকে, সর্টিফিকট সেই কথার সিদ্ধান্ত প্রমাণ হইবে।

The destruction of any goods under the provisions of this section shall not affect the right of the Company to recover the freight (if any) due for the conveyance of the same

ঐ দ্রব্য চালান করিবার নিমিত্তে যদি কোম্পানির কিছু ভাড়া পাওনা থাকে, তবে এই ধারার বিধানমতে তাহা নষ্ট করিলেও তাঁহারদের সেই ভাড়া পাইবার স্বত্বের অন্যথা হইবে না ইতি।

*Sale of unclaimed goods*

অস্বামিক দ্রব্য বিক্রয়ের বিধি।

[Sale of unclaimed goods ]

[অস্বামিক দ্রব্য বিক্রয়ের কথা।]

72 If within two months after the arrival of any goods at the station to which they shall have been consigned, the consignee or his agent shall not take delivery thereof, the Company may give notice in writing to such consignee requiring him to take delivery of such goods within a reasonable time to be specified in the notice

৭২ ধারা। কোন মাল যে ষ্টেশনে চালান করা যায়, যাহার নামে তাহা চালান হইল সেই ব্যক্তি কিম্বা তাঁহার নিয়োগী যদি সেই মাল পঁহুছিবার পর দুই মাসের মধ্যে তাহা লইয়া না যায়, তবে কোম্পানি সেই ব্যক্তির নামে পত্র লিখিয়া তাঁহাকে ঐ পত্রের নির্দ্দিষ্ট যুক্তি মত সময়ের মধ্যে ঐ দ্রব্য লইয়া যাইবার নোটিস দিবেন।

Such notice may be given by registered letter sent through the Post Office, or (in case the address of the consignee is unknown to the Company) by posting the notice in the booking office of the station to which the goods are consigned and by publishing the notice in a newspaper circulating within the district in which such station is situate

ঐ নোটিস রেজিষ্টরী পত্রদ্বারা ডাকযোগে পাঠান যাইতে পারিবে। যাহার নিকটে ঐ দ্রব্য চালান হইল যদি কোম্পানি তাহার নাম না জানেন, তবে যে ষ্টেশনে দ্রব্য চালান হইল তাঁহারা সেই ষ্টেশনের বুকি আফিসে ঐ নোটিস লটকাইয়া দিবেন, এবং ঐ ষ্টেশন যে জিলার অন্তর্গত থাকে সেই জিলার কোন সম্বাদপত্রে ঐ নোটিস প্রচার করিবেন।

If delivery of such goods is not taken within the time specified in the said notice, the Company may sell the goods by public auction and apply the proceeds (after deducting the costs of such sale) in payment of the freight (if any) and demurrage due in respect of the said goods, and may hold the surplus (if any) for a period of three years from the date of the sale, within which time (but not afterwards) the person entitled thereto may recover the amount, without interest or costs, by suit in any court of competent jurisdiction

ঐ নোটিসের নির্দ্দিষ্ট সময়ের মধ্যে যদি ঐ দ্রব্য সামগ্রী লইয়া যাওয়া না যায়, তবে কোম্পানি তাহা নীলামে বিক্রয় করিতে পারিবেন। এবং নীলাম করিবার খরচ বাদ দিয়া অবশিষ্ট টাকাহইতে ঐ দ্রব্যের ভাড়া পাওনা হইলে লইবেন, এবং ঐ দ্রব্যসামগ্রীর উপলক্ষে গকেজী বলিয়া কাটিয়া লইবেন। তাহার পর ঐ টাকার যাহা অবশিষ্ট থাকে তাহা নীলামের তারিখ অবধি তিন বৎসর রাখিবেন। সেই সময়ের মধ্যে যাহার অধিকার থাকে তিনি উপযুক্ত ক্ষমতাপন্ন কোন আদালতে মোকদ্দমা করিয়া সুদ ও খরচা ভিন্ন ঐ টাকা পাইতে পারিবেন। কিন্তু তিন বৎসরের পরে পাইতে পারিবেন না।

On the expiration of the said period of three years without any claim to such amount having been established, the amount shall be paid to the Local Government and be carried to the credit of the Government of India for the general purposes of Government Provided that this Act shall not authorize the payment of any such amount pending any suit which shall have been instituted against the Company in respect thereof

সেই তিন বৎসর গত হইলেও যদি সেই টাকার উপর কোন দাওয়া সপ্রমাণ না করা যায়, তবে সেই টাকা স্থানীয় গবর্ণমেণ্টকে দেওয়া যাইবে, এবং সাধারণ কর্ত্তৃত্ব কার্য্যের নিমিত্তে তাহা ভারতবর্ষের গবর্ণমেণ্টের নামে জমা হইবে। কিন্তু যদি ঐ টাকার নিমিত্তে কোম্পানির নামে কোন মোকদ্দমা উপস্থিত থাকে তবে এই আইনের বলে কাহাকেও সেই টাকা দিবার অনুমতি হইবে না ইতি।

## PART V

### REGULATIONS FOR THE PROTECTION OF THE PUBLIC

[Penalty for wilful act or omission with a view to endanger a passenger ]

73 Whoever, whether an officer or servant of any Company or not, shall wilfully do any act, or shall wilfully omit to do what he is legally bound to do intending by such act or omission to cause, or knowing that he is thereby likely to cause the safety of any person travelling or being upon any such Railway to be endangered shall be liable to transportation for life, or to imprisonment for any term not exceeding seven years

Whoever shall abet any such act or omission within the meaning of Sections 107 and 108 of the Indian Penal Code, shall be punishable as if the act or omission had been contrary to the provisions of such Code

[Penalty for wilful act or ommission by a Railway officer endangering passenger ]

74 If any officer or servant of a Company shall wilfully do any act which he is legally prohibited from doing or shall wilfully or negligently omit to do what he is legally bound to do and if in consequence of such act or omission, the safety of any person travelling or being upon such Railway shall be endangered, such officer or servant shall be punished with imprisonment for a term not exceeding three years, or with fine, or with both

*Explanation*—Every such officer and servant shall be deemed to be legally bound to do every thing necessary for or conducive to the safety of the public which he shall be required to do by any regulation which shall be made by the Company and allowed by the Governor General in Council and of which regulation he shall have notice, and shall be deemed to be legally prohibited from doing every act which shall be likely to cause danger, and which by any such regulation he shall be prohibited from doing

[Penalty for drunkenness or breach of duty by Railway officer ]

75 Any officer or servant of a Company who shall be in a state of intoxication whilst actually employed upon the Railway, or any of the works connected therewith, in the discharge of any duty, and any officer or servant of such Company who negligently shall omit to perform his duty, or shall perform the same in an improper manner, shall be punished with imprisonment for a term not exceeding one year, or with fine or with both

If the duty in any of the cases mentioned in the former part of this section be such that the omission or negligent performance thereof would

## পঞ্চম খণ্ড ৷

### সাধারণ লোকদের রক্ষা নিমিত্তার্থ বিধি ৷

[চড়নদারের প্রাণাশঙ্কা জন্মাইবার অভিপ্রায়ে, ইচ্ছাপূর্ব্বক কোন ক্রিয়া কি ত্রুটি করিবার দণ্ডের কথা ৷]

৭৩ ধারা ৷ কোন কোম্পানির রেলপথে যে ব্যক্তি গমন করিতেছেন কি থাকেন, যদি সেই কোম্পানির কোন কার্য্যকারক কি চাকর কি অন্য কেহ তাহার প্রাণাশঙ্কা জন্মাইবার অভিপ্রায়ে কি প্রাণাশঙ্কা জন্মাইবার সম্ভাবনা জানিয়া ইচ্ছাপূর্ব্বক কোন কার্য্য করেন কিম্বা আইনমতে তাঁহার যে কর্ম্ম অবশ্য কর্ত্তব্য যদি সেই কর্ম্ম না করেন, তবে তাঁহার যাবজ্জীবন দ্বীপান্তর প্রেরণ দণ্ড কিম্বা সাত বৎসরের অনধিক কারাদণ্ড হইতে পারিবে ৷

যদি কেহ ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ১০৭ ও ০৮ ধারার অর্থক্রমে তদ্রূপ কোন কার্য্যের কি ত্রুটির সহায় হয়, তবে ঐ আইনের বিধানের বিপক্ষ হওন মতে তাঁহার দণ্ড হইতে পারিবে ইতি ৷

[রেলওয়ের কার্য্যকারকের ইচ্ছাক্রমে চড়নদারের প্রাণাশঙ্কাজনক কার্য্যের কি ত্রুটির দণ্ডের কথা ৷]

৭৪ ধারা ৷ কোম্পানির কোন কার্য্যকারকের কি চাকরের যে কার্য্য আইনক্রমে নিষিদ্ধ হইয়াছে, যদি তিনি ইচ্ছাপূর্ব্বক সেই কার্য্য করেন, কিম্বা আইনমতে তাঁহার যে ক্রিয়া অবশ্য কর্ত্তব্য, যদি ইচ্ছাপূর্ব্বক কি শৈথিল্য হেতুক সেই কর্ম্ম না করেন, ও যদি সেই কার্য্য কি ত্রুটিপ্রযুক্ত ঐ রেলপথে গমনকারি কি থাকা কোন ব্যক্তির প্রাণাশঙ্কা হয়, তবে সেই কার্য্যকারকের কি চাকরের তিন বৎসরের অনধিককাল কারাদণ্ড কিম্বা তাঁহার অর্থদণ্ড কি ঐ দুই দণ্ড হইবে ৷

অর্থ ৷ কোম্পানির প্রণীত যে বিধান মন্ত্রিসভা স্থিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবকর্ত্তৃক অনুমোদিত হয়, উক্ত কার্য্যকারক ও চাকর সেই বিধান অবগত হইলে, তদনুসারে সাধারণ লোকদের নিরাপদের জন্যে আবশ্যক কিম্বা নিরাপদজনক যে কার্য্য তাঁহার কর্ত্তব্য হয়, সেই কার্য্য আইনমতে তাঁহার অবশ্য কর্ত্তব্য জ্ঞান হইবে ৷ এবং সেই বিধানদ্বারা তাঁহার যে কার্য্য করিবার নিষেধ হইয়াছে আপদ জন্মাইবার সম্ভাবনা ঘটিত এমত প্রত্যেক কার্য্য আইনমতে তাঁহার নিষিদ্ধ জ্ঞান হইবে ইতি ৷

[রেলওয়ের কর্ম্মকারকের মাতাল হওয়ার কি কর্ত্তব্য কর্ম্ম লঙ্ঘন করিবার দণ্ডের কথা ৷]

৭৫ ধারা ৷ কোম্পানির কোন কার্য্যকারক কি চাকর আপনার কোন কর্ত্তব্য কর্ম্ম সম্পাদনার্থে রেলপথের উপর কিম্বা তৎসংক্রান্ত কোন কার্য্যে নিযুক্ত আছেন এমন সময়ে যদি মাতাল হন, এবং ঐ কোম্পানির কোন কার্য্যকারক কি চাকর যদি শৈথিল্যহেতুক আপনার কর্ত্তব্য কর্ম্ম না করেন কিম্বা তাহা অনুপযুক্তমতে করেন, তবে তাঁহার এক বৎসর পর্য্যন্ত কারাদণ্ড কিম্বা অর্থদণ্ড কিম্বা ঐ দুই দণ্ড হইতে পারিবে ৷

এই ধারার পূর্ব্ব ভাগের উল্লিখিত গতিকে কর্ত্তব্য যে কর্ম্ম না করা যায় কি অমনোযোগে করা যায়, যদি তদ্দ্বারা উক্ত রেলপথের উপর গমনকারি কি থাকা

be likely to endanger the safety of any person travelling or being upon such Railway, such officer or servant shall be punished with imprisonment for a term not exceeding two years, or with fine, or with both

কোন ব্যক্তির নিরাপদের বিঘ্ন হওয়ার সম্ভাবনা হয় তবে সেই কার্য্যকারকের দুইবৎসরের অনধিক কারাদণ্ড কিম্বা অর্থদণ্ড কিম্বা ঐ দুই দণ্ড হইবে ইতি।

[Penalty for an act not wilful ]

76 Whoever rashly or negligently and without lawful excuse, does any act likely to endanger the safety of any person travelling or being upon such Railway, shall be punished with imprisonment for a term not exceeding one year, or with fine, or with both Whoever abets any such act within the meaning of Sections 107 and 108 of the Indian Penal Code, shall be punished as if the act had been contrary to the provisions of such Code

[অনভিপ্রেত কোন কার্য্যের দণ্ডের কথা।]

৭৬ ধারা। যদি কোন ব্যক্তি উক্তরূপ রেলপথে গমন করেন কি থাকেন এবং যাহাতে তাঁহার নিরাপদের আশঙ্কা সম্ভাবনা হয় যদি কেহ সহসা কিম্বা অমনোযোগে ও বৈধ কারণ না থাকিলেও এমত কর্ম্ম করেন তবে তাঁহার এক বৎসরের অনধিক কারাদণ্ড কি অর্থদণ্ড কি ঐ দুই দণ্ড হইবে। যদি কোন ব্যক্তি ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ১০৭ ও ১০৮ ধারার অর্থক্রমে উক্তরূপ কোন কার্য্যের সহায় হন, তবে ঐ আইনের বিপক্ষ কর্ম্ম হওনমতে তাহার দণ্ড হইবে ইতি।

[Apprehension of offenders ]

77 Whoever is guilty of any offence mentioned in Sections 73, 74, 75 and 76 of this Act may be apprehended, without any warrant or written authority, by any officer or servant of the Company, or by any other person whom such officer or servant shall call to his aid or by any Police officer of such grade as shall by any law in force for the time being have power of arrest without a warrant

Every person so apprehended shall, with all convenient despatch be carried and conveyed before a Magistrate or other officer authorized to punish the offender or to commit him for trial

[অপরাধিদিগকে ধৃত করিবার কথা ]

৭৭ ধারা। যদি কোন ব্যক্তি এই আইনের ৭৩ ৭৪, ৭৫, ৭৬, ধারার লিখিত কোন অপরাধের দোষী হন তবে কোম্পানির কোন কার্য্যকারক কি চাকর অথবা সেই কার্য্যকারক কি চাকর অন্য যে ব্যক্তির সাহায্য প্রার্থনা করেন তিনি, কিম্বা তাৎকালিক প্রচলিত আইনক্রমে পোলীসের যে শ্রেণীর কর্ম্মকারক পরওয়ানা বিনা ব্যক্তিকে ধৃত করিতে সক্ষম হন তিনি, কোন পরওয়ানা কি লিখিত ক্ষমতাপত্রভিন্ন সেই ব্যক্তিকে ধৃত করিতে পারিবেন।

উক্তরূপে যে প্রত্যেক ব্যক্তিকে ধরা যায় তাঁহাকে কোন মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে কিম্বা অন্য যে কার্য্যকারক অপরাধির দণ্ড করিতে কিম্বা তাঁহাকে বিচারার্থে সমর্পণ করিতে সক্ষম হন তাঁহার সম্মুখে সুবিধামতে ত্বরায় আনাইতে ও চলান করিতে হইবে ইতি।

[Jurisdiction of Police Magistrate in cases under Sections 75, 76 ]

78 If any person is charged before a Police Magistrate with committing any offence which, under Sections 75 or 76 of this Act, is punishable with imprisonment, and if such Magistrate shall think that, in consequence of the probable departure of any material witness from the local limits of his jurisdiction the prosecution of such offender in the High Court will be ineffectual, the Magistrate may try the offender and on conviction may award a sentence not exceeding six months' imprisonment

[৭৫ ও ৭৬ ধারার লিখিত স্থলে পোলীস মাজিষ্ট্রেটের ক্ষমতার কথা।]

৭৮ ধারা। এই আইনের ৭৫ কি ৭৬ ধারামতে যে অপরাধের কারাদণ্ড হইতে পারে পোলীস মাজিষ্ট্রেটের সম্মুখে কোন ব্যক্তির নামে সেই অপরাধের অভিযোগ হইলে আপনার ক্ষমতাধীন স্থানহইতে কোন গুরুতর সাক্ষির গমন করিবার সম্ভাবনা প্রযুক্ত হাই কোর্টে সেই অপরাধির নামে নালিশ করা নিষ্ফল হইবে যদি মাজিষ্ট্রেট সাহেব ইহা বোধ করেন তবে তিনি অপরাধির বিচার করিতে পারিবেন এবং দোষ প্রমাণ হইলে ছয় মাসের অনধিক কারা দণ্ডের আজ্ঞা করিতে পারিবেন ইতি।

[Extent of such jurisdiction ]

79 The jurisdiction given to Police Magistrates under the last preceding section may be exercised, whether the offence shall be charged to have been committed within the local limits of the jurisdiction of such Magistrates or not, and any person hereby made punishable by a Police Magistrate shall be punishable upon summary conviction, but such jurisdiction shall only be

[উক্ত ক্ষমতার ব্যাপকতার কথা।]

৭৯ ধারা। ইহার পূর্ব্ব ধারাতে পোলীসমাজিষ্ট্রেটদের প্রতি যে ক্ষমতা প্রদান হইয়াছে তাঁহাদের ক্ষমতাধীন স্থানের মধ্যে কিম্বা বাহিরে অভিযোগের অপরাধ করা গেলে তাঁহারা সেই ক্ষমতামতে কার্য্য করিতে পারিবেন এবং এই ধারামতে যে ব্যক্তি পোলীসমাজিষ্ট্রেটদ্বারা দণ্ডনীয় হয় সরাসরী বিচারমতে অপরাধের প্রমাণ হইলে তাহার দণ্ড হইতে পারিবে। কিন্তু পোলীসের যে মাজিষ্ট্রেটের সম্মুখে অপরাধির অভি-

exercised if the witnesses necessary for the prosecution of the offender are to be found within the local limits of the jurisdiction of the Police Magistrate before whom the offender is charged

[Railway servants to be public servants within meaning of Sections 161 to 165 of Penal Code.]

80. Every officer and servant of a Railway Company shall be deemed a "public servant" within the meaning of Sections 161, 162, 163, 164 and 165 of the Indian Penal Code; and in the definition of legal remuneration contained in the said Section 161 the word "Government" shall, for the purposes of this section, be deemed to include a Railway Company.

[Penalty for making charges not in accordance with Tariff.]

81. Any servant of the Company making any charge or accepting any payment not in accordance with the said Tariff of tolls, rates and charges shall be liable to a fine not exceeding fifty Rupees.

[Notice of accidents to be given to Police.]

82. Within twelve hours after the occurrence upon any Railway or in or upon any of the stations, sheds, sidings, carriages or other property of the Company to which the Railway belongs, of any accident, act or omission causing or likely to cause personal injury, or loss of or injury to goods carried thereon, the station master at the station nearest to the place of the occurrence shall give notice thereof in writing to the District Superintendent of Police and the officer in charge of the Police station nearest to such place.

[Penalty for default.]

Any station master wilfully omitting to give such notice shall be liable to a fine of fifty Rupees for every day during which the omission shall continue.

[Penalty on officer of Company making false return.]

83. Every officer of any Company wilfully making any false return required under this Act to the Governor General in Council or Local Government shall be punished with imprisonment for a term not exceeding three years or with fine, or with both.

[Remedy against Companies contravening or exceeding provisions of their contracts or this Act.]

84. Whenever it shall appear to the Governor General in Council or to the Local Government that any of the provisions of the contract between the Secretary of State and any Company, or the

যোগ্য হয় ঐ অভিযোগ সংক্রান্ত কার্য্য করিবার আবশ্যক সাক্ষিদিগকে তাঁহারই ক্ষমতাধীন স্থানের মধ্যে না পাওয়া গেলে তিনি ঐ ক্ষমতাক্রমে কার্য্য করিতে পারিবেন না ইতি।

[দণ্ডবিধির আইনের ১৬১ অবধি ১৬৫ পর্য্যন্ত ধারার অর্থক্রমে রেলপথের কার্য্যকারকদিগের রাজকীয় কার্য্যকারক হওনের কথা।]

৮০ ধারা। রেলপথ কোম্পানির প্রত্যেক কার্য্যকারক ও চাকর ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ১৬১, ১৬২, ১৬৩, ১৬৪, ও ১৬৫ ধারার অর্থক্রমে রাজকীয় কার্য্যকারক জ্ঞান হইবেন। উক্ত ১৬১ ধারার মধ্যে আইনমত পারিতোষিক এই যে কথা আছে তাহার অর্থ করণেতে এই ধারার অভিপ্রায়ার্থে গবর্ণমেণ্ট শব্দের মধ্যে রেলপথ কোম্পানি গণ্য হইবে ইতি।

[ফর্দ্দের অলিখিত ভাড়াপ্রভৃতি লওয়ার দণ্ডের কথা।]

৮১ ধারা। মাশুলের ও ভাড়ার ও খরচের পূর্ব্বোক্ত যে ফর্দ্দ করা যায় যদি কোম্পানির কোন চাকর তদনুযায়ি মাশুলাদিভিন্ন কোন টাকা দাওয়া করেন কিম্বা লন তবে তাঁহার পঞ্চাশ টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

[বিঘটনার সংবাদ পোলীসকে দিবার কথা।]

৮২ ধারা। কোন রেলপথে কিম্বা রেলপথ যে কোম্পানির হয় সেই কোম্পানির কোন ষ্টেশনে কি শেডে কি পার্শ্ব পথে কি গাড়িতে কি অন্য সম্পত্তিতে যদি কোন বিঘটনা হইয়া থাকে কিম্বা যদ্দ্বারা ব্যক্তির কায়িক হানি হয় কিম্বা ঐ রেলপথে চালান করা দ্রব্যের চুরি হয় কি হইবার সম্ভাবনা থাকে যদি এমত কোন ক্রিয়া করা যায় কি কর্ত্তব্য কর্ম্মের ত্রুটি হয়, তবে ঐ ব্যাপার যে স্থানে ঘটিয়াছে তাহার নিকটস্থ ষ্টেশনের ষ্টেশন মাষ্টর ঐ বিঘটনার পর ১২ ঘণ্টার মধ্যে পোলীসের ডিষ্ট্রিক্ট সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের নিকটে এবং সেই স্থানের নিকট পোলীস থানার অধ্যক্ষতা কর্ম্মকারকের নিকটে পত্র লিখিয়া সেই বিষয়ের সংবাদ দিবেন।

[না দিবার দণ্ডের কথা।]

যদি কোন ষ্টেশন মাষ্টর ইচ্ছাপূর্ব্বক উক্ত সংবাদ দিতে ত্রুটি করেন, তবে যত দিন তাঁহার সেই ত্রুটি হয় তাহার দিনপ্রতি তাঁহার পঞ্চাশ টাকা পর্য্যন্ত অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

[কোম্পানির কার্য্যকারক মিথ্যা বর্ণনা লিখিলে তাঁহার দণ্ডের কথা।]

৮৩ ধারা। এই আইনমতে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের কিম্বা স্থানীয় গবর্ণমেণ্টের নিকটে যে বর্ণনা পাঠাইবার আজ্ঞা হয় যদি কোম্পানির কার্য্যকারক সেই বর্ণনা ইচ্ছাপূর্ব্বক মিথ্যা করিয়া পাঠান তবে তাঁহার তিন বৎসরের অনধিক কারাদণ্ড কিম্বা অর্থদণ্ড কিম্বা ঐ দুই দণ্ড হইবে ইতি।

[কোম্পানি আপনাদের কৃত চুক্তির কি এই আইনের বিধানের বিপক্ষতা কি লঙ্ঘন করিলে তৎপ্রতিকারের কথা।]

৮৪ ধারা। ষ্টেট সেক্রেটারী সাহেবের এবং কোন কোম্পানির মধ্যে যে চুক্তি করা গেল ঐ কোম্পানি কি তাঁহার কোন কার্য্যকারক সেই চুক্তির কিম্বা এই আইনের বিধান অনুসারে কার্য্য করেন নাই এবং

provisions of this Act, has or have not been complied with on the part of any Company or any of its Officers, or that any Company has acted or is acting in a manner unauthorised by the said provisions, or in excess of the powers and objects thereby given and defined, and also that it would be for the public advantage that the Company should be restrained from so acting,—

The Advocate General shall,—

In case such default shall consist of non compliance with such provisions,—

Proceed by information, suit or other legal proceeding, as the case may require, to recover such penalties and forfeitures or otherwise to enforce the due performance of the said provisions by such means as any person aggrieved by such non compliance or otherwise authorized to sue for such penalties, might employ under such provisions

And in case the default shall consist in the commission of some act unauthorised by law,—

Proceed to obtain an injunction or order to restrain the Company from acting in such illegal manner, or to give such other relief as the nature of the case may require

The Judge to whom the application is made shall grant such injunction or order if he shall be of opinion that the act of the Company complained of is not authorized by law

Provided that no such proceeding shall be taken by the Advocate General until twenty one days after the Local Government shall have given notice to the Agent of the Company offending, and that every such proceeding shall be taken within one year after such offence shall have been committed

*Compensation for death*

[Suit for compensation to the family of a person for loss occasioned to it by actionable wrong ]

45 Whenever the death of a person shall be caused by the wrongful act neglect, or default of any Company or any of their officers or servants and the act neglect, or default is such as would (if death had not ensued) have entitled the person injured to maintain a suit and recover damages in respect thereof, the Company shall be liable to a suit for damages notwithstanding the death of the person injured and although the death shall have been caused under such circumstances as amount in law to a crime

Every such suit shall be for the benefit of the wife, husband, parent, grandfather or grandmother, child, step child and grand child if any of the person whose death shall have been so caused, and shall be brought by and in the name

উক্ত বিধান দ্বারা তদ্রূপ কার্য্য করিবার অনুমতি হইল উক্ত কোম্পানি তদন্যথায় কিম্বা ঐ বিধানক্রমে দত্ত ও নির্দ্দিষ্ট শক্তির ও অভিপ্রায়ের উল্লঙ্ঘনে কর্ম্ম করিয়াছেন কি করিতেছেন এবং কোম্পানির তদ্রূপ কার্য্যের নিষেধ হইলে সর্ব্বসাধারণের মঙ্গল হয় মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব কিম্বা স্থানীয় গবর্ণমেণ্ট যদি এমত বোধ করেন তবে

ঐ বিধান অনুযায়ি কর্ম্ম করণের ত্রুটিরূপ দোষ হইলে সেই বিধানমতে কর্ম্ম না হওনপ্রযুক্ত যেব্যক্তি ক্ষতিগ্রস্ত হন কিম্বা অর্থদণ্ডের নিমিত্তে যাঁহার প্রকাশ্য নবে প্রার্থনা করিবার ক্ষমতা থাকে তিনি সেই বিধান অনুসারে দোষ জ্ঞাত করণ কিম্বা বিষয় বিশেষে মোকদ্দমা করণ কি মোকদ্দমাঘটিত অন্য কার্য্য করণ দ্বারা যদ্রূপে উক্ত বিধান উপযুক্তমতে প্রবল করণার্থে অর্থ ও সম্পত্তিদণ্ড প্রভৃতি দেওয়াইতে পারিতেন আডবোকেট জেনরল সাহেব তাহাও তদ্রূপে করিতে পারিবেন।

আইনদ্বারা যে কার্য্যের অনুমতি হয় নাই যদি এমত কার্য্য করণে উপরোক্ত দোষ হইয়া থাকে,

তবে সেই কোম্পানিকে উক্ত বেআইনী কার্য্য করিতে নিষেধ করিবার জন্যে উক্ত আডবোকেট জেনরল সাহেব আজ্ঞাপত্র পাইবার কিম্বা বিষয় বিবেচনায় অন্য যদ্রূপ উপকার প্রাপ্তির প্রয়োজন তাহা পাইবার উপযুক্ত কর্ম্ম করিবেন।

যে জজ সাহেবের নিকটে প্রার্থন হয় অভিযুক্ত কোম্পানির ক্রিয়া আইনের অনুমত নহে যদি তাঁহার এইরূপ বিবেচনা থাকে তবে তিনি সেই নিষেধ আজ্ঞা দিবেন।

কিন্তু যে কোম্পানির অপরাধ হয় স্থানীয় গবর্ণমেণ্ট সেই কোম্পানির এজেণ্ট সাহেবকে সম্বাদ দিলে পর একুশ দিন গত না হইলে আডবোকেট জেনরল সাহেব মোকদ্দমাঘটিত পূর্ব্বোক্ত কোন কার্য্য করিবেন না এবং অপরাধ হইলে পর এক বৎসরের মধ্যেই তদ্রূপ প্রত্যেক কার্য্য করিতে হইবে ইতি।

মৃত্যু হইলে পারিতোষিকের বিধি।

[যে অন্যায় ক্রিয়াহেতুক নালিশ হইতে পারে, তদ্দ্বারা কোন ব্যক্তির পরিবারের হানি হইলে, ক্ষতিপূরণের মোকদ্দমার কথা।]

৪৫ ধারা। যদি কোন কোম্পানির কি তাঁহারদের কোন কর্ম্মকারক দল কি চাকরদের কোন অন্যায় ক্রিয়া কি শৈথিল্য কি ত্রুটিদ্বারা কোন ব্যক্তির মৃত্যু হয় এবং তাহার মৃত্যু না হইলে সেই ক্রিয়া কি শৈথিল্য কি ত্রুটির ভাব বিবেচনায় যদি তদ্ধেতুক সেই আহত ব্যক্তির মোকদ্দমা করিয়া ক্ষতিপূরণ পাইবার অধিকার থাকিত তবে আহত ব্যক্তির মৃত্যু হইলেও এবং যে বিষয়োপলক্ষে তাহার মৃত্যু হইল তাহা আইনমত অপরাধের তুল্য হইলেও কোম্পানির নামে হানিপূরণের মোকদ্দমা হইতে পারিবে।

তদ্দ্বারা যে ব্যক্তির মৃত্যু হইয়া থাকে, তাঁহার স্ত্রী কি স্বামী কি পিতা কি মাতা কি পিতামহ কি পিতামহী কি মাতামহ কি মাতামহী কি সন্তান কিম্বা ভর্ত্তৃসুত কি সপত্নীসুত কি পৌত্র কি দৌহিত্র থাকিলে তাঁহারদের কাহার উপকারের নিমিত্তে এবং মৃত ব্যক্তির অছি

of the executor or administrator (if any) of the person deceased

If there shall be no such executor or administrator

Or if (there being such executor or administration) no such suit shall, within six months after the death, have been brought by such executor or administrator

Then the suit may be brought by and in the names of the persons for whose benefit such action would have been if it had been brought by and in the name of such executor or administrator And every such suit shall be for the benefit of the same persons and shall be subject to the same procedure as nearly as may be, as if it had been brought by and in the name of the executor or administrator

[Damages ]

86 In every such suit the Court may give such damages as it may think proportioned to the pecuniary loss resulting from such death to the parties respectively for whom and for whose benefit the suit shall be brought

The amount so recovered after deducting all costs and expenses including the costs not recovered from the defendant, shall be divided among the before mentioned parties or any of them, in such shares as the Court shall direct

It shall be sufficient if the defendant pays money into Court, that he pays it as a compensation in one sum to all persons entitled under this Act for his wrongful act neglect and default without specifying the shares into which it is to be divided by the Court And if the said sum be not so accepted and an issue is framed as to its sufficiency and the Court shall think the same sufficient the defendant shall be entitled to judgment upon that issue

[Claim for loss to estate may be added ]

87 In any such suit the plaintiff may insert a claim for and recover any pecuniary loss to the estate of the deceased occasioned by such wrongful act, neglect or default which sum when recovered shall be deemed part of the assets of the estate of the deceased

[Limitation of suits under Section 85 ]

88 Provided that not more than one suit under Section 85 shall be brougnt for or in respect of, the same subject matter of complaint and that every such suit shall be brought within twelve months after the death of the deceased

কি সম্পত্তিনিরূপণাধিকারী থাকিলে, তাঁহার দ্বারা ও তাঁহার নাম দিয়া, উক্ত প্রত্যেক মোকদ্দমা উপস্থিত করা যাইবে।

যদি তদ্রূপ অছি কি সম্পত্তিনিরূপণাধিকারী না থাকে,

অথবা অছি কি সম্পত্তি নিরূপণাধিকারী থাকিলে, যদি তিনি ঐ ব্যক্তির মৃত্যুর পর ছয় মাসের মধ্যে মোকদ্দমা উপস্থিত না করেন,

তবে ঐ অছি কি সম্পত্তিনিরূপণাধিকারির দ্বারা ও তাঁহার নাম দিয়া মোকদ্দমা উপস্থিত করা গেলে, যে ব্যক্তিদের উপকারার্থে করা যাইত, তাঁহারাই নিজ নামে সেই মোকদ্দমা উপস্থিত করিতে পারিবেন। এবং তদ্রূপ প্রত্যেক মোকদ্দমা সেই ব্যক্তিদের উপকারের জন্যে হইবে। এবং অছি কি সম্পত্তিনিরূপণাধিকারী নিজ নামে মোকদ্দমা করিলে, ঐ মোকদ্দমার যে কার্য্য প্রণালী হইত সাধ্যমতে তত্তুল্য প্রণালীতে কার্য্য হইবে ইতি।

[ক্ষতিপূরণের কথা।]

৮৬ ধারা। যে ব্যক্তিদের নিমিত্ত ও যাঁহারদের উপকারার্থে মোকদ্দমা উপস্থিত করা যায়, আদালতের বিবেচনাতে মৃত ব্যক্তির মরণদ্বারা তাঁহারদের টাকার হিসাবে যত ক্ষতি হয় তদ্রূপ প্রত্যেক মোকদ্দমায় আদালত তদনুসারে ক্ষতিপূরণের আজ্ঞা করিবেন।

তদ্রূপ প্রাপ্ত টাকাহইতে খরচ খরচা বাদ দিতে হইবে। প্রতিবাদির স্থানে যে খরচা আদায় না হয়, তাহাও বাদ দেওয়া যাইবে। অবশিষ্ট টাকা আদালত যদ্রূপ আজ্ঞা করেন, তদ্রূপে অংশ করিয়া পূর্ব্বোক্ত ব্যক্তিদের কি তাহারদের কোন কাহারও মধ্যে বণ্টন করা যাইবে।

এই আইনমতে প্রতিবাদির অন্যায় ক্রিয়া ও শৈথিল্য ও ত্রুটিহেতুক যে সকল ব্যক্তির ক্ষতিপূরণ পাইবার অধিকার থাকে, তাঁহারদের মধ্যে যত অংশ করিয়া আদালতের সেই টাকা বণ্টন করিতে হইবে, প্রতিবাদী তাহা নির্দ্দিষ্ট না করিয়া যদি ক্ষতিপূরণার্থে সেই টাকা মোটে আদালতে অর্পণ করেন তাহা হইলে কার্য্য সিদ্ধ হইবে। যদি সেই টাকা তদ্রূপে গ্রাহ্য না হয়, এবং তাহা অকুলান বলিয়া ইস্যু নির্ণয় হইলে, যদি আদালত তাহা পর্য্যাপ্ত জ্ঞান করেন, তবে সেই ইস্যুর উপর প্রতিবাদির পক্ষে ডিক্রী হইতে পারিবে ইতি।

[সম্পত্তির পক্ষে ক্ষতির দাওয়া সংযোগ হইবার কথা।]

৮৭ ধারা। পূর্ব্বোক্ত অন্যায় ক্রিয়ার কি শৈথিল্যের কি ত্রুটির দ্বারা মৃত ব্যক্তির সম্পত্তি সম্পর্কে টাকার ক্ষতি হইলে, বাদী পূর্ব্বোক্ত কোন মোকদ্দমায় সেই টাকার নিমিত্তে দাওয়া করিয়া তাহাও পাইতে পারিবেন। সেই টাকা আদায় হইলে, মৃত ব্যক্তির সম্পত্তির একাংশ জ্ঞান হইবে ইতি।

[৮৫ ধারামত মোকদ্দমা করিবার সময়সীমার কথা।]

৮৮ ধারা। পরন্তু অভিযোগের একি বিষয় করিয়া ৮৫ ধারামতে একি মোকদ্দমার অধিক করিতে হইবে না। ও মৃত ব্যক্তির মৃত্যুর পর দ্বাদশ মাসের মধ্যে ঐ মোকদ্দমা উপস্থিত করিতে হইবে ইতি।

## PART VI

### FINES AND CONVICTIONS

[Levy of fines under this Act.]

89. All fines imposed under this Act may be recovered, if for offences committed outside the local limits of the towns of Calcutta, Madras and Bombay, in the manner prescribed by the Code of Criminal Procedure, and if for offences committed within those limits, in the manner prescribed by any Act regulating the Police of such towns in force for the time being: Provided that all such fines when imposed upon a Company or upon an officer or servant of a Company may, in case of non-payment thereof within seven days after the imposition, be levied by distress and sale of the moveable property of the Company, excepting the engines or other rolling stock, by warrant under the hand of the Magistrate who shall have imposed the fine, or in case of his absence, sickness or death, by warrant under the hand of any other Magistrate.

[Company's servant liable to be summoned where fine imposed on Company in consequence of his negligence or misconduct.]

90. When any fine is imposed under this Act upon and paid by any Company, and failure, omission, or neglect, for which the fine is imposed, shall have been caused by the negligence or wilful misconduct of any of their servants, such servant shall be liable to be summoned, on the complaint of the Company, before a Magistrate, and upon proof to his satisfaction that the said failure, omission or neglect was caused by the negligence or wilful misconduct of such servant, the Magistrate may order him to make good and reimburse to the Company the amount of the said fine.

[Prosecution of Railway servants for offences under this Act. Penalty in default of prosecution.]

91. Whenever any servant of a Company shall be guilty of any act or omission contrary to the provisions of this Act, or by reason of which any accident causing or likely to cause serious personal injury, occurs, the Company shall give notice thereof to the Local Government, and may, if it thinks fit, and shall, if the Local Government so requires, prosecute such servant before a Magistrate. Any Company wilfully omitting to give such notice, or (after being required as aforesaid) failing to institute and complete such prosecution, shall be liable to a fine not exceeding one thousand Rupees.

## ষষ্ঠ খণ্ড ।

### অর্থদণ্ডের ও দোষ নির্ণয়ের বিধি ।

[এই আইনমত অর্থদণ্ড আদায় করিবার কথা ।]

৮৯ ধারা । কলিকাতা ও মান্দ্রাজ ও বোম্বাই নগরের সীমার বহির্ভূত স্থানে অপরাধ হইয়া এই আইনমতে যে অর্থদণ্ড ধার্য্য হয়, তাহা ফৌজদারী মোকদ্দমার কার্য্যবিধানের আইনের নির্দ্দিষ্টমতে আদায় হইতে পারিবে । উক্ত সীমার মধ্যে অপরাধ হইয়া যে অর্থদণ্ডের আজ্ঞা হয় ঐ২ নগরের পোলীসের কার্য্যবিধায়ক যে আইন যৎকালে প্রচলিত থাকে অর্থদণ্ড সেই আইনের নির্দ্দিষ্টমতে আদায় হইবে । কিন্তু কোম্পানির কিম্বা তাহার কোন কার্য্যকারকের কি চাকরের তদ্রূপ যে অর্থদণ্ড দিবার আজ্ঞা হয়, সেই দণ্ড ধার্য্য হইবার পর যদি সাত দিনের মধ্যে না দেওয়া যায়, তবে যে মাজিষ্ট্রেট সাহেব ঐ অর্থদণ্ডের আজ্ঞা দিলেন তাঁহার স্বাক্ষরিত পরওয়ানার বলে, কিম্বা তাহার অনুপস্থান কি পীড়া কি মৃত্যু হইলে অন্য কোন মাজিষ্ট্রেট সাহেবের স্বাক্ষরিত পরওয়ানার বলে কোম্পানির ইঞ্জিন ও চক্রবিশিষ্ট দ্রব্য ভিন্ন অস্থাবর সম্পত্তি ক্রোক ও বিক্রয় করণ দ্বারা ঐ দণ্ডের টাকা আদায় হইতে পারিবে ইতি ।

[কোম্পানির কোন চাকরের অমনোযোগ কি অসদাচারপ্রযুক্ত কোম্পানির অর্থদণ্ডের আজ্ঞা হইলে সেই চাকরকে আহ্বান করিতে পারিবার কথা ।]

৯০ ধারা । যদি এই আইনমতে কোন কোম্পানির অর্থদণ্ডের আজ্ঞা হয়, ও সেই দণ্ডের টাকা দেওয়া গিয়া থাকে, কিন্তু যে ত্রুটির কি শৈথিল্যের জন্যে অর্থদণ্ডের আজ্ঞা হইল তাহা যদি কোম্পানির কোন চাকরদিগের অমনোযোগ কি ইচ্ছাপূর্ব্বক অসদাচার দ্বারা হইয়া থাকে, তবে কোম্পানি নালিশ করিলে সেই চাকরকে মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে আহ্বান করা যাইতে পারিবে এবং সেই চাকরের অমনোযোগ কি ইচ্ছাপূর্ব্বক অসদাচার দ্বারা উক্ত ত্রুটি কি শৈথিল্য হইয়াছিল মাজিষ্ট্রেট সাহেবের হৃদ্বোধমতে ইহার প্রমাণ হইলে, তিনি সেই চাকরের প্রতি কোম্পানির উক্ত অর্থদণ্ডের টাকা পূরণ করিয়া ফিরিয়া দিবার আজ্ঞা করিতে পারিবেন ইতি ।

[এই আইন লিখিত অপরাধ হেতুক রেলওয়ে কার্য্যকারকদের নামে নালিশের কথা ও নালিশ না হইলে দণ্ডের কথা ।]

৯১ ধারা । যদি কোম্পানির কোন চাকর এই আইনের বিধানের বিপরীত কোন কার্য্যের কি ত্রুটির অপরাধী হয় কিম্বা যে বিঘটনার দ্বারা কোন ব্যক্তির কায়িক গুরুতর হানি হয় কি হইবার সম্ভাবনা থাকে যদি উক্ত কার্য্য দ্বারা তদ্রূপ বিঘটনা ঘটে, তবে কোম্পানি স্থানীয় গবর্ণমেণ্টের নিকট সেই বিষয়ের সংবাদ দিবেন এবং উপযুক্ত বোধ করিলে মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে সেই চাকরের নামে নালিশ করিতে পারিবেন ও স্থানীয় গবর্ণমেণ্ট আজ্ঞা করিলে অবশ্য নালিশ করিবেন । যদি কোন কোম্পানি ইচ্ছাক্রমে পূর্ব্বোক্ত সংবাদ না দেন, কিম্বা নালিশ করিবার আজ্ঞা পাইলে যদি মোকদ্দমা উপস্থিত না করেন ও সমাপ্তি পর্য্যন্ত না চালান, তবে সেই কোম্পানির একসহস্র টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে ইতি ।

[Jurisdiction of Magistrate &c., to fine.]

92. Any person, whether a European British subject or not, who shall be guilty of any offence for which, according to the provisions of this Act, he shall be liable to a fine only, shall be punishable for such offence by any Police Magistrate in any of the Presidency towns whether the offence shall have been committed within the local limits of the jurisdiction of such officer or not.

[Conviction to be quashed on merits only. Form of conviction &c.]

93. No conviction, order or judgment of any Magistrate shall be quashed for error of form or procedure, but only on the merits, and it shall not be necessary to state on the face of the conviction, order, or judgment the evidence on which it proceeds; but the depositions taken or a copy of them shall be returned with the conviction, order, or judgment, in obedience to any writ of *certiorari*, and if no jurisdiction appears on the face of the conviction, order or judgment, but the depositions taken supply that defect, the conviction, order, or judgment shall be aided by what so appears in such depositions.

[মাজিষ্ট্রেট প্রভৃতির অর্থদণ্ড করিবার ক্ষমতার কথা।]

৯২ ধারা। কোন ব্যক্তি ইউরোপীয় ব্রিটনীয় প্রজা হইলে কি না হইলেও এই আইনের বিধানমতে যে অপরাধের কেবল অর্থদণ্ড হইতে পারে তিনি যদি এমত কোন অপরাধের দোষী হন তবে কোন রাজধানীর পোলীসের মাজিষ্ট্রেট সাহেবের ক্ষমতাধীন স্থানের সীমার মধ্যে কিম্বা বাহিরে সেই অপরাধ হইলে সেই মাজিষ্ট্রেট সাহেব তাঁহার সেই অপরাধের দণ্ড করিতে পারিবেন ইতি।

[অপরাধের নির্ণয়পত্র কেবল দোষগুণ হেতুক অসিদ্ধ হইবার এবং দোষনির্ণয় প্রভৃতি লিখিবার পাঠের কথা।]

৯৩ ধারা। কোন মাজিষ্ট্রেট সাহেবের নির্ণয়পত্র কি আজ্ঞা কি নিষ্পত্তি রীতির কি কার্য্যপ্রণালীর ভুল হেতুক অসিদ্ধ হইতে পারিবে না, কেবল দোষগুণ হেতু অসিদ্ধ হইতে পারিবে। এবং নির্ণয়পত্র কি নিষ্পত্তি যে প্রমাণের বলে করা যায় তাহা সেই নির্ণয়পত্রের অভিমুখে লেখা আবশ্যক নহে, কিন্তু যদি সর্টিওরেরৈর নামক কোন পরওয়ানা বাহির হয় তবে যে সাক্ষ্য লওয়া গিয়াছে তাহা কি তাহার প্রতিলিপি ঐ নির্ণয়পত্রের কি আজ্ঞার কি নিষ্পত্তিপত্রের সঙ্গে পাঠান যাইবে, এবং নির্ণয়পত্র ও আজ্ঞা ও নিষ্পত্তিপত্রের অভিমুখে যদি বিচারাধিপত্য না থাকা দৃষ্ট হয়, কিন্তু যে সাক্ষ্য লওয়া গেল তদ্দ্বারা যদি সেই দোষের প্রতিকার হইয়া থাকে, তবে উক্ত সাক্ষ্যপত্রে যাহা দৃষ্ট হয় তদ্দ্বারা সেই নির্ণয়পত্রের কি আজ্ঞার কি নিষ্পত্তির প্রতিপোষণ হইবে ইতি।

SCHEDULE.

| No. of Act. | Title of Act. | Extent of Repeal. |
|---|---|---|
| XVIII of 1854 | An Act relating to Railways in India | The whole. |
| XIII of 1855 | An Act to provide compensation to families for loss occasioned by the death of a person caused by actionable wrong | So far as regards suits against Railway Companies. |
| LII of 1860 | An Act to amend Act XVIII of 1854 | The whole. |
| XXII of 1863 | An Act to provide for taking land for works of public utility to be constructed by private persons or Companies and for regulating the construction and use of works on lands so taken | So far as relates to Railways. |
| XXXI of 1867 | An Act to render penal certain offences committed by servants of Railway Companies | The whole. |

Whitley Stokes,
*Asst. Secy. to the Govt. of India,*
*Home Department, (Legislative.)*

তফসীল।

| আইনের নম্বর। | আইনের আখ্যা। | যে পর্য্যন্ত রহিত হইল। |
|---|---|---|
| ১৮৫৪ সা ১৮ আ | ভারতবর্ষেতে রেলওয়ে বিষয়ি | সম্পূর্ণ আইন। |
| ১৮৫৫ সা ১৩ আ | যে ক্ষতির বাবৎ নালিশ হইতে পারে এমত ক্ষতির দ্বারা কোন ব্যক্তির মৃত্যু হইলে তাঁহার পরিবারের ঐ ক্ষতি পূরণ পাইবার বিধান করণের আইনের | যে পর্য্যন্ত রেলওয়ে কোম্পানির নামে মোকদ্দমার সম্পর্ক রাখে সেই পর্য্যন্ত। |
| ৮৬ সা ৫২ আ | ১৮৫৪ সালের ১৮ আইন সংশোধনার্থ | সম্পূর্ণ আইন। |
| ১৮৬৩ সা ২২ আ | সাধারণ ব্যক্তিরা কি কোন কোম্পানি সর্ব্বসাধারণের উপকারার্থ যে বিষয় প্রস্তুত করিবেন, তজ্জন্যে ভূমি গ্রহণ করিবার এবং তদ্রূপ গৃহীত ভূমিতে বিষয় প্রস্তুত ও তদ্ব্যবহার করণের বিধান করিবার আইনের | যে পর্য্যন্ত রেলওয়ের সহিত সম্পর্ক রাখে সেই পর্য্যন্ত। |
| ১৮৬৭ সা ৩১ আ | রেলওয়ে কোম্পানির চাকরদিগের কোন২ অপরাধ দণ্ডাধীন করণার্থ | সম্পূর্ণ আইন। |

উইটলী ষ্টোক্‌স,
দেশীয় ব্যবস্থাপক কর্ম্মবিভাগে ভারতবর্ষের গবর্ণমেন্টের আসিষ্টান্ট সেক্রেটারী।

John Robinson, *Bengalee Translator.*

### NOTIFICATION

It is hereby notified that the High Court have been pleased to add *Elberlinge Treatise on Inheritance* to the List of Text Books prescribed for the qualification of Pleaders of the 1st and 2nd Grades, in the *Rules* of the 2nd May 1866 drawn up in accordance with Section 4, Act XX of 1866, and published in the *Calcutta Gazette* of the 2nd and 9th idem

The above treatise will accordingly take its place under Rule 6 among the works named in Clause 1, upon the subject of (E) The Hindoo Law of Inheritance succession and adoption' and also under Rule 18 as one of the works shewn under Clause 1, upon the subject of "Hindoo Law"

By order of the High Court,

C D Field

*Registrar*

### বিজ্ঞাপন।

ইহাতে সংবাদ দেওয়া যাইতেছে যে ১৮৬৬ সালের ২০ আইনের ৪ ধারামতে প্রণীত ১৮৬৬ সালের মে মাসের ২ তারিখের বিধিঅনুসারে প্রথম ও দ্বিতীয় শ্রেণীর উকীলদের কর্ম্মক্ষম হওয়ার নিমিত্তে যেং পুস্তক নির্দ্দিষ্ট হয়, ঐ মাসের ৪ ও ২২ তারিখের বাঙ্গলা গেজেটে প্রকাশিত হইয়াছে তাহাতে হাই কোর্টের সাহেবেরা, এলবর্লিং সাহেবের কৃত উত্তরাধিকারিত্ব বিষয়ক ব্যবস্থা পুস্তক সংযোগ করিয়াছেন।

৬ ধারার ১ প্রকরণে যেং পুস্তকের নামোল্লেখ হইয়াছে তন্মধ্যে E চিহ্নিত হিন্দুর দায়ভাগ ও উত্তরাধিকারিত্ব ও দত্তক গ্রহণ বিষয়ে হিন্দু ব্যবস্থার মধ্যে এবং ১৮ বিধির ১ দফায় হিন্দু ব্যবস্থাবিষয়ক যেং পুস্তক নির্দ্দিষ্ট হইয়াছে তন্মধ্যে এই পুস্তক খানিও গৃহীত হইল।

হাই কোর্টের আজ্ঞাক্রমে

সি ডি ফীলড

রেজিষ্ট্রার

John Robinson *Bengalee Translator*

---

## FINANCIAL DEPARTMENT

### Notification

*Fort William, the 3rd January* 1868

No

To remove certain apprehensions of the rules for leave of absence and pension to Uncovenanted Servants the Governor General in Council is pleased to publish the following orders —

2 Financial Notification No 3031, dated 29th October 1866 promulgated new pension rules for Native Judges The option of the old pension rules, which is secured by that Notification, to Native Judges who were in the service on 29th October 1866 is not affected by their transfer to Small Cause Courts as Judges

3 New rules for leave of absence and pensions for Uncovenanted Servants, generally were promulgated on 8th June 1863 An Uncovenanted Servant appointed before that date and whom the Government may consider to be entitled to favorable consideration, is allowed by Financial Notification No 1349, dated 29th March 1865 to count service towards pension under the old rules, whenever, in respect of such reckoning they may be more beneficial than the new, provided he shall not, at any time, have availed himself of the benefits conferred by the new leave rules This proviso does not give any Uncovenanted Servant appointed before 8th June 1863, the option of the old leave rules Whatever leave he requires must

## ফিনান্সিয়ল ডিপার্টমেণ্ট।

### বিজ্ঞাপন।

ফোর্ট উলিয়ম, ১৮৬৮ সাল ৩ জানুয়ারি।

৫৯ নম্বর।

মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর ও পেন্সানের বিধির কোনং ভ্রমাপনোদন করণার্থ নিম্নলিখিত আজ্ঞা প্রচার করিলেন।

২। ফিনান্সিয়ল ডিপার্টমেণ্টের ১৮৬৬ সালের অক্টোবর মাসের ২৯ তারিখের ৩০৩১ নম্বরের বিজ্ঞাপন দ্বারা দেশীয় বিচারপতিদের নূতন পেন্সানের বিধি প্রকাশ হয়। দেশীয় যে বিচারপতিরা ১৮৬৬ সালের অক্টোবর মাসের ২৯ তারিখে কর্ম্মে নিযুক্ত ছিলেন তাঁহাদের প্রতি উক্ত বিজ্ঞাপনদ্বারা ইচ্ছাক্রমে পুরাতন কিম্বা নূতন বিধিমতে পেন্সান লইবার যে অনুমতি হইয়াছে, ক্ষুদ্র যে কজের আদালতে তাঁহারা জজস্বরূপ নিযুক্ত হইলেও তাহা অব্যাহত থাকিল।

৩। অচিহ্নিত সর্ব্বসাধারণ কার্য্যকারকদের ছুটীর ও পেন্সানের নূতন বিধি ১৮৬৩ সালের জুন মাসের ৮ তারিখে প্রকাশ করা যায়। অচিহ্নিত যে কার্য্যকারক ঐ তারিখের পূর্ব্বে নিযুক্ত ছিলেন যদি গবর্ণমেণ্ট তাঁহাকে অনুগ্রহের যোগ্যপাত্র জ্ঞান করেন তবে নূতন বিধিমতে পেন্সান প্রাপ্যোপযুক্ত কর্ম্মের কালের হিসাব করিলে যত লাভ হয় প্রাচীন পুরাতন বিধিমতে হিসাব করিলে তদধিক লাভ হইলে, তবে ফিনান্সিয়ল ডিপার্টমেণ্টের ১৮৬৫ সালের মার্চ মাসের ২৯ তারিখের ১৩৪৯ নম্বরের বিজ্ঞাপনক্রমে তাহার সেই পুরাতন বিধিমতে হিসাব করিবার অনুমতি আছে। কিন্তু ইহাতে প্রয়োজন যে তিনি কস্মিন কালে ছুটীর নূতন বিধির দত্ত উপকার গ্রহণ না করেন। ১৮৬৩ সালের জুন মাসের ৮ তারিখের পূর্ব্বে যে কোন অচিহ্নিত কার্য্যকারক নিযুক্ত হন, উক্ত উপবিধিক্রমে ছুটীর পুরা

be given under the new rules, but if he desires to retain the benefit conceded in Financial Notification dated 29th March 1865, he must abstain from availing himself of so much of the advantages of the leave that he may take under the new rules as may be in excess of what he could have had under the old rules

4 Periods of absence on any leave, except privilege leave and (conditionally) preparatory leave do not count towards pension This prohibition is a part of the new pension rules, rather than of the new leave rules, and accordingly all who are debarred from the option of the old pension rules, are also debarred from counting as service periods of absence which, in the new pension rules, are not regarded as service

E H LUSHINGTON
*Secy to the Govt of India*

তন বিধিমতে ছুটী লওয়া কি না লওয়া তাঁহার স্বেচ্ছাধীন নহে। ছুটী চাহিলে অবশ্যই নূতন বিধিমতে লইতে হইবে। কিন্তু ফিনান্সিয়ল ডিপার্টমেণ্টের ১৮৬৫ সালের মার্চ মাসের ২৯ তারিখের বিজ্ঞাপনমতে যে উপকার প্রদত্ত হইয়াছে তাহা যদি অপরে রক্ষা করিতে ইচ্ছা করেন, তবে পুরাতন বিধি অপেক্ষা নূতন বিধিমত ছুটীর যে শ্রেষ্ঠতর নিয়ম আছে প্রয়োজন যে তিনি সেই শ্রেষ্ঠতর নিয়মমতে ছুটী গ্রহণ না করেন।

৪। পেনশ্যন পাইবার যোগ্য হওনার্থে যত কাল কর্ম্ম করিতে হইবে অনুগ্রহের ছুটী এবং নিয়মাধীনে প্রস্তুত হওনার্থ ছুটীভিন্ন অন্য ছুটীর সময় সেই কালের মধ্যে গণ্য নহে। ছুটীর নূতন বিধির মধ্যে এই নিষেধ থাকিলেও পেনশ্যনের নূতন বিধির একাংশ আছে অতএব পেনসনের পুরাতন কিম্বা নূতন বিধি ক্রমে যাহারদের স্বেচ্ছাধীনে পেনশ্যন পাইবার অনুমতি নাই, পেন্স্যনের নূতন বিধিমতে যে ছুটীর কাল কর্ম্ম করণের কালের মধ্যে গণ্য নয় তাঁহারা সেই ছুটীর কাল পেনশ্যন প্রাপণোপযুক্ত কর্ম্মের কালের মধ্যে ধরিতে পারিবেন না।

ই এচ লশিংটন।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

## ORDERS BY THE LIEUTENANT-GOVERNOR OF BENGAL

No 233

APPOINTMENTS

*The 16th January* 1868

Subject to the sanction of His Excellency the Governor General of India Mr T H Cowie is appointed to be a Member of the Council of the Lieutenant Governor of Bengal for the purpose of making Laws and Regulations in the Bengal Division of the Presidency of Fort William

The following gentlemen to be Municipal Commissioners for the Town of Chittagong *viz* —

Mr A L Clay
,, W Sarson
, H H Martin
,, R D Nuthall

Mr A L Clay to be also Vice Chairman of the Municipal Commissioners for the said Town

Baboo Bejoy Kissen Mookerjee to be a Member of the Committee for the management of the Charitable Dispensary at Ootterparah

*The 17th January* 1868

Mr C T Cowie to officiate as an Extra Assistant Commissioner in Assam, and to exercise the powers of a Subordinate Magistrate of the Second Class in that Province, during the absence on deputation, of Mr J W Edgar, or until further orders

## বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আজ্ঞা।

২৩৩ নম্বর।

নিয়োগ।

১৮৬৮ সাল ১৬ জানুআরি।

ভারতবর্ষের মহিমবর শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের অনুমোদনের অপেক্ষায় শ্রীযুক্ত টি, এচ, কৌই সাহেব ফোর্ট উলিয়ম প্রেসীডেন্সীর বঙ্গদেশ বিভাগের আইন ও ব্যবস্থা করণার্থ বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের মন্ত্রিসভার এক জন সভ্যের পদে নিযুক্ত হইয়াছেন।

নিম্নলিখিত মহাশয়েরা চট্টগ্রাম নগরের মুনিসিপল কমিস্যনর হইবেন

শ্রীযুক্ত এ এল ক্লে সাহেব।
,, ডবলিউ সার্সন সাহেব।
,, এচ এচ মার্টিন্ সাহেব।
,, আর ডি নট্‌হল্ সাহেব।

শ্রীযুক্ত এ এল ক্লে সাহেব উক্ত নগরের মুনিসিপল কমিস্যনরদের প্রতিনিধি সভাপতিও হইবেন।

শ্রীযুক্ত বাবু বিজয়কৃষ্ণ মুখোপাধ্যায় উত্তরপাড়ার দাতব্য ঔষধালয়ের কার্য্যসম্পাদনার্থ কমিটির এক জন মেম্বর হইবেন।

১৮৬৮ সাল ১৭ জানুআরি।

রাজকীয় কার্য্যোপলক্ষে শ্রীযুক্ত জে ডবলিউ এডগর সাহেবের অনুপস্থানকালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুক্ত সি জে কৌই সাহেব আসামে অতিরিক্ত আসিষ্টাণ্ট কমিস্যনরের কর্ম্ম করিবেন, ও ঐ প্রদেশে অধস্থ দ্বিতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতাক্রমে কর্ম্ম করিবেন।

*The 18th January* 1868

Mr H W Barber, Deputy Magistrate and Deputy Collector, Cox's Bazar, is vested with the powers of a Magistrate in the District of Chittagong

The following Deputy Collectors, now employed on duty in connection with the embankment enquiries, are vested with the powers of a Deputy Collector, under Regulation IX of 1833, in all the Districts of the Cuttack Division *viz* —

Mr W C Taylor
Baboo Sitakant Mookerjee
„ Hurri Nath Chatterjee

*The 20th January* 1868

Mr P T Carnegy to officiate as Deputy Commissioner of the Cossyah and Jynteah Hills, and to exercise the powers of a Civil Judge in that District, during the absence on leave, of Lieutenant Colonel H S Bivar, or until further orders

*The 21st January* 1868

Baboo Anund Mohun Mozoomdar Deputy Magistrate and Deputy Collector, Bongong, is vested with the powers of a Magistrate in Furreedpore and Jessore, and is also specially authorized, under Section 19, Act VI (B C) of 1862, to receive suits under that Act and Act X of 1859 in the District of Furreedpore and within the limits of the Sub Divisions of Nurrail and Magoorah in the District of Jessore

Major W Reveley to be a Deputy Inspector General of Police of the First Grade, and to be Deputy Inspector General of the Fifth Police Circle

Major J M Graham to be Deputy Commissioner of Police of Calcutta

Mr J Westland, Officiating Joint Magistrate and Deputy Collector of Nuddea is appointed, under Section 5, Act IV (B C) of 1867, to exercise the powers of a Collector of a District for the purpose of hearing and determining appeals under Act X of 1859, and Act VI (B C) of 1862

Mr O G R McWilliam to be an Assistant Commissioner of the Second Grade in Cachar, and to exercise the powers of a Magistrate Deputy Collector, and Principal Sudder Ameen in that District

Mr W H Thompson Assistant Magistrate and Collector to have charge of the Sub Division of Serajgunge, and to exercise the powers of a Magistrate and Deputy Collector in the Districts of Pubna and Bogra

Mr J R E Gouldsbury to be an Extra Assistant Commissioner of the First Grade in Chota Nagpore, and to exercise the powers of a Subordinate

১৮৬৮ সাল ১৮ জানুআরি।

কক্সবাজারের ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত এচ ডবলিউ বার্বর সাহেব চট্টগ্রাম জিলাতে মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইয়াছেন।

নিম্নলিখিত যে ডেপুটী কালেক্টরেরা বাঁধ সংক্রান্ত কার্য্যের অনুসন্ধানার্থ এইক্ষণে নিযুক্ত আছেন তাঁহারা কটক খণ্ডের সকল জিলাতে ১৮৩৩ সালের ৯ আইনমতে ডেপুটী কালেক্টরের ক্ষমতা পাইয়াছেন।

শ্রীযুত ডবলিউ সি টেলর সাহেব।
„ বাবু সীতাকান্ত মুখোপাধ্যায়।
„ বাবু হরিনাথ চট্টোপাধ্যায়।

১৮৬৮ সাল ২০ জানুআরি।

লেপ্টেনেণ্ট কর্ণেল শ্রীযুত এচ এস বিবার সাহেবের ছুটিপ্রযুক্ত অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুত পি টি কার্ণেগি সাহেব কাশীয়া ও জয়ন্তী পর্ব্বতের ডেপুটী কমিস্যনরের কর্ম্ম করিবেন এবং ঐ জিলাস্থ সিবিল জজের ক্ষমতাক্রমে কর্ম্ম করিবেন।

১৮৬৮ সাল ২১ জানুআরি।

বনগাঁয়ের ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু আনন্দমোহন মজুমদার ফরীদপুরে ও যশোহরে মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইয়াছেন, ও ১৮৬২ সালের বঙ্গদেশীয় ৬ আইনের ১৯ ধারামতে ফরীদপুর জিলাতে ও যশোহর জিলার অন্তর্গত নড়াইল ও মাগুড়া শাখাখণ্ডের সীমার মধ্যে ঐ আইন ও ১৮৫৯ সালের ১০ আইনমত মোকদ্দমা গ্রহণ করিতে বিশেষ ক্ষমতা পাইয়াছেন।

মেজর শ্রীযুত ডবলিউ রেবিলী সাহেব পোলীসের প্রথম শ্রেণীর ডেপুটী ইনিস্পেক্টর জেনরল হইয়া পোলীসের পঞ্চম চক্রের ডেপুটী ইনিস্পেক্টর জেনরল হইবেন।

মেজর শ্রীযুত জে এম গ্রেহাম সাহেব কলিকাতার পোলীসের ডেপুটী কমিস্যনর হইবেন।

নদীয়ার একটিং জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত জে ওয়েষ্টলণ্ড সাহেব ৮৫৯ সালের ১০ আইন ও ৮৬২ সালের বঙ্গদেশীয় ৬ আইনমতের আপিলী মোকদ্দমা শ্রবণ ও তাহার বিচার করণাভিপ্রায়ে ১৮৬৭ সালের বঙ্গদেশীয় ৪ আইনের ৫ ধারামতে জিলার কালেক্টরের ক্ষমতাক্রমে কার্য্যকরণার্থে নিযুক্ত হইয়াছেন।

শ্রীযুত ও জি আর মাক উলিয়ম সাহেব কাছাড়ের দ্বিতীয় শ্রেণীর আসিষ্টাণ্ট কমিস্যনর হইবেন এবং ঐ জিলাতে মাজিষ্ট্রেটের ও ডেপুটী কালেক্টরের ও প্রধান সদর আমীনের ক্ষমতাক্রমে কর্ম্ম করিবেন।

আসিষ্টাণ্ট মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুত ডবলিউ এচ তামসন সাহেব শেরাজগঞ্জ শাখাখণ্ডের কর্ম্মের ভার পাইবেন এবং পাবনা ও বগুড়া জিলাতে মাজিষ্ট্রেটের ও ডেপুটী কালেক্টরের ক্ষমতাক্রমে কর্ম্ম করিবেন।

শ্রীযুত জে আর ই গুলসবরি সাহেব ছোট নাগপুরে প্রথম শ্রেণীর অতিরিক্ত আসিষ্টাণ্ট কমিস্যনর হইবেন এবং উক্ত খণ্ডের সকল জিলাতে অধঃস্থ প্রধান

Magistrate of the First Class, and Moonsiff in all the Districts of that Division

*The 22nd January* 1868

Mr G J S Hodgkinson Assistant Magistrate of Tajpore, is vested with the powers of a Magistrate and Deputy Collector in Tirhoot

Mr J G Charles Assistant Magistrate and Collector, Tirhoot is vested with the powers of a Magistrate and Deputy Collector in that District

Baboo Chunder Narain Sing Deputy Magistrate and Deputy Collector, Hooghly is vested with the powers of a Magistrate in that District

Baboo Kristo Chunder Dutt, Deputy Magistrate and Deputy Collector Mymensing is vested with the powers of a Magistrate in that District

LEAVE OF ABSENCE

*The 16th January* 1868

Baboo Gopal Chunder Mookerjee Deputy Magistrate and Deputy Collector of Serampore for one month under paragraph 11 of the Uncovenanted Service Absentee Rules in extension of the leave granted to him under orders of the 10th ultimo

*The 17th January* 1868

Mr T I Allen, Joint Magistrate and Deputy Collector of Jessore, for fifteen months together with twenty eight days preparatory leave, from the 20th instant under Section 11 of the Covenanted Service Absentee Rules

*The 18th January* 1868

Mr J A Craven Deputy Magistrate and Deputy Collector Cox's Bazar for fourteen days from the 3rd ultimo, under paragraph 16 of the Uncovenanted Service Absentee Rules

Mr P Hurley Assistant Magistrate and Collector Chittagong for two months, under Section 6 of the Covenanted Service Absentee Rules from the date on which he may have availed himself of the leave

Mr J Scobell Armstrong Assistant Magistrate and Collector Bhaugulpore for one month from the 1st February next under Section 6 of the Covenanted Service Absentee Rules

*The 20th January* 1868

Lieutenant Colonel H S Bivar Deputy Commissioner of the Cossyah and Jynteah Hills for two months under Section 6 of the Covenanted Service Absentee Rules Lieutenant Colonel Bivar will make over charge of his office to Mr J B Shadwell until the arrival of Mr P T Carnegy or until further orders

Dr J M Cameron, Civil Assistant Surgeon, Monghyr, for one month under Section 6 of the

শ্রেণীর মাজিষ্ট্রেটের ও মুনসেফের ক্ষমতাক্রমে কর্ম্ম করিবেন।

১৮৬৮ সাল ২২ জানুআরি।

তাজপুরের আসিষ্টান্ট মাজিষ্ট্রেট শ্রীযুক্ত জি জে এস হজকিন্সন সাহেব ত্রিহুতে মাজিষ্ট্রেটের ও ডেপুটী কালেক্টরের ক্ষমতা পাইয়াছেন।

ত্রিহুতের আসিষ্টান্ট মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুক্ত জে জি চার্লস সাহেব ঐ জিলাতে মাজিষ্ট্রেটের ও ডেপুটী কালেক্টরের ক্ষমতা পাইয়াছেন।

হুগলীর ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত বাবু চন্দ্রনারায়ণ সিংহ ঐ জিলাতে মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইয়াছেন।

ময়মনসিংহের ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত বাবু কৃষ্ণচন্দ্র দত্ত ঐ জিলাতে মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইয়াছেন।

ছুটী।

১৮৬৮ সাল ১৬ জানুআরি।

শ্রীরামপুরের ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত বাবু গোপালচন্দ্র মুখোপাধ্যায় গত মাসের ১০ তারিখের আজ্ঞায় যে ছুটী পান তদতিরিক্ত অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১১ ধারামতে এক মাসের ছুটী পাইয়াছেন।

১৮৬৮ সাল ১৭ জানুআরি।

যশোহরের জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত টি ডি আলেন সাহেব চিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১১ ধারামতে পনের মাসের ছুটী পাইয়াছেন, তদ্ভিন্ন প্রস্তুত হইবার নিমিত্তে এই মাসের ২০ তারিখ অবধি আটাইশ দিনের ছুটী পাইয়াছেন।

১৮৬৮ সাল ১৮ জানুআরি।

কক্সবাজারের ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত জে এ, ক্রেবেন্ সাহেব অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১৬ ধারামতে গত মাসের ৩ তারিখ অবধি চৌদ্দ দিনের ছুটী পাইয়াছেন।

চট্টগ্রামের আসিষ্টান্ট মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুক্ত পি, হর্লে সাহেব যে তারিখে ছুটী গ্রহণ করেন সেই তারিখ অবধি চিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ৬ ধারামতে দুই মাসের ছুটী পাইয়াছেন।

ভাগলপুরের আসিষ্টান্ট মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুক্ত জে, স্কোবেল আর্মষ্ট্রং সাহেব চিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ৬ ধারামতে আগামি ফেব্রুআরি মাসের ১ তারিখ অবধি এক মাসের ছুটী পাইয়াছেন।

১৮৬৮ সাল ২০ জানুআরি।

কাশীয়া ও জয়ন্তী পর্ব্বতের ডেপুটী কমিস্যনর লেফ্টেনেণ্ট কর্ণেল শ্রীযুক্ত এচ, এস, বিবার সাহেব চিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ৬ ধারামতে দুই মাসের ছুটী পাইয়াছেন। শ্রীযুক্ত পি, টি, কার্ণেগি সাহেবের না পঁহুছন, কি অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত লেফ্টেনেণ্ট কর্ণেল শ্রীযুক্ত বিবার সাহেব আপন কর্ম্মের ভার শ্রীযুক্ত জে বি শ্যাডওয়েল সাহেবের প্রতি অর্পণ করিবেন।

মুঙ্গেরের সিবিল আসিষ্টান্ট চিকিৎসক ডাক্তার শ্রীযুক্ত জে, এম, কামিরন্ সাহেব চিহ্নিত কার্য্যকারকদের

Covenanted Service Absentee Rules The Jail Native Doctor will remain in charge of the Civil Station during Dr Cameron's absence on leave

*The 21st January* 1868

Baboo Luchminarain Pundit, Deputy Magistrate and Deputy Collector, employed on the duty of trying rent suits in Jessore and Furreedpore, is allowed leave of absence for three months under paragraph 11 of the Uncovenanted Service Absentee Rules, from the date on which he may have availed himself of it

NOTIFICATION

*The 16th January* 1868

Mr E V Westmacott, Assistant Commissioner of Gobindpore having resumed charge of his duties on the forenoon of the 24th November last, the unexpired portion of the leave granted to him under orders of the 22nd idem, is cancelled

H L DAMPIER,
*Offg Secy to the Govt of Bengal*

ছুটীর বিধির ১ ধারামতে এক মাসের ছুটী পাইয়াছেন তাঁহার অনুপস্থান কালে জেলার জেল ডাক্তর উক্ত সিবিল ষ্টেশনের কর্ম্মের ভার প্রাপ্ত থাকিবেন।

১৮৬৮ সাল ২১ জানুআরি।

যশোহর ও ফরীদপুরের খাজানার মোকদ্দমা বিচার করণ কার্য্যে নিযুক্ত ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত বাবু লক্ষ্মীনারায়ণ পণ্ডিত যে তারিখে ছুটী গ্রহণ করেন সেই তারিখ অবধি অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১১ ধারামতে তিন মাসে ছুটী পাইয়াছেন।

বিজ্ঞাপন।

১৮৬৮ সাল ১৬ জানুআরি।

গোবিন্দপুরের আসিষ্টাণ্ট কমিসানর শ্রীযুক্ত ই, বি, ওয়েষ্ট মাকট সাহেব গত নবেম্বর মাসের ২৪ তারিখের পূর্ব্বাহ্নে আপন কর্ম্মের ভার পুনর্গ্রহণ করাতে ঐ মাসের ২২ তারিখের আজ্ঞামতে যে ছুটী পান তাহার অবশিষ্টাংশ রহিত হইল।

এচ এল ডাম্পিয়র,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।

---

## ORDERS OF THE HIGH COURT OF JUDICATURE AT FORT WILLIAM IN BENGAL

### APPOINTMENTS

*The 17th January* 1868

Baboo Kishen Chunder Chatterjee, B A, Moonsiff of Hurhurparah, Zillah Moorshedabad, to officiate as Moonsiff of Kishengunge, Zillah Purneah

*The 20th January* 1868

The Additional Moonsiff of Nuseerabad Zillah Mymensing to have charge of the Madargunge Moonsiffee, until a successor is appointed

*The 21st January* 1868

Baboo Muddun Mohun Turkobhoosun, Moonsiff of Gowas, to be Moonsiff of Hurhurparah, Zillah Moorshedabad

### LEAVE OF ABSENCE.

*The 21st January* 1868

Baboo Poornoo Chunder Roy, Moonsiff of Madargunge, Zillah Mymensing, for two months under paragraph 11 of the Uncovenanted Absentee Rules

Baboo Hur Kanto Buroaah, Moonsiff of Nowgong, Zillah Assam, for two months, under paragraph 12, Clause 1 of the Uncovenanted Absentee Rules

*The 23rd January* 1868

Moulvie Gholam Jalanee, Moonsiff of Chumparun, Zillah Sarun, for three months, under paragraph 11 of the Uncovenanted Absentee Rules.

## বঙ্গদেশস্থ ফোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্টের আজ্ঞা।

### নিয়োগ।

১৮৬৮ সাল ১৭ জানুআরি।

মুরশিদাবাদ জিলার হরহরপাড়ার মুনসেফ শ্রীযুক্ত বাবু কৃষ্ণচন্দ্র চট্টোপাধ্যায় বি, এল, পুরনিয়া জিলার কৃষ্ণগঞ্জের মুনসেফের কর্ম্ম করিবেন।

১৮৬৮ সাল ২০ জানুআরি।

মাদারগঞ্জের মুনসেফের উত্তর পদধারী নিযুক্ত না হওন পর্য্যন্ত ময়মনসিংহ জিলার নসিরাবাদের অতিরিক্ত উক্ত মুনসেফীর কর্ম্মের ভার প্রাপ্ত হইবেন।

১৮৬৮ সাল ২১ জানুআরি।

গোয়াসের মুনসেফ শ্রীযুক্ত বাবু মদন মোহন তর্কভূষণ মুরশিদাবাদ জিলার হরহরপাড়ার মুনসেফ হইবেন।

### ছুটী।

১৮৬৮ সাল ২১ জানুআরি।

ময়মনসিংহ জিলার মাদারগঞ্জের মুনসেফ শ্রীযুক্ত বাবু পূর্ণচন্দ্র রায় অচিহ্নিত কার্য্যকারকের ছুটীর বিধির ১১ ধারামতে দুই মাসের ছুটী পাইয়াছেন।

আসাম জিলার নৌগাঁয়ের মুনসেফ শ্রীযুক্ত বাবু হর কান্ত বড়ুয়া অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১২ ধারার ১ প্রকরণমতে দুই মাসের ছুটী পাইয়াছেন।

১৮৬৮ সাল ২৩ জানুআরি।

সারণ জিলার চাম্পারণের মুনসেফ শ্রীযুক্ত মৌলবী গোলাম জেলানী অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১১ ধারামতে তিন মাসের ছুটী পাইয়াছেন।

Baboo Chunder Prosunno Dutt, Moonsiff of Bamunara Zillah East Burdwan, for five days, under paragraph 16 of the Uncovenanted Absentee Rules

Baboo Roodro Kanto Biswas Moonsiff of Mohamedpore Zillah East Burdwan, for one month, under paragraph 16 of the Uncovenanted Absentee Rules

C D FIELD
*Registrar*

HIGH COURT &c
*The 24th January* 1868

পূর্ব্ব বর্দ্ধমান জিলার বামুনাড়ার মুনসেফ শ্রীযুক্ত বাবু চন্দ্রপ্রসন্ন দত্ত অচিহ্নিত কার্য্যকারকদের ছুটির বিধির ১৬ ধারামতে পাঁচ দিনের ছুটী পাইয়াছেন।

পূর্ব্ব বর্দ্ধমান জিলার মহম্মদপুরের মুনসেফ শ্রীযুক্ত বাবু রুদ্রকান্ত বিশ্বাস অচিহ্নিত কার্য্যকারকদের ছুটির বিধির ১৬ ধারামতে এক মাসের ছুটী পাইয়াছেন।

সি ডি ফিল্ড
রেজিষ্টার।

হাই কোর্ট।
১৮৬৮ সাল ২৪ জানুআরি।

## GOVERNMENT ADVERTISEMENTS — গবর্ণমেণ্টের ইশ্তিহার।

### NOTICE

It is hereby notified that a large "Mela" or Fair will be held at Gowhatty in Kamroop, Assam in February 1868 commencing on Wednesday, the 5th day of February 1868 corresponding with the 23rd of Maugh 1274 B S and continuing for as many days as may be deemed necessary

J F SHERER
*Dy Commr of Kamroop*

DY COMMR'S OFFICE,
GOWHATTY, ASSAM
*The 26th November* 1867

### বিজ্ঞাপন।

এতদ্দ্বারা সংবাদ দেওয়া যাইতেছে যে আসাম প্রদেশান্তর্গত জিলা কামরূপের 'গোহাটি শহরে' আগামি ইংরাজী ৮৬৮ সালের ফেব্রুআরি মাসের ৫ই তারিখে বাঙ্গালা ১২৭৪ সালের মাঘ মাসের ২৩শে তারিখ বুধবার অবধি এক বৃহৎ মেলা আরম্ভ হইবেক ও তাহা যত দিবস রাখা আবশ্যক বোধ হয় তত দিবস রাখা যাইবেক ইতি।

ডেপুটী কমিসনর
জিলা কামরূপ, জে এফ শেরর

আসাম গোহাটির ডেপুটী কমিসনর সাহেবের কার্য্যালয়
তারিখ ২৬শে নবেম্বর ১৮৬৭ ইংরাজী।

## LAND ADVERTISEMENTS — ভূমিবিষয়ক ইশ্তিহার।

### TO BE SOLD

To the highest bidder at the Court of the Principal Sudder Ameen of Zillah Cuttack on Thursday the 23rd January 1868 at the hour of 12 o'clock noon the right and interests of the Defendant Raja Buddonath Deb of Killah Aul in the said Killah of Aul and also in the undermentioned Zemindaries in satisfaction of certain Decrees held by Kunhyalall Pundit and others Plaintiffs and execution of which has been taken out against him The Killah in question is a fixed Tributary Estate the permanent jumma of which is Rs 28 139 2 7 per annum Twenty five per cent on the amount bid will be required to be paid in at the time of purchase and the balance within a fortnight from the date of sale

| *Name of Zemindary* | *Amounts of Sudder Jumma* Rs | As | P |
|---|---|---|---|
| Talook Burree Pergunnah Kullamatee | 5 659 | 14 | 10¼ |
| Talook Nurainpore Pergunnah Ditto | 4 876 | 11 | 4 |
| Kismut Talook Bahman Nagpore Pergunnah Kaima, | 317 | 8 | 5 |
| Lotnr Goolnugger Pergunnah Soojabad | 608 | 7 | 2 |
| Kismut Talook Nupoom Killah Kuma | 539 | 6 | 11 |
| Do Do Daooltarra, Pergunnah Burrooah, | 2 248 | 8 | 3 |
| Mouzah Uigul Pergunnah Hasmoonda | 873 | 1 | 3 |
| And Kismut Killah Ghagra Damurpore Killah Ghagra Damurpore | 850 | 7 | 1¼ |

W WRIGHT
*Principal Sudder Ameen*

CUTTACK
*The 12th December* 1867

## TO BE SOLD

*To the highest bidder at the Court of the Principal Sudder Ameen of Zillah Cuttack on Monday the 24th February 1868 at the hour of 12 o'clock, noon the rights and interests of the Defendant Rajah Bidyadhor Sendh Nurrinder Bahadoor, of Killah Coojung in the said Killah of Coojung in satisfaction of certain Decrees held by Goluck Chunder Bose Chowdry Rughoonath Doss and others and execution of which has been taken out against him The Killah in question is a fixed Tributary Estate the permanent jumma of which is Rupees 7,503 0 7 per annum

Twenty five per cent on the amount bid will be required to be paid in at the time of purchase and the balance within a fortnight from the date of sale

W Wright
*P S Ameen*

---

ইস্তাহার নামা কাছারি কালেক্টরি জিলা বাকরগঞ্জ।

সন ১৮৫৯ ইং ১১ আইনের ৬ ধারানুসারে জিলা বাকরগঞ্জের অন্তর্গত নিম্নলিখিত মহাল সকল সন ১৮৬৮ ইং ১২ জানুআরি বক্সের দিন থাকায় ১২ জানুআরি তারিখের পাপ্য মালগুজারি এবং অন্যান্য প্রাপ্য চলিত আইন এবং আক্ট অনুসারে বাকী রাজস্বের দায়ে ক্রোক করা যাইবে পরন্তু তাহা আদায় নিমিত্তে সন ১৮৬৮ ইং ১৯ ফেব্রুআরি মোতাবেক সন ১২৭৪ সাল ৮ ফাল্গুন রোজ বুধবার অত্র জিলার কালেক্টর সাহেবের কাছারিতে বিনা ওজরে ও প্রকাশ্যে নীলামে বিক্রী যাইবেক ইতি সন ১৮৬৮।

| শ্রেণীর নং | মহালের শ্রেণী | জেলার তৌজীতে মহালের নং | নাম মহাল | নাম মালিক | সদর জমা | বাকী রাজস্ব | মন্তব্য |
|---|---|---|---|---|---|---|---|
| ৩ | ইস্তমুরারি জমাদার্য্য হওয়া মহাল | ৪৮৭২ | মোজে মেদপুর পরগণা বাজুয়া বাম নম্বর ৩ লুকহি ।।০ | আমজাদালি খোন্দকার সেখ পর যগুয়া | ১৪৫০।/১ | ৩৯।৭ | চতুর্থ ঘরের লিখিত মহাল নীলাম হইবেক। |

H C Sutherland
*Offg Collector*

---

## MISCELLANEOUS ADVERTISEMENT — সাধারণ ব্যক্তিদের ইশ্তিহার

---

### বিজ্ঞাপন।

এন্সবরুলিং সাহেব কর্তৃক সংগৃহীত দায় ও দান ও উইল ও বিক্রয় ও বন্ধকের বিধানের সার সংগ্রহ ওকালতী পরীক্ষার নিমিত্তে বঙ্গভাষায় অনুবাদিত হইয়া থ্যাকর স্পিঙ্ক কোম্পানির লেপেজ কোম্পানি ও ভিরুজানি কোম্পানির পুস্তক সহে বিক্রয়ার্থ প্রস্তুত আছে। মূল্য ২॥০ টাকা মাত্র।

[*Government Gazette* 28*th January* 1868]

---

কলিকাতা বাঙ্গাল সেক্রেটারীয়েট যন্ত্রালয়ে গবর্ণমেণ্টের জন্যে শ্রীযুক্ত এফ জে রাজে সাহেব কর্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।



# গবর্ণমেণ্ট গেজেটের ক্রোড়পত্র।

TUESDAY, JANUARY 28, 1868

মঙ্গলবার ১৮৬৮ সাল ২৮ জানুআরি।

## বিজ্ঞাপন।

ইহাতে সংবাদ দেওয়া যাইতেছে যে নিম্ন লিখিত বিক্রয়ের বিজ্ঞাপনে যে সকল মহালের উল্লেখ হইল সে সকল মহালে গবর্ণমেণ্টের যে মালিকী স্বত্ব আছে তাহা নিম্ন লিখিত নিয়মের অধীন হইয়া বিক্রয় হইবে।

### বিক্রয়ের নিয়ম।

১।—প্রত্যেক মহাল পার্শ্বের লিখিত নির্দ্দিষ্ট সদর জমার অধীন হইয়া যে ব্যক্তি নীলামে প্রথম ডাকের উপর সর্ব্বাপেক্ষা উচ্চ ডাকিবেক তাহাকে দেওয়া যাইবে।

২।—বর্ত্তমান পাট্টা এবং বন্দোবস্তের কার্য্য কি প্রবল আইনহইতে উৎপন্ন স্বত্ব সকল বিক্রয়ের পরে বহাল থাকিবে। রাজস্বের কার্য্যকারকদিগের কৃত জমাবন্দীতে যেং খোদকস্তা রাইয়ত স্বাক্ষর করিয়াছে ক্রেতারা তাহারদিগের স্বত্ব মানিতে বাধ্য হইবে।

৩।—একশত টাকার অনধিক পণ হইলে সেই সমুদয় টাকা তৎক্ষণাৎ দিতে হইবে।

৪।—একশত টাকার অধিক হইলে ডাক পণের চারি অংশের এক অংশ তৎক্ষণাৎ দাখিল করিতে হইবে বিক্রয়ের দিবস এক দিন বলিয়া গণনা করিলে বিক্রয়ান্তর পঞ্চদশ দিনের মধ্যাহ্ন কালে, কিম্বা সেই দিবস বন্ধের দিন হইলে তৎপরে প্রথম যে দিন কাছারী খোলা যায় সেই দিনের মধ্যাহ্ন কালে, যদি অবশিষ্ট টাকা দাখিল না হয়, তবে বিক্রয় রহিত ও গচ্ছিত টাকা গবর্ণমেণ্টে জমা হইবে, ও প্রথম স্থলীয় বিক্রয়ের ন্যায় পুনর্ব্বার বিজ্ঞাপন প্রকাশ করণপূর্ব্বক ঐ ত্রুটিকারি ক্রেতার ঝুঁকিতে সেই মহাল পুনর্ব্বার বিক্রয় হইবে।

৫।—মহালের উপর যে সামান্য সদর জমা ধার্য্য হইয়াছে ক্রেতারা তদতিরিক্ত রাস্তা প্রস্তুত ও গমনা গমনের সুব্যবস্থার নিমিত্ত করও দিতে বাধিত হইবেন। তাঁহারা যে তারিখঅবধি ক্রীত মহাল দখল করেন সেই তারিখঅবধি সদর জমার উপর শতকরা এক টাকার হিসাবে ঐ কর ধার্য্য হইবে। ঐ কর বাকী রাজস্বের ন্যায় আদায় হইতে পারিবে।

রেবিনিউ বোর্ডের আজ্ঞাক্রমে,

আর বি চাপমান,

সেক্রেটারী।

# নীলামের ইশ্‌তিহার।

জিলা ত্রিপুরা।

এস্তাহারনামা কাছারি কালেকটরি জিলা ত্রিপুরা এই যে।

ইহাদ্বারা সংবাদ দেওয়া যাইতেছে যে অত্র জিলার মধ্যবর্ত্তী নিম্নের ইষ্টেটমেণ্টের লিখিত খাস মহালে গবর্ণমেণ্টের মালিকী স্বত্ব ইং রোজী ১৮৫৮ সালের ১৮ ফেব্রুআরি মোতাবেক ২৭৪ সালের ৭ ফাল্গুণ রোজ মঙ্গলবার অত্র জিলার কালেকটরীর কাছারিতে বিক্রয় হইবেক।

২। এই মহাল যে ব্যক্তিরা ক্রয় করেন তাঁহারা এই ক্রোড়পত্রের শিরোভাগে রেবিনিউ বোর্ডে সেক্রেটরি সাহেবের স্বাক্ষরিত বিক্রয়ের নিয়মের অধীনে থাকিবেন।

৩। সরকার জমিদারস্বরূপ গ্রামের চৌকীদারের যে খরচ এপর্য্যন্ত দিয়াছেন তাহা ভবিষ্যতে ইহার লিখিত মহালের সদর জমার অতিরিক্ত খরিদাদার আদায় করিবেক ইতি। সন ১৮৫৭ ইং ২৪ ডিসেম্বর।

| রাজকীয় মহালের টৌজীবন্দের নম্বর। | জিলার বহির নম্বর। | মহাল ও পরগনার নাম। | ন্যূনাধিক যত একর পরিমাণ। | সদর জমা। খাস্তা জমা রাজস্ব। | রাস্তার টেক্স। | মোট। | নীলামের প্রথম ডাক। | মন্তব্য কথা। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | এ রু পো | | | | | |
| ১<br>৮৫৯ই | ১৭৮ | প. বরদাখাত তং ফুবিখাই মধ্যে সন ১৮১৯ ই ২ কানুনের ডিক্রীর ১৬৪ নং বাহের চর। | ৭২৮৬।০।১৪ | ৫৬৩০ | ৫১/০ | ৫৬৮১/০ | ১১২৬০ | |

F. G. Millett,

Collector

## এস্তাহারনামা কাছারি কালেকটরি জেলা বাকরগঞ্জ।

ইহার দ্বারায় সংবাদ দেওয়া যাইতেছে যে জেলা বাকরগঞ্জের অন্তর্গত নিম্নের লিখিত খাস মহালে গবর্ণমেণ্টের মালিকী স্বত্ব সন ১৮৬৮ সালের ১৯ ফেব্রুআরি মোতাবেক বাঙ্গলা সন ১২৭৪ সালের ৮ ফাল্গুন বুধবার জেলা বাকরগঞ্জের কালেকটরি কাছারিতে নীলাম হইবেক।

এই মহাল যে ব্যক্তি খরিদ করিবেক তাঁহারা এই ক্রোড়পত্রের শিরোভাগে রেবিনিউ বোর্ডের শ্রীযুক্ত সেক্রেটারী সাহেবের স্বাক্ষরিত বিক্রয়ের নিয়মের অধীনে থাকিবেন ইতি।

| গবর্ণমেণ্টের মহালের নম্বর। | তৌজির নম্বর। | মহালের ও পরগনার নাম। | একরেতে ভূমির ন্যূনাধিক পরিমাণ। | সদর জমা। | | | নীলামের প্রথম ডাক। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | মালিকের দেয়। | রোড সেস। | একুন। | | |
| | | | এ ক প | | | | | |
| ১৬০ | ৫৫৭১ | জজিরা বাহের চর কদম তলী | ৮৪।০।০ | ১০৭৸৴ | ১৴ | ০৮৭৵ | ২১৫।।৵ | |
| ৯১ | ৫৭৯৩ | জজিরা চর নিপত্তারী তৃতীয় খণ্ড | ১২৯ | ৬৩৪৲ | ৬৵ | ৬৪০।৵ | ২৮৮৲ | |
| ১২৮ | ৪৭৭৭ | জজিরা চর পাতা | ১১৯ | ৫৮৮৲ | ৫৸৵ | ৫৯৩৸৵ | ১১৭৭৲ | |
| ২১৫ | ২৬০১ | তর্পে লস্করীরদিয়া শিবচন্দ্র রাজচন্দ্র দাস তাং | ২ | ১।।০ | ৴৫ | ১।।৫ | ৩৲ | |
| ২৭৪ | ১৭০৬ | পরগনে বৈকুণ্ঠপুর রাম মাণিক্য সেন তাং | ৩ | ৫৲ | ৴৯ | ৫৴৯ | ১০৲ | |
| ২৭৬ | ১৬৬৩ | পং বোজর্গ উমেদপুর শিব নারায়ণ দাস তাং | ১ | ৯৲ | ৴ | ৬৴ | ১২৲ | |
| ই ১লা ৭ | ১৪০৬নং ১১৫।২২০ ১৬।১৩৯ ৬২।২২০ ১৪১ | পং ঐ কিং ভেওলা ও মানওয়ার ওগয়রহ মুং আনন্দীরাম তাঁতী | ১৫০ | ৫০৯৲ | ৫৵ | ৫১৪৵ | ১০১৮৲ | |
| ১৮ | ৫৬ | পং ঐ কিং রামপাসা ও কুসঙ্গল সদর হাওলা মনরাম দাস | ২ | ৯।০ | ৴৬ | ৯।৴৬ | ১৮।।০ | |
| | ঐ | পং ঐ কি ঐ | ০।২ | ২।৵ | ৲৬ | ২।৵৬ | ৫৸০ | |
| | ঐ | পং ঐ কি ঐ | ৩ | ১৬৸৴ | ৵ | ১৩৸৸৴ | ২৭।।৶ | |
| | ঐ | পং ঐ কিং ঐ | ৪ | ১৬।।৴ | ৶ | ১৬৸০ | ৩৩৶ | |
| ২২ | ৮৪ | পং ঐ কিং নাজনি মুং গঙ্গাপ্রসাদ মৌলিক | ১ | ৮৸৵ | ৵ | ৯৲ | ১৭৸০ | |
| ২৩ | ৯২ | পং ঐ কিং মোকামিয়া মুং ব্রজ কান্ত | ২৬ | ১৪৫৲ | ১।৶ | ১৪৬।৶ | ২৯০৲ | |
| ঐ | ৯২ | পং ঐ কিং তবিরকাটী | ০।১ | ৯৲ | ৴৬ | ৯৴৬ | ২৲ | |
| ঐ | ৯২ | পং ঐ কিং বিরাট | ১৪ | ৬৯৲ | ।।৶ | ৬৯।।৶ | ৩৮৲ | |
| ঐ | ৯২ | কিং মহেশপুর | ১২ | ৭৮৲ | ৸১ | ৭৮৸১ | ১৫৬৲ | |
| ২৭ | ১১৪ | প ঐ কিং কুসঙ্গল দেবী প্রসাদ সেন তাং | ১৪ | ৫৭৲ | ।।৴৬ | ৫৭।।৴৬ | ১১৪৲ | |
| ৩৯ | ১৪৭ | পং সুযুর্গ ওমেদপুর কিং ঝিলবুনিয়া সদর হাওলা মির ফজলে আলি | ৭৪।০।০ | ১৪৮৲ | ১।। | ১৪৯।।০ | ২৯৬৲ | |
| ৪৫ | ৬২ | পং ঐ কিং কুসাঙ্গল সাং মুং মুলুকচাঁদ কর্মকার | ১।০।০ | ৯৲ | ৴ | ৬৴ | ১২৲ | |
| ৫৭ | ৬৪ | পং ঐ কিং মোকামিয়া সাং মং কাশীনাথ দাস রাম সঙ্কর মুখোপাধ্যায় | ২৭।০।০ | ৬১৲ | ১।।৵ | ৬২।।৵ | ১২২৲ | |
| ৬৮ | ১৭৩ | পং ঐ কি কাঠালিয়া মুং নরোত্তম দাস | ১।০।০ | ৫৪৲ | ।।৴ | ৫৪।।৴ | ১০৮৲ | |

| সার্ভেয়েণ্ট ম্যাপের নম্বর। | চৌকির নম্বর। | মহালের ও পরগনার নাম। | একরেতে জমির মুসামিক পরিমাণ। | সদর জমা। | | | নীলামের প্রথম ডাক। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | বাকী জমা রাজস্ব। | রোড ফণ্ড। | একুন। | | |
| | | | এ রু প | | | | | |
| ৫২ | ১৭৮ | পঃ বোজর্গ ওমেদপুর কিং মুশিরা মুং চন্দ্রনারায়ণ দাস | ৫।০।০ | ১৮৲ | ৶ | ১৮৶ | ৩১৲ | |
| ৯১ | ৯৭ | পঃ ঐ কিং ভরুয়াকাটী মুং শ্রীনারায়ণ হাজরা। | ১১।০।০ | ৫৭৲ | ।/ | ৫৭।/ | ১ ৫৲ | |
| ৯২ | ১৯৮ | প ঐ কিং কম বির নারায়ণ মুং টৈসর জীম। | ৭০।০ | ২৮৲ | ।/ | ২৮।/ | ৫৬৲ | |
| ৯৪ | ২০০ | পঃ ঐ কিং রাজনগর মুং ভেলাবেগ। | ৩ ।০।০ | ১৫০৲ | ১॥০ | ১৫১॥০ | ৩০০৲ | |
| ৭০ | ২০৭ | প. ঐ কিং বোয়ালিয়া মু রামনরসিংহ রায়। | ১১।০ ০ | ৫৪৲ | ।।০ | ৫৫ ।০ | ০৮৲ | |
| ৭১ | ২০৮ | পঃ ঐ কিং রামনগর। | ৫।০ ০ | ২৫৲ | ।০ | ২৫ ০ | ৫০৲ | |
| ঐ | ২০৮ | পঃ ঐ কিং ঐ | ১।০।০ | ৭৲ | ৶ | ৭৶ | ১ ৲ | |
| ৭২ | ২০৯ | পঃ ঐ কিং পুনিহাট আং মদেব দাস | ৭।০।০ | ২৯৲ | ।/ | ২৯।/০ | ৫৮৲ | |
| ৭৫ | ২১৪ | পঃ ঐ হাট বিরজল | ২৯।০।০ | ১১১৲ | ৶ | ১১০৶ | ২২২৲ | |
| ৭৬ | ২১৫ | পঃ ঐ কিং পুনিহাট | ।০ ০ | ৯৲ | / | ৯/ | ২৲ | |
| ৭৭ | ২ ৭ | পঃ ঐ কিং বোয়ালিয়া মুং বৈষ্ণবদাস বৈষ্ণ | ২২।০ ০ | ১১১৲ | ১/ | ১১২/ | ২২২৲ | |
| ৮২ | ২৩০ | প ঐ হাট আমিরগঞ্জ | ৪।০।০ | ২০৲ | ।০ | ২০।০ | ৪০৲ | |
| ৯০।৯১ | ।২ | পঃ ঐ কিং বেতাসীর লা খেরাজ ব্রহ্মোত্তর হরিদেব বিদ্যাবাগীশ | ২৩।০।০ | ১৩১৲ | ১।/ | ১৩২।/ | ২৬২৲ | |
| ৯২ | ৮ | পঃ ঐ কিং কেওয়াবুনিয়া মাখেরাজ | ২ ।০।০ | ৩৭৲ | ।৶ | ৩৭।৶ | ৭৫৲ | |
| ১০৯ | ২১ | পঃ ঐ কি কাফিলার নেমক তাকাল | ১।০। | ৮৲ | ৶ | ৮৶ | ১৬৲ | |
| ১২৮ | ৭ | পঃ ঐ কিং মোনারখালির দরিচর | ১০।০।০ | ৩৮৲ | ।৶ | ৩৮।৶ | ৭৬৲ | |
| ৩৫ | ৮ | প. ঐ কি ঝাটিবুনিয়া দরিচর | ।০ ০ | ৪৲ | / | ৪/ | ৮৲ | |
| ঐ | ৮ | প ঐ কি ঐ | ০।০ | ৪৲ | / | ৪/ | ৮৲ | |
| ঐ | ৮ | পঃ ঐ কি ঐ | ১।০।০ | ৫৲ | / | ৫/ | ১০৲ | |
| ঐ | ১৮ | প ঐ কিং ঐ | ০ ২।০ | ২৲ | ৴৫ | ২৴৫ | ৪৲ | |
| ১৪ | ১৫৫৭ / ৪ | প. ঐ দরিচর মোত্তালক কিং বোকাবনের দরিচর | ৩৫ ০,০ | ১৭১৲ | ৸০ | ১৭১৸০ | ৩৫০৲ | |
| ১১ | ১১ | কিং বিরজলের দরিচর | ৮৭।০।০ | ৪৮৭৲ | ৫৸৶ | ৫৯১৸৶ | ৯৭৫৲ | |
| ঐ | ১১ | কিং ঐ | ৮৭।০।০ | ৫৯৪৲ | ৫৲ | ৫৯৯৲ | ৯৮৮৲ | |
| ২৯ | ৩১ | পঃ ঐ কিং বৈদ্যপাসার দরিচর | ৩৭।০ ০ | ১৫৬৲ | ১। / | ১৫৭॥/ | ৩ ২৲ | |
| ৫১ | ৫৫ | প. ঐ কিং কেওয়াবুনিয়া দরিচর | ১১ | ৫৬৲ | ॥/ | ৫৬॥/ | ১১২৲ | |
| ৫২ | ৫৭ | প. ঐ কি. কুমারখালির দরিচর | ২ | ৫৲ | / | ৫/ | ১০৲ | |
| ঐ | ৫৭ | পঃ ঐ কিং তিমিরকাটীর দরিচর | ৯৭ | ৩৪১।০ | ৩।৶১ | ৩৫৯॥৶১ | ৬৯২॥০ | |

| গবর্ণমেণ্টের মহালের নম্বর। | তৌজির নম্বর। | মহালের ও পরগণার নাম। | একরেতে ভূমির স্থূলাধিক পরিমাণ। | সদর জমা। বার্ষিক রাজস্ব। | রোড সেস। | একুন। | নীলামের প্রথম ডাক। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | এ রু পো | | | | | |
| ৫৩ | ৬০ | পং বোজর্গ ওমেদপুর কিং আগুলিয়াপুরের দরিচর | ৩।০ | ৬৵ | ৴ | ৬৶ | ২৶ | |
| ৫৫ | ৬৩ | পং ঐ রামপুরের দরিচর | ৬।০ | ২৲ | ।০ | ২১।০ | ৫২৲ | |
| ৫৯ | ৬৮ | পং ঐ সেওলির দরিচর | ৪।০ | ১৭৲ | ।০ | ১৭।০ | ৩৯৲ | |
| ৬৩ | ৭৩ | পং ঐ শুণ্ডবির দরিচর | ১২৪।০ | ৫৮৯৲ | ৬৲ | ৫৯৫৲ | ১১৭০৲ | |
| ৬৪ | ৭৪ | পং ঐ কিং হরিদেবপুর ও হোগলা যুমিয়ার দরিচর | ৪২১। | ৯৭৫৲ | ১৯৷৵ | ৯৯৪৷৵০ | ৩৯৫০৲ | |
| ২৫২ | ২৮ ২ | উত্তর শাহবাজপুর বাশী রাম কৃষ্ণজীবন গুপ্ত | ৫।২ | ২৫৷৵ | ।২ | ২৬৵২ | ৫১৷৵ | |
| ১৫০ | ৫০৬ / ১১ | পং মুমুর্ষ ওমেদপুর কিং জামুরা দরিচর | ১১২। | ৫০১৲ | ৫৴ | ৫০৬৴ | ১০০২৲ | |
| ২৫৪ | ৬৭৯ | রাজস্বের দশগুণ হার মূল্য পং শ্রীরামপুর জাসকরাযেম পানা তালুক | ০।১ | | | | ১০ | |

H C SUTHERLAND,
*Offg Collector*

---

জিলা রঙ্গপুর।

ইস্তাহারনামা কাছারি কালেক্টরী জেলা রঙ্গপুর।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে রঙ্গপুর জেলার মধ্যবর্ত্তি নিম্ন লিখিত মহাল গবর্ণমেণ্টের মালিকী স্বত্ব ইংরেজী ১৮৬৮ সালের ৪ ফেব্রুআরি মোতাবেক সন ১২৭৪ সালের ২৩ মাঘ রোজ মঙ্গলবার জেলা রঙ্গপুরের কালেক্টরী কাছারিতে ছানী বিক্রয় হইবেক।

১। এই মহাল যে ব্যক্তিরা ক্রয় করিবেন তাহারা গবর্ণমেণ্ট গেজেটের প্রকাশিত রেবিনিউ বোর্ডের সেক্রেটারি সাহেবের স্বাক্ষরিত বিক্রয়ের অধীনে থাকিবেন ইতি ৮৬৮। ৭ জানুআরি।

| সরকারী সম্পত্তির রেজিষ্টের নম্বর। | জিলার তৌজীর নম্বর। | মহাল ও পরগণার নাম। | একরের স্থূলাধিক পরিমাণ। | সদর জমা। বার্ষিক রাজস্ব। | রাস্তার টেক্স। | মোট। | নীলামে প্রথম ডাকের মূল্য। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | এ রু প | | | | | |
| ৩ | ৩২৫ | কিসমত খামার হানাগাছ পরগণে বামনডাঙ্গা। | ৩১।৩।২৬ | ৮৫৲ | ৮৵ | ৮৫৷৵ | ১৭০৲ | ইজারার ম্যাদ ১৮৬৮ সালের ৩০ আপ্রিল শেষ হইবেক। |

J ANDERSON
*Offg Collector*

জিলা ফরিদপুর।

ইহার দ্বারা সংবাদ দেওয়া যাইতেছে জেলা ফরিদপুরের অন্তর্গত নিম্নের লিখিত খাসমহাল গবর্ণমেণ্টের মালিকী স্বত্ব সন ১৮৬৮ সালের ৩ আপ্রিল মোতাবেক বাঙ্গালা সন ১২৭৪ সালের ২২ চৈত্র শুক্রবার জেলা ফরিদপুরের কালেক্টরি কাছারিতে নীলাম হইবেক।

এই মহাল যে ব্যক্তি খরিদ করিবেক তাহার এই ক্রোড়পত্রের শিরোভাগে রেবিনিউ বোর্ডের শ্রীযুক্ত সেক্রেটারি সাহেবের স্বাক্ষরিত বিক্রয়ের নিয়মের অধীনে থাকিবেন ইতি সন ৮৬৮ সাল তারিখ ১৮ ফেব্রুয়ারি।

| | গবর্ণমেণ্টের কালেক্টরির নাম নম্বর | তৌজির নম্বর। | মহালের ও পরগনার নাম। | একরেতে ভূমির মুনাফিক পরিমাণ। | সদর জমা। বার্ষিক জমা বাকেয়া। | রোড ফণ্ড। | একুন। | নীলামের প্রথম ডাক। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | এ রু পো | | | | | |
| ৩ | ২১৭ | ৫৭৮ | সরকারী খরিদা জাএগীর তালুক আলী মিয়া পং আলালপুর। | ১ | | | | ৫॥৶০ | নিলাম বিক্রয় হইবেক। |

CHUNDER MOHUN ROY,
*Deputy Collector*

---

জিলা ঢাকা।

এস্তাহারনামা কাছারি কালেক্টরি।

ইহাতে সংবাদ দেওয়া যাইতেছে যে ঢাকা জেলার মধ্যবর্ত্তি পশ্চাৎ লিখিত মহালের গবর্ণমেণ্টের মালিকিস্বত্ব ইংরেজী ১৮৬৮ সনের ২৮ মার্চ মোতাবেক ১২৭৪ সনের ১৬ চৈত্র শনিবার জেলা ঢাকার কালেক্টরি কাছারিতে নীলাম হইবেক ইতি।

এই সকল মহাল যে ব্যক্তিরা ক্রয় করেন তাহারা ক্রোড়পত্রের শিরোভাগের লিখিত নিয়মের অধীনে থাকিবেন ইতি সন ১৮৬৮ ইং তারিখ ১১ ফেব্রুয়ারি। মোতাবেক সন ১২৭৪ বাঙ্গলা তারিখ ২৯ মাঘ।

| গবর্ণমেণ্টের নম্বর। | জেলার তৌজির নম্বর। | পরগনা ও মহালের নাম। | জমির পরিমাণ মুনাফিক। | সদর জমা। বাজেয়াপ্ত সদর জমা | রোড ফণ্ড। | মোট জমা | নীলামের প্রথম ডাক। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | এ রু পো | | | | | |
| ২৫৪ নং অন্তর্গত ১০০ নং | ৮৬৬১ | পরগণে রাজনগর হিস্যা পীতাম্বর সেন কিসমত পোমা | ৬।০।২৭ | ৭।৬। | ০ | ৭।৬। | ১৪॥৴।। | ৮৬৮ সনের ১ আপ্রিল হইতে খরিদারের স্বত্ব অধিকারক এবং এ তারিখঅবধি ক্রয় কারক সরকারী রাজস্ব নিয়মমতে দিতে বাধ্য হইবেন ইতি। |

A LEVIEN,
*Collector*

খাজানা সেক্রেটারীর দপ্তরখানায় শ্রীযুক্ত এক জে বাদলো সা[illegible] প্রতিজ্ঞা[illegible] প্রকাশিত হইল।





# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, MARCH 24, 1868

মঙ্গলবার ১৮৬৮ সাল ২৪ মার্চ।


## CIRCULAR ORDERS OF THE BOARD OF REVENUE, L. P.

FEBRUARY, 1868

No. 5

The following addition should be made to Rule 1, Section I, Chapter IX of the Board Rules, at page 117, immediately after the list therein given of the Hindu Holidays

Mahomedan officers and employés attached to the Magisterial Courts and Revenue Offices may be allowed to absent themselves from Office on the following days —

| | Days |
|---|---|
| Moharrum | 5 |
| Akhar-i-chahár shamba | 1 |
| Fáteha-i-dwazdoham | 1 |
| Shob-i-Barát | 1 |
| I'd ul fitr | 2 |
| I'd-uz-zoha | 2 |
| Total | 12 |

No. 6

Under instructions from Government, Commissioners are requested, after careful enquiry,

## বঙ্গপ্রভৃতি দেশের রেবিনিউ বোর্ডের সরক্যুলর অর্ডর।

১৮৬৮ সাল ফেব্রুআরি মাস।

৫ নম্বর।

বোর্ডের বিধিপুস্তকের ১১৭ পৃষ্ঠায় ৯ খণ্ডের ১ অধ্যায়ের বিধির ১ ধারাতে হিন্দু পরবের যে নির্ঘণ্ট প্রকাশ হইল তাহাতে এই কথা সংযোগ করিতে হইবে।

মহম্মদীয় যে আমলাগণ ও অন্য ব্যক্তিরা মাজিষ্ট্রেটী আদালতে ও রাজস্বের কার্য্যালয়ে নিযুক্ত থাকেন, তাঁহারা নিম্নলিখিত কএক দিন ছুটী পাইতে পারিবেন।

| | |
|---|---|
| মহরম | ৫ দিন। |
| আখেরিচাহার শম্বা | ১ ,, |
| ফাতেহে দোআজদহম | ১ ,, |
| শবেবরাৎ | ১ ,, |
| ইদুল ফিত্র | ২ ,, |
| ইদুলআজহা | ২ ,, |
| মোট | ১২ |

৬ নম্বর।

গবর্ণমেণ্টের আদেশমতে কমিস্যনরদের প্রতি আজ্ঞা করা গেল, যে তাঁহারা মনোযোগ পূর্ব্বক আপনং খণ্ডের

to report, as early as practicable, on the condition of the Sub Divisional Treasury Buildings in their respective Divisions, and to state in each case what is necessary to render them secure

অন্তর্গত শাখাখণ্ডের রাজকীয় অর্থাগারের অবস্থা অনু ক্রম লইয়া, সাধ্যমতে ত্বরায় তাহার রিপোর্ট করেন, এ যাহা হইলে প্রত্যেক ঘর সুদৃঢ় হয় ইহা জ্ঞাপ করেন।

---

## No 7

The Return No VIB regarding Government Decrees is to include all outstanding amounts and to be submitted for each month regularly Where no recoveries may have been made in the month, the reasons should be explained briefly in column 7 of the Return

## ৭ নম্বর।

গবর্ণমেণ্টের সপক্ষ ডিক্রী বিষয়ে ৬ B নম্বরের যে রিটর্ণ আছে, তাহার মধ্যে বাকী সকল টাকা ধরিতে হইবে। ঐ মাসের নিয়ত দিতে হইবে। যদি মাসের মধ্যে কিছু আদায় না হইয়া থাকে, তবে রিটর্ণের ৭ ঘরে তাহার সংক্ষেপ হেতু লিখিতে হইবে।

---

## No 8

In the penultimate line of Clause 5 page 81 of the Board's Rules expunge the words "can be" and *substitute* " is applied for in the following form and" The form to be appended to the Clause is given below —

## ৮ নম্বর।

বোর্ডের বিধিপুস্তকের ৮১ পৃষ্ঠার ৫ ধারার মধ্যে "রেবিনিউ বোর্ডের আজ্ঞা না প্রাপণ পর্য্যন্ত" এই কথা ত্যাগ করিতে হইবে, তৎপরিবর্ত্তে "নিম্নলিখিত পাঠে রেবিনিউ বোর্ডের অনুমতি প্রার্থনা হইয়া যত কাল না পাওয়া যায়", এই কথা দিতে হইবে। ঐ ধারার পর যে পাঠ থাকিবে তাহা এই।

| District | Particulars of the case | Amount of Fine | | | | Date on which period of appeal expired, or appeal was rejected | Remarks. |
|---|---|---|---|---|---|---|---|
| | | Imposed | Realized | Distributed *above* | Balance *to be* distributed | | |
| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 |
| | | | | | | | |

| জিলা। | মোকদ্দমার বৃত্তান্ত। | যত টাকা অর্থদণ্ড | | | | আপীলের মিয়াদ যে তারিখে অতীত হয় কি আপীল যে তারিখে অগ্রাহ্য হয়। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|
| | | ধার্য্য হইল। | আদায় হইল। | একবারে বণ্টন করা গেল। | অবশিষ্ট যত টাকা বণ্টন করা যাইবে। | | |
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ |
| | | | | | | | |

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৬৮। ২৪ মার্চ।]

### No 9

Forms in which statistics of physical, political, and fiscal geography are to be furnished, will be supplied immediately to all District Officers by the Superintendent of Stationery Last year very little care was bestowed on the filling up of the forms, and the Board request that the instructions issued in Circular Order No 8 of August 1867, may be strictly attended to in the preparation of the Returns for 1867 68

### ৯ নম্বর।

প্রাকৃতিক ও রাজনৈতিক ও রাজস্বসংক্রান্ত ভূগোলের স্থিতি যে পাঠে লিখিয়া দিতে হইবে, স্টেশনরির সুপরিন্টেণ্ডেণ্ট সাহেব অবিলম্বে সকল জিলার কর্তৃপক্ষ সাহেবদিগকে ঐ পাঠ দিবেন। গত বৎসর ঐ পাঠের কথা লিখনে অতি অল্প মনো যোগ হইয়াছিল, অতএব বোর্ডের সাহেবেরা আদেশ করিতেছেন যে, ৮৬৭ সালের আগষ্ট মাসের ৮ তারিখের সরকুলার অর্ডরে যে উপদেশ প্রচারিত হইয়াছে, ৮৬৭। ৬৮ সালের রিটর্ণ প্রস্তুত করণ কালে সেই উপদেশের প্রতি দৃঢ় মনোযোগ থাকে।

---

### No 10

It has been ruled by Government that Collectors are not to exercise the power conferred on them by Section 25 of Regulation VII of 1799, of selling lands summarily at the end of the year for arrears of revenue in estates under their direct management The Collectors in such cases will proceed by suit and sell only in execution of decree

2 Commissioners of Divisions will carefully see that this ruling is observed by their subordinates They will further report after six months experience, the extent to which rent suits have been increased in consequence of these orders and whether any such practical inconvenience has arisen as to render it desirable that the power of sale without decree, should be left in full exercise

3 Pending further orders or legislative enactment, the Board of Revenue with the approval of Government, and under Clause 6 Section 23 of Regulation VII of 1799, prescribe the following rules, to be observed by all officers holding sales of under tenures for arrears of revenue under the Regulation above named

I All such sales shall be public, and be conducted by the Collector, his Deputy, or duly authorized Assistant

II Ten days' notice shall be given of such sales by advertisement to be stuck up at the Cutcherry of the Zillah Court, or local Adawlut, and at that of the Collector

### ১০ নম্বর।

কালেক্টর সাহেবদিগের নিজ অধীনে যে মহাল থাকে সেই মহালের রাজস্ব বাকী হইলে, ১৭৯৯ সালের ৭ আইনের ২৫ ধারাক্রমে তাহারদিগকে বৎসরের অবসানে সরাসরীমতে সেই মহাল বিক্রয় করিবার ক্ষমতা প্রদান হইয়াছে, কিন্তু গবর্ণমেণ্ট আজ্ঞা করিয়াছেন যে তাঁহারা সেই ক্ষমতানুসারে কার্য্য না করেন। তদ্রূপ স্থলে কালেক্টর সাহেব মোকদ্দমা করিয়া, কেবল ডিক্রীজারীক্রমে বিক্রয় করিতে পারিবেন।

২। কালেক্টর সাহেবেরা উক্ত বিধিমতে কর্ম্ম করেন কি না, ডিবিজনের কমিসানর সাহেবেরা এই বিষয়ে মনোযোগ পূর্ব্বক অবধান করুন। এবং এই আজ্ঞাপ্রযুক্ত খাজনার মোকদ্দমা কত দূর বৃদ্ধি হয়, ও কার্য্যক্রমে বিশেষ ক্লেশ হওয়াতে ডিক্রীভিন্ন বিক্রয় করিবার ক্ষমতা সম্পূর্ণ বলবৎ রাখা উচিত বোধ হয় কি না, ছয় মাস কার্য্য দেখিলে পর এই বিষয়ের রিপোর্ট দেখুন।

৩। যত কাল অন্য আজ্ঞা কিম্বা কোন আইন না করা যায় রেবিনিউ বোর্ডের সাহেবেরা গবর্ণমেণ্টের অনুমোদনক্রমে এবং ১৭৯৯ সালের ৭ আইনের ২৩ ধারার ৬ প্রকরণক্রমে, তত কাল প্রচলনার্থ নিম্নলিখিত বিধি করিয়াছেন। যে সকল কার্য্যকারক পূর্ব্বোক্ত আইনমতে বাকী রাজস্বের নিমিত্তে পেটাও তালুক নীলাম করিয়া থাকেন সেই বিধিমতে তাঁহারদের কার্য্য করিতে হইবে।

১। তদ্রূপ সকল বিক্রয় প্রকাশরূপে হইবে। কালেক্টর সাহেব কিম্বা তাঁহার ডেপুটী কিম্বা উচিত ক্ষমতাপ্রাপ্ত আসিষ্টাণ্ট সেই নীলাম করিবেন।

২। জিলার কি স্থানীয় আদালতে এবং কালেক্টরী কাছারিতে দশ দিন থাকিতে নীলামের ইশ্তিহার লটকাইতে হইবে।

John Robinson, *Bengalee Translator*

---

## ORDERS BY THE LIEUTENANT-GOVERNOR OF BENGAL

### No 1104

APPOINTMENTS

*The 7th March* 1868

Mr R S T McEwen to officiate as Fifth Judge of the Calcutta Court of Small Causes, in addition to his present duties as Clerk of the Court

[*Government Gazette*, 24th *March* 1868 ]

## বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আজ্ঞা।

০৪ নম্বর।

নিয়োগ।

৮৬৮ সাল ৭ মার্চ।

শ্রীযুত আর এস টি ম্যাকুইউএন সাহেব কলিকাতার ক্ষুদ্র মোকদ্দমার আদালতের ক্লার্কের যে কর্ম্ম করিয়া থাকেন তদতিরিক্ত ঐ আদালতের পঞ্চম জজের কর্ম্ম করিবেন।

*The 10th March* 1868

The following gentlemen to be Members of the Local Committee for the management of the Charitable Dispensary at Mymensing —

Mr E S Andrew
Syud Abdoollah
Moulvi Basiroeddeen
Baboo Rajendro Kissore Roy Chowdry
„ Kally Chunder Banerjee

The following gentlemen to be Members of the Ferry Fund Committee at Pubna and of the Municipal Committee of that Station —

Mr P Nolan
„ D W Dundas
„ Hill Davis

Mr P Nolan to be a Member of the Local Committee of Public Instruction at Pubna

Mr W B Power to be a Member of the Local Committee of Public Instruction at Beerbhoom

The following gentlemen to be Members of the Local Committee of Public Instruction at Hazareebaugh, *viz* —

Baboo Parbati Coomar Mitter
„ Judoonath Mookerjee

*The 11th March* 1868

Mr E D Lockwood to officiate as Magistrate and Collector of Hooghly, during the absence, on leave of Mr R V Cockerell, or until further orders Mr Lockwood will continue to perform the special duty on which he is at present employed

Mr R T Sevestre, Deputy Magistrate and Deputy Collector to have charge of the Sub Division of Raneegunge, and to exercise the powers of a Subordinate Magistrate of the First Class and those of a Deputy Collector in Bancoorah, during the absence, on leave, of Mr J A Hopkins, or until further orders Mr Sevestre is further empowered, under Section 38 of the Code of Criminal Procedure, to hold the preliminary enquiry into cases triable by the Court of Sessions, to commit or hold to bail persons to take their trial before such Court of Sessions, and to exercise all the powers necessary for that purpose

*The 12th March* 1868

Lieutenant M O Boyd to be Secretary to the Local Committee of Public Instruction at Gowhatty This cancels the appointment of Mr W O A Beckett sanctioned in orders of the 9th January last

*The 13th March* 1868

Mr F W R Cowley to be a Municipal Commissioner and Vice Chairman of the Municipal Commissioners for the Town of Kishnaghur

১৮৬৮ সাল ১০ মার্চ ।

নিম্নলিখিত মহোদয়গণ ময়মনসিংহের দাতব্য ঔষধালয়ের কর্ম্ম সম্পাদনার্থ স্থানীয় সভার সভ্য হইবেন ।

শ্রীযুক্ত ই এস এণ্ড্রু সাহেব ।
„ সায়েদ আবদুল্লা ।
„ মৌলবী বাসিরুদ্দীন ।
„ বাবু রাজেন্দ্রকিশোর রায় চৌধুরী ।
„ বাবু কালীচন্দ্র বন্দ্যোপাধ্যায় ।

নিম্নলিখিত মহাশয়েরা পাবনাতে খেয়াঘাটের প্রাপ্ত টাকার কর্ম্মসম্পাদনার্থ এবং নগর পরিষ্কারী করণার্থ সভার সভ্য হইবেন ।

শ্রীযুক্ত পি নোলান সাহেব ।
„ ডি ডবলিউ ডণ্ডাস সাহেব ।
„ হিল ডেবিস সাহেব ।

শ্রীযুক্ত পি নোলান সাহেব পাবনায় সাধারণের বিদ্যাধ্যাপনার্থ স্থানীয় সভার সভ্য হইবেন ।

শ্রীযুক্ত ডবলিউ বি পোয়র সাহেব বীরভূমে সাধারণের বিদ্যাধ্যাপনার্থ স্থানীয় সভার সভ্য হইবেন ।

নিম্নলিখিত মহাশয়েরা হাজারিবাগে সাধারণের বিদ্যাধ্যাপনার্থ স্থানীয় সভার সভ্য হইবেন ।

শ্রীযুক্ত বাবু পার্ব্বতীকুমার মিত্র ।
„ বাবু যদুনাথ মুখোপাধ্যায় ।

১৮৬৮ সাল ১১ মার্চ ।

শ্রীযুক্ত আর বি ককরেল সাহেব ছুটী লওয়াতে তাঁহার অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুক্ত ই ডি লকউড সাহেব হুগলীর মাজিষ্ট্রেট ও কালেক্টরের কর্ম্ম করিবেন তিনি এক্ষণে যে বিশেষ কর্ম্মে নিযুক্ত আছেন তাহা করিতে থাকিবেন ।

শ্রীযুক্ত জে এ হপকিন্স সাহেব ছুটী লওয়াতে তাঁহার অনুপস্থান কাল কি অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত আর টি সেবেষ্টর সাহেব রাণীগঞ্জ সাবডিবিজনের ভার প্রাপ্ত হইয়া বাঁকুড়াতে অধস্থ প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের এবং ডেপুটী কালেক্টরের ক্ষমতামতে কর্ম্ম করিবেন আরও ফৌজদারী মোকদ্দমার কার্য্যবিধানের আইনের ৩৮ ধারামতে তিনি সেসন আদালতের বিচার্য্য মোকদ্দমার প্রথম স্থলীয় অনুসন্ধান করিবার এবং সেই সেসন আদালতের সম্মুখে বিচার হইবার জন্যে ব্যক্তিদিগকে সমর্পণ করিবার কিম্বা দর্শন প্রতিভূ লইবার এবং তদর্থে যে সকল ক্ষমতার প্রয়োজন তদনুসারে কার্য্য করিবার ক্ষমতাপন্ন হইয়াছেন ।

১৮৬৮ সাল ১২ মার্চ ।

লেপ্টেনেণ্ট শ্রীযুক্ত এম ও বয়ড সাহেব গৌহাটীতে সাধারণের বিদ্যাধ্যাপনার্থ স্থানীয় সভার সেক্রেটারী হইবেন । গত জানুয়ারি মাসের ৯ তারিখের আজ্ঞাক্রমে শ্রীযুক্ত ডবলিউ ও এ বেকেট সাহেবের নিযুক্ত হওনের কথা রহিত হইল ।

১৮৬৮ সাল ১৩ মার্চ ।

শ্রীযুক্ত এফ ডবলিউ আর কৌলি সাহেব কৃষ্ণনগরের নগর পরিষ্কারী করণার্থ সভার কমিসানর ও সেই কমিসানরদিগের প্রতিনিধি সভাপতি হইবেন ।

Mr W. D Fox to be a Member of the Local Committee for Public Instruction at Moorshedabad for the management of the Nizamut School at that Station

Mr J G Charles, Assistant Magistrate and Deputy Collector, to have charge of the Sub Division of Hajeepore The Magistrate of Tirhoot will take charge of the Sub Division of Seetamurhee until further orders

Baboo Bhoopati Roy, Officiating Principal Sudder Ameen of Tirhoot, is vested temporarily with the powers of a Small Cause Court Judge at Mozufferpore, which powers he will exercise during the absence, on leave, of Moulvie Syed Imdad Ali, or until further orders

*The 14th March* 1868

Baboo Sreenath Bhudder, Assessor of License Tax under Act XXI of 1867, in Fureedpore, is transferred to Mymensing and vested with the powers of a Collector for the purposes of that Act in the latter District

*The 16th March* 1868

Mr W M Souttar, Assistant Magistrate and Deputy Collector of Magoorah, to have charge of the Sub Division of Nural, in addition to his present duties, during the absence, on leave, of Mr W G Deare or until further orders

Mr E W Molony to officiate as Civil and Sessions Judge of Cuttack, in addition to his present duties as Famine Commissioner, during the absence, on leave, of Mr R Alexander, or until further orders

The appointment of Mr W Macpherson to officiate as Judge of Cuttack, notified in the *Calcutta Gazette* of the 26th ultimo is cancelled

The following gentlemen to be Members of the Board of Examiners —

Mr R B Chapman
„ S Wauchope C B
„ A Smith

Baboo Rungololl Banerjee to be Secretary to the Local Committee of Public Instruction at Cuttack

Mr T F W Smith to be Secretary to the Local Committee of Public Instruction at Burrisaul, and the following gentlemen to be Members of the Committee, viz —

Baboo Peary Lall Roy
„ Heera Loll Mookerjee
„ Hurro Nath Roy

The following gentlemen to be Members of the Local Committee of Public Instruction at Mootehary —

Mr J M E Gouldsbury
Baboo Jodunath Bose, B A
Moulvie Mahomed

শ্রীযুত ডবলিউ ডি ফক্স সাহেব মুরশিদাবাদে নিজামত স্কুলের কার্য্য সম্পাদন করিবার জন্যে ঐ স্থানের বিদ্যাধ্যাপনার্থ সভার সভ্য হইবেন।

আসিষ্টাণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত জে জি চার্লস সাহেব হাজিপুর শাখাখণ্ডের ভার পাইবেন ত্রিহুতের মাজিষ্ট্রেট সাহেব অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত সীতামারি শাখাখণ্ডের ভার গ্রহণ করিবেন।

ত্রিহুতের একটিং প্রধান সদর আমীন শ্রীযুত বাবু ভূপতি রায় মজফরপুরে কিয়ৎকালের নিমিত্তে ক্ষুদ্র মোকদ্দমার আদালতের জজের ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন শ্রীযুত মৌলবী সায়দ এম্দাদ আলী ছুটী লওয়াতে তিনি তাঁহার অনুপস্থান কালে কি অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত সেই ক্ষমতাক্রমে কার্য্য করিবেন।

১৮৬৮ সাল ১৪ মার্চ।

ফরিদপুরে ১৮৬৭ সালের ২১ আইনমতে লাইসেন্স টাক্সের আসেসর শ্রীযুত বাবু শ্রীনাথ ভদ্র ময়মনসিংহে প্রেরিত হইয়াছেন ও তিনি সেই জিলাতে ঐ আইনমত কার্য্য সম্পাদনার্থে কালেক্টরের ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন।

১৮৬৮ সাল ১৬ মার্চ।

শ্রীযুত ডবলিউ জি ডিয়র সাহেব ছুটী লওয়াতে তাঁহার অনুপস্থান কালে কি অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত মাগুরার আসিষ্টাণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত ডবলিউ এম সুটর সাহেব আপনার বর্ত্তমান কর্ম্মের অতিরিক্ত নড়াইল শাখাখণ্ডের ভার প্রাপ্ত হইবেন।

শ্রীযুত আর আলিকজাণ্ডার সাহেব ছুটী লওয়াতে তাঁহার অনুপস্থান কালে কিম্বা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুত ই ডবলিউ মলনি সাহেব দুর্ভিক্ষসংক্রান্ত কমিসানরস্বরূপ আপনার বর্ত্তমান কর্ম্মের অতিরিক্ত কটকের সিবিল ও সেশন জজের কর্ম্ম করিবেন।

গত মাসের ২৬ তারিখের কলিকাতা গেজেটে শ্রীযুত ডবলিউ মাক্ফরসন সাহেব কটকে জজের কর্ম্ম করিবেন এই যে আজ্ঞা প্রকাশ হইয়াছিল তাহা রহিত হইল।

নিম্নলিখিত মহাশয়েরা পরীক্ষার্থ সভার সভ্য হইবেন।

শ্রীযুত আর বি চ্যাপমান সাহেব।
„ এস ওয়াকোপ সাহেব সি, বি,।
„ এ স্মিথ সাহেব।

শ্রীযুত বাবু রঙ্গলাল বন্দ্যোপাধ্যায় কটকে বিদ্যাধ্যাপনার্থ স্থানীয় সভার সেক্রেটারী হইবেন।

শ্রীযুত টি এফ ডবলিউ স্মিথ সাহেব বরিশালে বিদ্যাধ্যাপনার্থ স্থানীয় সভার সেক্রেটারী হইবেন, এবং নিম্নলিখিত মহোদয়গণ সভ্য হইবেন।

শ্রীযুত বাবু পিয়ারিলাল রায়।
„ „ হীরালাল মুখোপাধ্যায়।
„ „ হরনাথ রায়।

নিম্নলিখিত মহোদয়গণ মতিহারীতে বিদ্যাধ্যাপনার্থ স্থানীয় সভার সভ্য হইবেন।

শ্রীযুত জে এম ই গুলসবরি সাহেব।
„ বাবু যদুনাথ বসু বি, এ,।
„ মৌলবী মহম্মদ।

Mr Christopher Marshall, on leave to be Collector of Customs and Conservator of the Port of Chittagong

*The 17th March* 1868

Mr V Irwin Officiating Joint Magistrate and Deputy Collector of Tipperah, to officiate as Magistrate and Collector of that District with effect from the afternoon of the 12th instant until further orders

Baboo Kamini Koomud Mookerjee to be Special Sub Registrar of Assurances of the Sub District of Chittagong, *vice* Baboo Tarıny Persad Roy transferred to the regular branch of the Subordinate Executive Service

Baboo Tarıny Persad Roy, Deputy Magistrate and Deputy Collector, Chittagong, is vested with the powers of a Subordinate Magistrate of the First Class in that District

Mr A J Noble to be Special Sub Registrar of Assurances of the Sub Districts of Mozufferpore and Durbhungah *vice* Baboo Gopal Chunder Das transferred to the regular branch of the Subordinate Executive Service

Baboo Gopal Chunder Das is appointed to be a Deputy Magistrate under Act XV of 1843, and a Deputy Collector under Regulation IX of 1833 in Jessore and vested with the powers of a Magistrate in that District Baboo Gopal Chunder Das will be borne in the Fifth Grade of the Subordinate Executive Service

Baboo Romesh Chunder Mookerjee is appointed to be a Deputy Magistrate, under Act XV of 1843 and a Deputy Collector, under Regulation IX of 1833, in the District of Mymensing is posted to the Sub Division of Jamalpore and vested with the powers of a Subordinate Magistrate of the Second Class in the District of Mymensing

This cancels the appointment of Baboo Romesh Chunder Mookerjee to the District of Chittagong, notified in the *Calcutta Gazette* of the 26th ultimo

Baboo Kedarnath Dutt, to be a Deputy Magistrate, under Act XV of 1843, and a Deputy Collector under Regulation IX of 1833 in the District of Dinagepore and to exercise the powers of a Subordinate Magistrate of the First Class in that District

Mr A H Warde Jones to be Special Sub Registrar of Assurances of the Sub District of Burrisaul, *vice* Baboo Lolit Mohun Chatterjee transferred to the regular branch of the Subordinate Executive Service Mr Jones will not join his new appointment until the settlement work in the Rajshahye Division, in which he is at present engaged, has been completed

শ্রীযুক্ত ক্রিষ্টোফর মার্শল সাহেব চট্টগ্রাম বন্দরে মাসিলেের কালেক্টর ও বন্দর রক্ষক হইবেন তিনি একণে ছুটী লইয়াছেন।

১৮৬৮ সাল ১৭ মার্চ।

ত্রিপুরার একটিং জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত আর বি উইন সাহেব বর্ত্তমান মাসের ১২ তারিখের অপরাহ্ন অবধি অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত ঐ জিলার মাজিষ্ট্রেট ও কালেক্টরের কর্ম্ম করিবেন।

শ্রীযুক্ত বাবু তারিণীপ্রসাদ রায় অধঃশ্রেণীর কর্তৃত্ব কার্য্যনির্ব্বাহার্থ নিয়মিত শাখাতে নিযুক্ত হইলেন তাঁহার পরিবর্ত্তে শ্রীযুক্ত বাবু কামিনীকুমদ মুখোপাধ্যায় চট্টগ্রাম সব ডিষ্ট্রিক্টে দলীলের বিশেষ সব রেজিষ্ট্রার হইবেন।

চট্টগ্রামের ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত বাবু তারিণীপ্রসাদ রায় ঐ জিলার অধস্থ প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন।

শ্রীযুক্ত বাবু গোপালচন্দ্র দাস অধঃশ্রেণীর কর্তৃত্ব কার্য্যের নিয়মিত শাখার নিযুক্ত হওয়াতে শ্রীযুক্ত এ জে নিকল সাহেব মজফরপুর ও দরভঙ্গা সব ডিষ্ট্রিক্টে দলীলের বিশেষ সব রেজিষ্ট্রার হইবেন।

শ্রীযুক্ত বাবু গোপালচন্দ্র দাস যশোহরে ১৮৪৩ সালের ১৫ আইনমতে ডেপুটী মাজিষ্ট্রেটের এবং ১৮৩৩ সালের ৯ আইনমতে ডেপুটী কালেক্টরের পদে নিযুক্ত হইয়াছেন ও সেই জিলার মধ্যে মাজিষ্ট্রেটের ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন তিনি অধঃশ্রেণীর কর্তৃত্ব কার্য্যে পঞ্চম শ্রেণীভুক্ত হইয়াছেন।

শ্রীযুক্ত বাবু রমেশচন্দ্র মুখোপাধ্যায় ময়মনসিংহ জিলাতে ১৮৪৩ সালের ১৫ আইনমতে ডেপুটী মাজিষ্ট্রেটের এবং ১৮৩৩ সালের ৯ আইনমতে ডেপুটী কালেক্টরের পদে নিযুক্ত হইয়াছেন তিনি জামালপুর শাখাখণ্ডে অবস্থিত হইয়াছেন এবং ময়মনসিংহ জিলার মধ্যে অধস্থ দ্বিতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন।

গত মাসের ২৬ তারিখের কলিকাতা গেজেটে শ্রীযুক্ত বাবু রমেশচন্দ্র মুখোপাধ্যায়ের চট্টগ্রাম জিলাতে নিযুক্ত হইবার যে কথা প্রকাশ হয় তাহা রহিত করা গেল।

শ্রীযুক্ত বাবু কেদারনাথ দত্ত দিনাজপুর জিলাতে ১৮৪৩ সালের ১৫ আইনমতে ডেপুটী মাজিষ্ট্রেটের ও ১৮৩৩ সালের ৯ আইনমতে ডেপুটী কালেক্টরের পদে নিযুক্ত হইয়াছেন এবং ঐ জিলার অধস্থ প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতানুসারে কর্ম্ম করিবেন।

শ্রীযুক্ত বাবু ললিতমোহন চট্টোপাধ্যায় অধঃশ্রেণীর কর্তৃত্ব কার্য্যের নিয়মিত শাখায় নিযুক্ত হওয়াতে শ্রীযুক্ত এ এচ ওয়ার্ড জোন্স সাহেব বরিশাল সব ডিষ্ট্রিক্টে দলীলের বিশেষ সব রেজিষ্ট্রার হইবেন তিনি একণে রাজশাহীখণ্ডে বন্দোবস্ত কার্য্যে নিযুক্ত আছেন সেই কার্য্য যত কাল সমাপ্ত না করেন তত কাল পর্য্যন্ত তিনি আপন নূতন পদে গমন করিবেন না।

### Leave of Absence.

*The 10th March* 1868

In supersession of the orders of the 26th ultimo, Captain E. Y Walcott, Assistant Commissioner, recently appointed to Hazareebaugh is allowed one month's leave, on private affairs, from the 14th idem

*The 11th March* 1868

Mr C F Montresor, Commissioner of Burdwan, for fifteen months, under Section 11 of the Covenanted Service Absentee Rules

Mr J A Hopkins, Assistant Magistrate of Raneegunge, for fifteen days from the 1st instant under Section 6 of the Covenanted Service Absentee Rules.

*The 12th March* 1868

Mr C A S Bedford, Extra Assistant Commissioner, Hazareebaugh, for three months, from the 21st May next, under orders of the Right Hon'ble the Secretary of State for India, dated 8th November 1865

Mr G Field, Head Assistant to the Opium Agent of Behar, for three months, from the 7th April next, under orders of the Right Hon'ble the Secretary of State for India, dated 8th November 1865

Mr R M Towers Officiating Judge of the Court of Small Causes, Kishnaghur, is allowed leave of absence, from the 1st to the 7th April next, under the Financial Resolution No 2749, dated the 24th September 1867, to enable him to present himself for examination by the Standard of High Proficiency in Sanscrit at the ensuing Examination which will be held next month

Mr F Tucker, Judge of Dinagepore, for fifteen months, under Section 11 of the Covenanted Service Absentee Rules, together with twelve days' preparatory leave, in addition to the ten days sanctioned under orders of the 11th ultimo

*The 13th March* 1868

Syed Abdoollah, Principal Sudder Ameen of Mymensing, for one month, under paragraph 16 of the Uncovenanted Service Absentee Rules The Additional Principal Sudder Ameen of Mymensing will have charge of the office of Principal Sudder Ameen during Syed Abdoollah's absence, or until further orders

Moulavy Syed Imdad Ali, Judge of the Small Cause Court at Mozufferpore, for one month, under paragraph 16 of the Uncovenanted Service Absentee Rules

[*Government Gazette*, 24th *March* 1868 ]

### ছুটী।

১৮৬৮ সাল ১০ মার্চ।

গত মাসের ২৬ তারিখের আজ্ঞা রহিত করা গেল আসিষ্টাণ্ট কমিসানর শ্রীযুক্ত কাপ্তান ই ওআই ওয়ালকট সাহেব যিনি সম্প্রতি হাজারীবাগে নিযুক্ত হইলেন তিনি ঐ মাসের ১৪ তারিখ অবধি স্বীয় কর্ম্মোপলক্ষে এক মাস ছুটী পাইয়াছেন।

১৮৬৮ সাল ১১ মার্চ।

বর্দ্ধমানের কমিসানর শ্রীযুক্ত সি এফ মণ্ট্রেসর সাহেব চিহ্নিত কার্য্যকারকদের ছুটির বিধির ১১ ধারামতে পনের মাসের ছুটী পাইয়াছেন।

রাণীগঞ্জের আসিষ্টাণ্ট মাজিষ্ট্রেট শ্রীযুক্ত জে এ হপকিন্সন সাহেব চিহ্নিত কার্য্যকারকদের ছুটির বিধির ৬ ধারামতে বর্ত্তমান মাসের ১ তারিখ অবধি পনের দিনের ছুটী পাইয়াছেন।

১৮৬৮ সাল ১২ মার্চ।

ভারতবর্ষের পক্ষ মান্যবর শ্রীযুক্ত ষ্টেট সেক্রেটারী সাহেব ১৮৬৫ সালের নবেম্বর মাসের ৮ তারিখে যে আজ্ঞা করেন হাজারিবাগের অতিরিক্ত আসিষ্টাণ্ট কমিসানর শ্রীযুক্ত সি এ এস বেডফোর্ড সাহেব সেই আজ্ঞাক্রমে আগামি মে মাসের ২১ তারিখঅবধি তিন মাসের ছুটী পাইয়াছেন।

ভারতবর্ষের পক্ষে মান্যবর শ্রীযুক্ত ষ্টেট সেক্রেটারী সাহেব ১৮৬৫ সালের নবেম্বর মাসের ৮ তারিখে যে আজ্ঞা করেন বেহারের আফীম এজেন্টের প্রধান আসিষ্টাণ্ট শ্রীযুক্ত জি ফীল্ড সাহেব সেই আজ্ঞাক্রমে আগামি আপ্রেল মাসের ৭ তারিখ অবধি তিন মাসের ছুটী পাইয়াছেন।

কৃষ্ণনগরের ক্ষুদ্র মোকদ্দমার আদালতের একটিং জজ শ্রীযুক্ত আর এম টৌয়ার্স সাহেব আগামি মাসে যে পরীক্ষা হইবে তাহাতে সংস্কৃত ভাষার উৎকৃষ্ট কল্পিমতে পরীক্ষা দানার্থে উপস্থিত হইবার জন্যে ফিনান্সিয়ল ডিপার্টমেণ্টের ১৮৬৭ সালের সেপ্টেম্বর মাসের ২৪ তারিখের ২৭৪৯ নম্বরের নির্দ্ধারণমতে আগামি আপ্রেল মাসের ১ তারিখ অবধি ৭ পর্য্যন্ত ছুটী পাইয়াছেন।

দিনাজপুরের জজ শ্রীযুক্ত এফ টকর সাহেব চিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১১ ধারামতে ১৫ মাস এবং গত মাসের ১১ তারিখের আজ্ঞাক্রমে যে দশ দিন লইবার অনুমতি পান তদতিরিক্ত প্রস্তুত হইবার জন্য আর বারো দিন ছুটী পাইয়াছেন।

১৮৬৮ সাল ১৩ মার্চ।

ময়মনসিংহের প্রধান সদর আমীন শ্রীযুক্ত সায়েদ আবদুল্লা অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১৬ ধারামতে এক মাস ছুটী পাইয়াছেন। তাঁহার অনুপস্থিত কালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত ময়মনসিংহের এডিসানল প্রধান সদর আমীন ঐ প্রধান সদর আমীনের কার্য্যের ভার গ্রহণ করিবেন।

মজঃফরপুরের ক্ষুদ্র মোকদ্দমার আদালতের জজ শ্রীযুক্ত মৌলবী সায়দ ইম্দাদ আলী অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর, বিধির ১৬ ধারামতে এক মাসের ছুটী পাইয়াছেন।

Mr P Hurley, Assistant Magistrate and Collector, Chittagong for one month, under Section 6 of the Covenanted Service Absentee Rules, in extension of the leave granted to him under orders of the 18th January last

*The 14th March* 1868

Mr T A Donough Deputy Magistrate and Deputy Collector of Madareepore, for twelve months, under paragraph 11 of the Uncovenanted Service Absentee Rules

Mr E C Craster, Officiating Judge of Gya for one month from the 10th instant under Section 6 of the Covenanted Service Absentee Rules Mr Craster is authorized to make over charge of his Office to the Principal Sudder Ameen of Gya.

Mr T Walton, Magistrate and Collector of Sylhet, for ten days preparatory to proceeding to Europe on Furlough

Mr J S Drummond Officiating Magistrate and Collector of Gya, for twenty days to enable him to appear before the Standing Medical Committee at the Presidency

*The 16th March* 1868

Mr W H D'Oyly, Officiating Magistrate and Collector of Bhaugulpore, for fifteen days from the 5th April next under Section 6 of the Covenanted Service Absentee Rules

Mr W G Deare, Deputy Magistrate and Deputy Collector of Nural for one month under paragraph 16 of the Uncovenanted Service Absentee Rules.

Dr C T O Woodford, Police Surgeon for six weeks, under the orders of the Right Hon'ble the Secretary of State for India, dated 8th November 1865, with effect from the date on which he may be relieved by his successor

Mr A E Russell, Judge of East Burdwan, for one month under Section 6 of the Covenanted Service Absentee Rules Mr Russell will make over charge of the current duties of his Office to the Principal Sudder Ameen of Burdwan

*The 17th March* 1868.

Moulavy Faqueer Ahmed, Extra Deputy Magistrate and Deputy Collector, Jamalpore for four months under paragraph 11 of the Uncovenanted Service Absentee Rules

NOTIFICATIONS.

*The 11th March* 1868

As it will be necessary for the Commissioner of the Rajshahye Division to exercise in future the powers of a Commissioner in BogrKah, and for the Collector of Bograh to exercise the powers of a Collector, under Acts XXI and XXIX of 1867, the powers of a Commissioner under those Acts

চট্টগ্রামের আসিষ্টান্ট মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুত পি হরলি সাহেব গত জানুয়ারি মাসের ১৮ তারিখের আজ্ঞামতে যে ছুটী পান তদতিরিক্ত চিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ৬ ধারামতে এক মাসের ছুটী পাইয়াছেন।

১৮৬৮ সাল ৪ মার্চ।

মাদারিপুরের ডেপুটি মাজিষ্ট্রেট ও ডেপুটি কালেক্টর শ্রীযুত টি এ ডনো সাহেব অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১১ ধারামতে বারো মাসের ছুটী পাইয়াছেন।

গয়ার একটিং জজ শ্রীযুত ই সি ক্রাষ্টর সাহেব চিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ৬ ধারামতে বর্ত্তমান মাসের ১০ তারিখ অবধি এক মাসের ছুটী পাইয়াছেন তিনি আপন কর্ম্মের ভার গয়ার প্রধান সদর আমীনের প্রতি অর্পণ করিবার অনুমতি পাইয়াছেন।

শ্রীহট্টের মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুত টি ওয়াল্টন সাহেব নিয়মিত ছুটী লইয়া ইউরোপে যাইতে প্রস্তুত হইবার জন্যে দশ দিন ছুটী পাইয়াছেন।

গয়ার একটিং মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুত জে এস ড্রমণ্ড সাহেব রাজধানীর চিকিৎসকদের স্থায়ি সভার সম্মুখে উপস্থিত হইবার জন্যে বিশ দিনের ছুটী পাইয়াছেন।

১৮৬৮ সাল ১৬ মার্চ।

ভাগলপুরের একটিং মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুত ডবলিউ এচ ডয়লি সাহেব চিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ৬ ধারামতে আগামি আপ্রেল মাসের ৫ তারিখ অবধি পনের দিনের ছুটী পাইয়াছেন।

নড়াইলের ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত ডবলিউ জি ডিয়র সাহেব অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১৬ ধারামতে এক মাসের ছুটী পাইয়াছেন।

ভারতবর্ষের রাজ মন্ত্রিবর শ্রীযুত ষ্টেট সেক্রেটারী সাহেব ১৮৬৫ সালের নবেম্বর মাসের ৮ তারিখে যে আজ্ঞা করেন পোলীস চিকিৎসক শ্রীযুত সি টী ও উড্‌ফোর্ড সাহেব যে তারিখে উত্তর পদধারির প্রতি কার্য্যার্পণ করেন সেই তারিখ অবধি উক্ত আজ্ঞাক্রমে ছয় সপ্তাহের ছুটী পাইয়াছেন।

পূর্ব্ব বর্দ্ধমানের জজ শ্রীযুত এ ই রসেল সাহেব চিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ৬ ধারামতে এক মাসের ছুটী পাইয়াছেন তিনি আপন কার্য্যালয়ের চলিত কর্ম্মের ভার বর্দ্ধমানের প্রধান সদর আমীনের প্রতি অর্পণ করিবেন।

১৮৬৮ সাল ১৭ মার্চ।

জামালপুরের অতিরিক্ত ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত মৌলবী ফকীর আহমদ অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১১ ধারামতে চারিমাস ছুটী পাইয়াছেন।

বিজ্ঞাপন।

১৮৬৮ সাল ১১ মার্চ।

এই অবধি রাজশাহী খণ্ডের কমিসনর সাহেবের বগুড়াতে কমিসনরের ক্ষমতাক্রমে কার্য্য করা এবং বগুড়ার কালেক্টর সাহেবের ১৮৬৭ সালের ২১ ও ২৯ আইনমতে কালেক্টরের ক্ষমতাক্রমে কার্য্য করা আবশ্যক এই হেতুক ১৮৬৭ সালের আপ্রেল মাসের ২৫ তারিখের আজ্ঞাক্রমে উক্ত আইন অনুসারে শেষোক্ত সাহেবের

with which the latter Officer was vested, under orders of the 25th April 1867, are hereby withdrawn

*The 14th March* 1868

Mr J Beames, C S, reported his departure from India per Steam ship *Mooltan*, which was left at sea by the Pilot on the 4th instant

Mr T Walton having resumed charge of his duties, on the 11th instant, the unexpired portion of the leave, granted to him under orders of the 9th December last, is cancelled

---

DECLARATION

*The 11th February* 1868

Whereas it appears to the Lieutenant Governor of Bengal that land is required to be taken up at the public expense, for a public purpose *viz*, for clearing the approaches to the Pooree Jail, and for sanitary improvements in that Jail it is hereby declared that, for the above purpose, the following strips of land are required —

*1st* —A strip of land bounded on the North and East by the new road from the Utternulla to the Burrodaud, on the South by the Burrodaud on the West by the old Utternulla and Burrodaud road

*2nd* —A strip of land bounded on the North and East by the new Utternulla and Burrodaud road, on the South by the Jail Garden and Jail, on the West by a line from the North West corner of the Jail Garden, at right angles with the North hedge, up to its junction with the new Utternulla and Burrodaud road

2 This declaration is made, under the provisions of Act VI of 1857, to all whom it may concern

H L DAMPIER
*Offg Secy to the Govt of Bengal*

---

## PUBLIC WORKS DEPARTMENT

ESTABLISHMENT

No 95

ADDENDA

*Fort William the 17th March* 1868

In paragraph 6 of Notification No 75, dated 10th March 1868, after the words "Mymensing" read "*and Jamalpore*"

In paragraph 7 of the above Notification after the words "24 Pergunnahs" read "*Damoodah*"

প্রতি কমিস্যনরের যে ক্ষমতা অর্পণ হইয়াছিল তাহা এতৎক্রমে রহিত করা গেল।

৮৬৮ সাল ১৪ মার্চ।

সিবিলসংক্রান্ত কার্য্যের শ্রীযুক্ত জে বিমস সাহেব মুলতান নামক ষ্টীমরে ভারতবর্ষহইতে গমন করিয়াছেন এমত রিপোর্ট করেন আড়কাটি সাহেব বর্ত্তমান মাসের ৪ তারিখে ঐ জাহাজ সমুদ্রে ছাড়িয়া আইসেন।

শ্রীযুক্ত টি ওয়ালটন সাহেব বর্ত্তমান মাসের ১১ তারিখে আপন কর্ম্মের ভার পুনর্গ্রহণ করিলেন এই হেতু গত ডিসেম্বর মাসের ৯ তারিখের আজ্ঞামতে যে ছুটী পান তাহার অবশিষ্ট কাল রহিত হইয়াছে।

---

বিজ্ঞাপন।

৮৬৮ সাল ১১ ফেব্রুআরি।

বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব অবগত হইয়াছেন যে রাজকীয় কার্য্যার্থে অর্থাৎ পুরীর জেলে যাইবার পথ পরিষ্কার করিবার জন্যে এবং সেই জেলখানার স্বাস্থ্য বৃদ্ধি করিবার নিমিত্তে রাজকীয় অর্থব্যয়ে ভূমি লওয়া প্রয়োজন এই হেতু নিম্নলিখিত ভূমিখণ্ড লওয়ার আবশ্যক প্রকাশ হইল। সেইং ভূমিখণ্ডের এইং সীমা।

১। এক খণ্ডের উত্তর ও পূর্ব্ব সীমা উত্তর নালা অবধি বরদাউদ পর্য্যন্ত নূতন রাস্তা। দক্ষিণ সীমা বরদাউদ নদ। পশ্চিম সীমা উত্তর নালার ও বরদাউদের পুরাতন রাস্তা।

২। দ্বিতীয় খণ্ডের এইং সীমা। উত্তর ও পূর্ব্ব দিগে উত্তর নালার ও বরদাউদের নূতন রাস্তা। দক্ষিণ সীমা জেল বাগান ও জেল। জেল বাগানের উত্তর বেড়ার উত্তর পশ্চিম কোণ অবধি উত্তর নালা ও বরদাউদের নূতন রাস্তা, যে স্থানে ঐ বেড়ার সঙ্গে যোগ হয় সেই স্থান পর্য্যন্ত সরল রেখা টানিলে সেই রেখা পশ্চিম সীমা।

২। উক্ত বিষয়ে যাহাদের সম্পর্ক থাকে ৮৫৭ সালের ৬ আইনের বিধানমতে তাঁহাদিগকে এই সংবাদ দেওয়া গেল।

এচ এল ডাম্পিয়র,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের অফিসিয়েটিং সেক্রেটারী।

---

## পবলিক ওয়র্কস ডিপার্টমেণ্ট।

৯৫ নম্বর।

নূতন কথার সংযোগ।

ফোর্ট উলিয়ম ১৮৬৮ সাল ১৭ মার্চ।

১৮৬৮ সালের মার্চ মাসের ১০ তারিখের ৭৫ নম্বরের যে বিজ্ঞাপন প্রকাশ করা গেল তাহার ৬ ধারাতে ময়মনসিংহ এই কথার পর "ও জামালপুর এই কথা পাঠ করিতে হইবে।

ঐ বিজ্ঞাপনের ৭ ধারাতে চব্বিশ পরগনা শব্দের পর দামোদর পাঠ করিতে হইবে।

## LOCAL COMMUNICATIONS.

No 96

*Fort William, the 17th March* 1868

*Declaration under Sections II and XXXIII of Act IV of* 1857

Whereas it appears to the Lieutenant Governor of Bengal that land is required to be taken by Government at the public expense, for a public purpose, *viz*, for the protection of and repairs to, the existing road called the Burriarpore and Khurruckpore Railway Feeder, in the District of Bhaugulpore and Monghyr, it is hereby declared that for the above purpose small strips of land, measuring in the aggregate 11*b* 12*c* 9½*d* more or less, are required on both sides of the road in Jageers of Jeearam Sepoy, Gooman Sing, Soobedar, Newaz Khan Jemadar, Daood Khan Sepoy, Jooderam Burgarea and of Syud Hossein Havildar, and in the village of Chandpore and Amunt Surcar in Mouzah Pidhar and Byjnathpore, through which the road passes

This Declaration is made, under the provisions of Act VI of 1857 to all whom it may concern

No 97

*Declaration under Sections II and XXXIII of Act VI of* 1857

Whereas it appears to the Lieutenant Governor of Bengal, that land is required to be taken by Government at the public expense for a public purpose, *viz*, for the protection and repairs to the 1st and 2nd Sections of the Modehpoorah Railway Feeder in the District of Bhaugulpore it is hereby declared that for the above purpose small strips of land measuring in the aggregate 11*bgs* 19*cts* 3½*chs* more or less, are required on the side of the Road in question in villages Purmeswarpore (Lakhiraj) Gobindpore Gobind (Lakhiraj) Amanut Koolout Bishenpore Arrar, (Lakhiraj) Pama and Manikpore, through which the Road passes

This Declaration is made under the provisions of Act VI of 1857 to all whom it may concern

By Order of the Lieutenant Governor of Bengal,

H LEONARD, C E,
*Offg Secy to the Govt of Bengal,*
*P W D*

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৬৮। ২৪ মার্চ।]

## গমনাগমনসংক্রান্ত বিজ্ঞাপন।

৯৬ নম্বর।

ফোর্ট উলিয়ম, ১৮৬৮ সাল ১৭ মার্চ।

১৮৫৭ সালের ৪ আইনের ২ ও ৩৩ ধারামত জ্ঞাপন।

বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব অবগত হইয়াছেন যে রাজকীয় কার্য্যের নিমিত্তে অর্থাৎ ভাগলপুর ও মুঙ্গের জিলার অন্তর্গত বরিয়ারপুর ও খড়্গপুরের শাখা রেলপথ উপযুক্তমতে রক্ষা করিবার ও সারাইবার জন্যে রাজকীয় অর্থ ব্যয়ে গবর্ণমেণ্টের ভূমি লওয়া প্রয়োজন এই হেতু জ্ঞাত করা যাইতেছে যে উক্ত পথ নিম্নলিখিত যেং গ্রামাদি দিয়া যায় সেইং গ্রামাদিতে ঐ পথের দুই দিগের ভিন্নং স্থানে কিঞ্চিৎ২ করিয়া সর্ব্বসুদ্ধ এগার বিঘা বারো ছটাক সওয়াময় ক্রোশ ভূমি লওয়া প্রয়োজন গ্রামাদির নাম এইং জিয়ারাম সিপাহীর ও গুমান সিংহ সুবেদারের ও নেওয়াজ খাঁ জমাদারের ও দাওদ খাঁ সিপাহীর ও যুদ্ধরামের জায়গীর ও বরগড়িয়া এবং সায়েদ হুসেন হাওলদারের জায়গীর ও পিধর ও বৈদ্যনাথপুর মৌজার অন্তর্গত চাঁদপুর ও আমন্ত সরকার।

এই বিষয়ে যাহাদের সম্পর্ক থাকে ১৮৫৭ সালের ৬ আইনের বিধানমতে তাঁহাদিগকে সম্বাদ দেওয়া গেল।

৯৭ নং।

১৮৫৭ সালের ৬ আইনের ২ ও ৩৩ ধারামত জ্ঞাপন।

বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব অবগত হইয়াছেন যে রাজকীয় কার্য্যের নিমিত্তে অর্থাৎ ভাগলপুর জিলার অন্তর্গত মধ্যপুরার শাখা পথের প্রথম ও দ্বিতীয় খণ্ড সুবিধামতে রাখিবার ও সারাইবার জন্যে রাজকীয় অর্থ ব্যয়ে গবর্ণমেণ্টের ভূমি লওয়া প্রয়োজন এই হেতু জ্ঞাত করা যাইতেছে যে নিম্নলিখিত যে গ্রাম দিয়া ঐ পথ যায় সেই পথের দুই পার্শ্বে কিঞ্চিৎ২ করিয়া সর্ব্বসুদ্ধ এগার বিঘা উনিশ ছটাক সাড়ে তিন কাঁচ্চা ভূমি লওয়া প্রয়োজন গ্রামের নাম এইং।

পরমেশ্বরপুর (লাখেরাজ) গোবিন্দপুর, গোবিন্দ (লাখেরাজ,) আমানত, কুলৌত, বিষ্ণুপুর, আরর, (লাখেরাজ,) পামা ও মাণিকপুর।

উক্ত বিষয়ে যাঁহাদের সম্পর্ক আছে ১৮৫৭ সালের ৬ আইনের বিধানমতে তাঁহাদিগকে সম্বাদ দেওয়া গেল।

বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আজ্ঞাক্রমে।

এচ লেনর্ড, সি, ই,
পবলিক ওর্কস ডিপার্টমেণ্টে
বঙ্গদেশের গবর্ণমেণ্টের এক্টিং সেক্রেটারী।

## ORDERS OF THE HIGH COURT OF JUDICATURE AT FORT WILLIAM IN BENGAL

### APPOINTMENTS

*The 16th March* 1868

Moonshee Mohomed Azimoollah Khan, to officiate as Moonsiff of Puttya, Zillah Chittagong

### LEAVE OF ABSENCE

*The 14th March* 1868

Moonshee Dubeeroodden, Moonsiff of Shazadpoor, Zillah Rajshahye, for one month, under paragraph 16 of the Uncovenanted Absentee Rules, placing his Serishtadar in charge of the current duties of his office

*The 16th March* 1868

Moonshee Syed Nusseeroodden Moonsiff of Sundeep, Zillah Chittagong, for four months, under paragraph 12 of the Uncovenanted Absentee Rules, placing his Serishtadar in charge of the current duties of his office

Moonshee Deedar Buksh Moonsiff of Nugwan, Zillah Midnapoor, for one month, under paragraph 11 of the Uncovenanted Absentee Rules, placing his Serishtadar in charge of the current duties of his office

Baboo Sree Nath Dutt, Moonsiff of Puttya, Zillah Chittagong, for one month, under paragraph 16 of the Uncovenanted Absentee Rules

C D Field,
*Registrar*

High Court, &c,
*The 20th March* 1868

## বঙ্গদেশস্থ কোর্ট উলিয়ম রাজধানীর হাই-কোর্টের আজ্ঞা।

### নিয়োগ।

১৮৬৮ সাল ১৬ মার্চ।

শ্রীযুত মুনশী মহম্মদ আজিম উল্লা খাঁ জিলা চট্টগ্রামের পটিয়ার মুনসেফের কর্ম্ম করিবেন।

### ছুটী।

১৮৬৮ সাল ১৪ মার্চ।

জিলা রাজশাহীর শাজাদপুরের মুনসেফ শ্রীযুত মুনশী দবীরুদ্দীন আপন চলিত কর্ম্মের ভার সিরিশ্তাদারের প্রতি অর্পণ করিয়া অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১৬ ধারামতে এক মাসের ছুটী পাইয়াছেন।

১৮৬৮ সাল ১৬ মার্চ।

চট্টগ্রাম জিলার সন্দ্বীপের মুনসেফ শ্রীযুত মুনশী সৈয়দ নসীরুদ্দীন আপন কার্য্যালয়ের চলিত কর্ম্মের ভার সিরিশ্তাদারের হাতে সমর্পণ করিয়া অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১২ ধারামতে চারি মাসের ছুটী পাইয়াছেন।

মেদিনীপুর জিলার নগওয়ানের মুন্সেফ শ্রীযুত মুনশী দিদারবক্স আপন কার্য্যালয়ের চলিত কর্ম্মের ভার সিরিশ্তাদারের হাতে সমর্পণ করিয়া অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১১ ধারামতে এক মাসের ছুটী পাইয়াছেন।

চট্টগ্রাম জিলার পটিয়ার মুনসেফ শ্রীযুত বাবু শ্রীনাথ দত্ত অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১৬ ধারামতে এক মাসের ছুটী পাইয়াছেন।

সি ডি ফিল্ড,
রেজিষ্ট্রার।

হাই কোর্ট।
১৮৬৮ সাল ২০ মার্চ।

---

## GOVERNMENT ADVERTISEMENTS

## গবর্ণমেণ্টের ইশ্তিহার।

---

### WANTED

For the Court of the Additional Judge of Tirhoot

| | |
|---|---|
| A Translator, | Salary 90 Rupees |
| A Head Clerk, | „ 50 „ |

Morris Beaufort,
*Addl Judge of Tirhoot*

[*Government Gazette, 24th March* 1868]

**Court for the Relief of Insolvent Debtors at Calcutta**

কলিকাতা দেউলিয়া ঋণিদের উপকারার্থ আদালত।

১

In the Matter of HAJEE JAFFER MOOSA an Insolvent

On Saturday, the 7th day of March instant, upon an application of the Assignee in this matter, it was ordered that the said Assignee do from and out of the sum of Rupees 3 618 in his hands pay a Dividend at the rate of Rupees ten (which will amount to the sum of Rupees 2 863 15 6) upon the several claims admitted on the Schedule of the said Insolvent so soon as such claims shall be duly substantiated to the satisfaction of the said Assignee

Notice whereof is hereby given

Official Assignee's Office
*Calcutta* 16*th March* 1868

দেউলিয়া হাজি জাফর মুসার বিষয়ে।

আটৈনি সাহেব বর্ত্তমান মার্চ মাসের ৭ তারিখ শনিবার এই বিষয়ে যে প্রার্থনা করেন তাহাতে আজ্ঞা হইয়াছিল যে উক্ত দেউলিয়ার তফসীলের যে সকল দাওয়া স্বীকার হইয়াছে, তাহা উক্ত আটৈনি সাহেবের সন্তোষমতে প্রমাণ হইবামাত্র তাঁহার হাতে যে ৩,৬১৮৲ টাকা আছে তাহাহইতে তিনি উক্ত প্রত্যেক দাওয়ার উপর শতকরা ১০৲ টাকার হিসাবে সর্ব্বশুদ্ধ ২,৮৬৩৸৶৬ টাকা ডিবিডেণ্ড দেন।

ইহাতে সম্বাদ দেওয়া গেল।

সরকারী আটৈনি সাহেবের দপ্তরখানা।
কলিকাতা। ১৮৬৮ সাল ১৬ মার্চ।

---

In the Matter of JOSEPH AGABEG, an Insolvent

Notice is hereby given, that Saturday, the 4th day of April next, is appointed for further hearing in this matter for the purpose of declaring a Dividend and that an Account in detail of the Receipts and Disbursements of the Assignee, from the 25th day of July 1867 until the 2nd day of March instant, has been filed, and may be inspected in the Office of the Chief Clerk Any Creditor or other person interested who may intend to establish or oppose any claim upon the Estate of the said Insolvent, will be heard Notice having been given at the Office of the Chief Clerk three clear days before the hearing

Official Assignee's Office
*Calcutta, 16th March* 1868

দেউলিয়া জোসেফ আগাবেগের বিষয়ে।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ডিবিডেণ্ড প্রকাশ করিবার নিমিত্তে ঐ বিষয়ের পুনশ্চ শুনানির জন্যে আগামি আপ্রিল মাসের ৪ তারিখ শনিবার নির্দ্ধারিত হইয়াছে, এবং ১৮৬৭ সালের জুলাই মাসের ২৫ তারিখ অবধি বর্ত্তমান মার্চ মাসের ২ তারিখ পর্য্যন্ত আটৈনি সাহেবের আয়ব্যয়ের বিস্তারিত হিসাব দাখিল করা গিয়াছে, প্রধান ক্লার্ক সাহেবের কার্য্যালয়ে তাহা দেখা যাইতে পারে। যে কোন মহাজন কি এবিষয়ে লিপ্ত অন্য যে কেহ উক্ত দেউলিয়ার ইষ্টেটের উপর কোন দাওয়া স্থাপন কি প্রতিবন্ধকতা করিতে চাহেন, তিনি শুনানির দিবসের পূর্ব্ব তিন দিন থাকিতে প্রধান ক্লার্ক সাহেবের কার্য্যালয়ে সম্বাদ দিলে তাহার কথা শুনা যাইবে।

সরকারী আটৈনি সাহেবের দপ্তরখানা।
কলিকাতা ১৮৬৮ সাল ১৬ মার্চ।

---

The like notice in the matter of ROBERT COLLINS MACDONALD an Insolvent, wherein the Account of the Assignee is filed from 5th October 1850 to 2nd March instant

দেউলিয়া রাবর্ট কলেন্স মাকডোনাল্ড সাহেবের বিষয়ে সেই প্রকারের সম্বাদ দেওয়া যাইতেছে, তাহাতে ১৮৫০ সালের আক্টোবর মাসের ৫ তারিখ অবধি বর্ত্তমান মার্চ মাসের ২ তারিখ পর্য্যন্ত আটৈনি সাহেবের হিসাব দাখিল করা গিয়াছে।

---

The like notice in the matter of WILLIAM MOLLOY STEWART, an Insolvent, wherein the Account of the Assignee is filed from 11th February 1867 to 2nd March instant

দেউলিয়া উলিয়ম মলয় ষ্টুয়ার্ট সাহেবের বিষয়ে সেই প্রকারের সম্বাদ দেওয়া যাইতেছে তাহাতে ১৮৬৭ সালের ফেব্রুয়ারি মাসের ১১ তারিখ অবধি বর্ত্তমান মার্চ মাসের ২ তারিখপর্য্যন্ত আটৈনি সাহেবের হিসাব দাখিল করা গিয়াছে।

The like notice in the matter of JOHN WEBB, an Insolvent, wherein the Account of the Assignee is filed from 24th September 1867 to 2nd March instant

দেওয়ানী জান ওএব সাহেবের বিষয়ে সেই প্রকারের সম্বাদ দেওয়া যাইতেছে, তাহাতে ১৮৬৭ সালের সেপ্টেম্বর মাসের ২৪ তারিখ অবধি বর্ত্তমান মার্চ মাসের ২ তারিখ পর্য্যন্ত আসৈনি সাহেবের হিসাব দাখিল করা গিয়াছে।

---

The like notice in the matter of GEORGE GREGOR GRANT and JAMES HENRY GRANT Insolvents, wherein the Account of the Assignee is filed from 26th July 1867 to 2nd March instant

দেওয়ানী জর্জ গ্রিগর গ্রাণ্ট ও জেমস্ হেনরি গ্রাণ্ট সাহেবের বিষয়ে সেই প্রকারের সম্বাদ দেওয়া যাইতেছে, তাহাতে ১৮৬৭ সালের জুলাই মাসের ২৬ তারিখ অবধি বর্ত্তমান মার্চ মাসের ২ তারিখপর্য্যন্ত আসৈনি সাহেবের হিসাব দাখিল করা গিয়াছে।

---

The like notice in the matter of MAUDUB CHUNDER GHOSE, an Insolvent, wherein the Account of the Assignee is filed from 22nd September 1862 to 2nd March instant

দেওয়ানী মাধবচন্দ্র ঘোষের বিষয়ে সেই প্রকারের সম্বাদ দেওয়া যাইতেছে, তাহাতে ৮৬২ সালের সেপ্টেম্বর মাসের ২২ তারিখ অবধি বর্ত্তমান মার্চ মাসের ২ তারিখ পর্য্যন্ত আসৈনি সাহেবের হিসাব দাখিল করা গিয়াছে।

---

The like notice in the matter of RAMCHUNDER BONNERJEE an Insolvent, wherein the Account of the Assignee is filed from 28th February 1867 to 2nd March instant

দেওয়ানী রামচন্দ্র বাঁড়ুয্যার বিষয়ে সেই প্রকারের সম্বাদ দেওয়া যাইতেছে, তাহাতে ৮৬৭ সালের ফেব্রুয়ারি মাসের ২৮ তারিখ অবধি বর্ত্তমান মার্চ মাসের ২ তারিখ পর্য্যন্ত আসৈনি সাহেবের হিসাব দাখিল করা গিয়াছে।

## MISCELLANEOUS ADVERTISEMENT — সাধারণ ব্যক্তিদের ইশ্তিহার

### কুঠী মোল্লাহাটী কানসরণ।

---

নিউ বেঙ্গাল ইণ্ডিগো কোম্পানির সম্পত্তি।

সন ১৮৬৮ সালের ১৫ এপ্রেল মোতাবেক বাঙ্গলা ১২৭৫ সাল ৪ বৈশাখ বুধবার দিবা দুই প্রহর এক ঘণ্টার সময় কুঠী মোল্লাহাটী মোকামে নিম্ন লিখিত তালুক, পত্তনি ও দরপত্তনি তালুক এবং মোকররি কায়েম মোদামি বন্দবস্তী মহল এবং মকররি জোত গাঁতি প্রভৃতি মোল্লাহাটী কানসরণের অন্তর্গত স্থাবর সম্পত্তি সমুদয় দায় সমেত পর্য্যায়ক্রমে পত্তনি দরপত্তনি বন্দবস্ত করণার্থ প্রকাশ্য নীলাম আরম্ভ হইয়া যে পর্য্যন্ত সকল মহল বন্দবস্ত সমাপ্ত না হয় তাবৎ প্রত্যহ ঐ একই সময় নীলাম হইবেক। অন্তত আড়াই ৫৲ পণের ন্যূন নহে, অধিক পণ যিনি যত ডাকিবেন তন্মধ্যে সর্ব্বাপেক্ষা উচ্চ ডাকনিয়াকে নীচের লিখিত নিয়মাবলিতে আবদ্ধ রাখিয়া বন্দবস্ত করিয়া দেওয়া যাইবেক।

১। যে সমস্ত তালুক আছে তাহা পত্তনি, পত্তনি মহল দরপত্তনি, দরপত্তনি মহল সে পত্তনি বিলি এবং মোকরর কায়েম মহলেতে পত্তনি অথবা ক্রেতার ইচ্ছা হইলে মৌরুশী দেওয়া যাইবেক।

২। সন ১২৭৩ সালের বন্দবস্ত জমা হইতে শতকরা ১০ দশ টাকা মালিকানা বাদে যে অবশিষ্ট থাকিবেক তাহাই পত্তনি প্রভৃতির বার্ষিক জমা সাব্যস্ত হইবেক।

৩। যে সমস্ত মহল ইজারা, বিলি আছে সে মহলের বার্ষিক ইজারার যে জোল জমা ধার্য্য আছে তাহা হইতে মালিকানা বাবত শতকরা ১০ টাকা হিসাবে বাদ দেওয়া যাইবে।

৪। যে পণে ডাক মঞ্জুর হইবেক তাহার চারি অংশের একাংশ ডাক বন্ধ হইবামাত্র কিছ স্বরূপ তৎক্ষণাৎ দিতে হইবেক। এবং পণের বাকী টাকা ডাকের দিনাবধি ৩০ ত্রিশ দিনের মধ্যে বেবাক পরিশোধ করিবেন তাহা না করিলে বন্দবস্ত রদ ও বাতিল এবং কিচের বাবত দেওয়া সকল টাকা জব্দ হইবেক। এবং বিক্রেতা ঐ বস্তু বিনা বিজ্ঞাপনে স্বেচ্ছামতে যে সময়ে ও যে স্থানে হউক তাঁহাদিগের স্বকীয় স্বার্থ অনুসারে পুনরায় বন্দবস্ত করিবেন। দ্বিতীয় বন্দবস্তে যে কিছু লভ্য হয় তাহা বিক্রেতা পাইবেন, যে কিছু ক্ষতি খেসারত ও ব্যয় হয় তাহা সমুদয় প্রথম ডাকনিয়া পূরণ করিবেন। ডাক মঞ্জুর হইবামাত্র তৎক্ষণাৎ ক্রেতা নীলামের সমুদয় নিয়মে আবদ্ধ হইয়া ইষ্টাম্প কাগজে এক চুম্বক একরার লিখিয়া দিবেন।

৫। বন্দবস্ত হওয়া সম্পত্তির বয়নামা পাট্টা কবুলিয়ত প্রভৃতি লিখিত পাড়িতের সমুদয় ব্যয়, খসড়া বা বাবেতা সকলের, ও তাবৎ দলিল রেজেষ্টরি খরচ, ইষ্টাম্প কাগজের মূল্য ও বন্দবস্ত গ্রহীতার নাম, জমিদারি ও পত্তনি, দরপত্তনিদারের শেরেস্তায় খারিজ দাখিল করণের খরচ ইত্যাদি যে কিছু আবশ্যক তাহা সমুদয় বন্দবস্তগ্রহীতা দিবেন।

৬। সমস্ত মহল প্রত্যেক গ্রাম পৃথক পৃথক অথবা ক্রেতার সুবিধামত ভিন্ন ভিন্ন কিম্বা একত্র নীলাম করা যাইবেক।

৭। বিক্রেতাদিগের কর্ম্মাধ্যক্ষ নীলাম সম্বন্ধীয় নিয়মাদি এবং প্রত্যেক ডাকের উপর যে পরিমাণ বৃদ্ধি

ডাকিবেন তাহা ধার্য্য করিবেন। ডাক সম্বন্ধে কোন বিরোধ উৎপন্ন হইলে পূর্ব্বের কোন এক ডাক হইতে পুনর্ব্বার ডাক করা যাইবেক। কেহ কোন ডাক ডাকিয়া অপহ্নব বা অস্বীকার করিতে পারিবেন না।

৮। পণের সমুদয় টাকা পরিশোধ এবং নীলামি সম্পত্তির পাট্টা বয়নামা লিখিত পড়িত ও রেজেষ্টরি হইবামাত্র মহলে দখল দেওয়া যাইবেক।

৯। যেহেতু বর্ত্তমান মালিকগণ সন ১৮৫৫ সালে বেঙ্গল ইণ্ডিগো কোম্পানির বন্ধকগ্রহীতার নিকট উপরোক্ত সম্পত্তি যে সময়ে প্রাপ্ত হইয়াছেন তৎকালে হস্তান্তর করণপত্র সম্পূর্ণরূপে তদন্ত করা হইয়াছিল অতএব তাবি বিরোধ নিবৃত্ত হওন জন্য বুঝিতে হইবেক যে ঐ হস্তান্তরপত্র দ্বারা বিক্রেতাগণ ন্যায্যরূপে সমস্ত সম্পত্তির স্বত্বাধিকারি এবং মালিক হইয়াছেন।

১০। বন্ধবস্তুপ্রার্থিগণ উক্ত সমুদয় সম্পত্তির মূল দলিল দস্তাবেজ দৃষ্ট করিতে ইচ্ছা করিলে কলিকাতা মোকামে বিক্রয়াধ্যক্ষ সাহেবকে সম্বাদ দিতে হইবেক, তাহা হইলে নীলামের পূর্ব্ব দিন পর্য্যন্ত দলিল দেখিতে পাইবেন এবং দলিল দৃষ্ট করার পরে ঐ দলিল সংক্রান্ত সমস্ত তদন্ত বিষয়ে দর্শক সন্তুষ্ট হইয়াছেন বোধ হইবেক এবং উত্তরকালে উক্ত দস্তাবেজ সংক্রান্ত আর কোন বিষয়ে আপত্তি দর্শাইতে পারিবেন না।

১১। নীলাম দিনে মহলে লাগাএদ ২৭৩ সালের যে যে জমাদি বাকী ঐ সনের জমাওয়াসীল বাকী অনুসারে থাকিবেক তাহার ৮০ বার আনা রকম নীলাম দিন হইতে ৬ ছয় মাস মধ্যে তুল্যাংশে মাসিক কিস্তিবন্দী করিয়া খরিদার বিক্রেতাকে দিবেন এবং ঐ বাকি পরিশোধের তারিখ নির্ণায়ক বোধ স্বরূপ দলিল লিখিয়া দিবেন।

২। সন ১২৭৪ সালের আদায় বাদে যে খাজনা নীলামের দিন ঐ সনের কড়চা হিসাব অনুসারে মহলে বাকি থাকিবেক তাহার মধ্যে সরঞ্জামী খরচ শতকরা ১০৲ দশ টাকা দিনাহ বাদে বাকী বেবাক ক্রেতা বিক্রেতাকে সন ১৮৫৮ সালের ৩১ জুলাই তারিখের পূর্ব্বে ত্রৈমাসিক কিস্তিবন্দী সুরত দিবেন এবং তদ্বিষয়ক প্রমিশরি নোট লিখিয়া দিবেন।

১৩। যে মহল যে ব্যক্তি বন্ধবস্ত করিয়া লইবেন ঐ মহল যে তরফ কি ডিহির অন্তর্গত তাহার সদর খাজানা বিক্রেতাগণ মাসিক যেরূপ কিস্তীবন্দী মোতাবেক দিয়া থাকেন বন্ধবস্তগ্রহীতাগণও তাঁহাদিগের আপন আপন বন্ধবস্তী মহলের বার্ষিক খাজানা ঠিক ঐরূপ মাসিক কিস্তিবন্দী সুরত বিক্রেতাগণকে দিতে থাকিবেন কিন্তু বিক্রেতাগণ তাঁহাদিগের দেয় সদর খাজানা প্রতি মাসের যে তারিখে উপরিস্থ জমিদার বরাবর দিতে বাধ্য আছেন ক্রেতাগণও সেই তারিখের দশ দিবস পূর্ব্বে তাঁহারদিগের দেয় খাজানা বিক্রেতাগণকে দিবেন।

১৪। কারসরঞ্জাম মজুকুর যায় নিলকুঠি ও জমিদারি প্রভৃতি সমুদয় বন্দুক আপসে একত্রে ক্রয় করণের প্রস্তাব লাগাএদ আগামি ৩১ মার্চ বাঙ্গলা ৯ চৈত্র শুনা যাইবেক।

আমি ইহাদ্বারা স্বীকার করিতেছি যে আমি উপরের লিখিত নিয়মাবলির অধীন। নং লাট টাকা মূল্যে খরিদ করিলাম তাহার মধ্যে জমা টাকা বিক্রেতাদিগের এজেণ্ট শ্রীযুত মে আরচি বলড উইন সাহেবের নিকট দাখিল করিয়া এতদ্বারা অঙ্গিকার করিতেছি যে পণবাবতের অবশিষ্ট বেবাক টাকা দিয়া হস্তান্তর ও বন্ধবস্ত সংক্রান্ত সমস্ত দলিল দস্তাবেজ প্রোক্ত নিয়মানুসারে বেওজর লিখিত পড়িত করিয়া দিব এবং লইব ইতি।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৫৮। ২৪ মার্চ।]

---

### জায়দাদের তালিকা।

---

তালুক যাহা পত্তনি দেওয়া যাইবেক।

১। জেলা নদীয়া পরগনে খোশালপুরের অন্তর্গত তৎ ঝিটকিপোতা তৌজী ২৬১। ২৬৩ নং হিস্যা রকম ।।৶৫।= আনা ৬ মৌজা।

২। চাকলে কৃষ্ণনগর জেলা নদীয়ার ৩১৭০ নং তৌজী মৌজে পুলিয়া রকম ষোল আনা ১ মৌজা।

পত্তনি মহল যাহা দরপত্তনি দেওয়া যাইবেক এই সকল পত্তনি সন ১৮৫৯ সালের ১১ আইন মতানুসারে বিশেষ রেজিষ্টরি হইয়াছে।

৩। চাকলে শ্রীনগর ডিহি হুবতার অন্তর্গত নদীয়া জেলায় ৬৭ ন তৌজী ডিহি গোপালনগর রকম ৸৶০ আনা ১৮ মৌজা ইহার মধ্যে গোপালনগরে এক বৃহৎ বাজার আছে।

৪। পরগনে মুলঘড় নদীয়া জেলা ২১৫। ৪৮ নং তৌজী ডিহি গোগা রকম ।।০ আনা ২৯ মৌজা।

৫। প হলদহ জেলা নদীয়া ২৮৩। ২৬৮। ৩০৩ নং তৌজী ৫ জগদীশপুর রকম ।।০ আনা ১৯ মৌজা।

৬। প মুলঘড় ডিহি সামটা জেলা নদীয়া ৪৯০। ৫০৯। ৪৫০ নং তৌজী ও পিপড়াগাছি রকম ।।০ আনা ১৭ মৌজা।

৭। চাকলে শ্রীনগর প আলমপুর জেলা নদীয়া ৪৮৭ ন তৌজী তরফ শ্রীরামপুর রকম ।।০ আনা ৯ মৌজা।

৮। চাকলে শ্রীনগর প আলমপুর জেলা নদীয়া ৪৮৭ নং তরফ নাটাপোল রকম ।।০ আনা ৮ মৌজা।

৯। জেলা নদীয়া ২৫৯৪।২৯২৯ নং মৌজে জয়পুর রকম ।।০ আনা ১ মৌজা ও চর জয়পুর রকম ষোল আনা।

১০। জেলা নদীয়া ৪৪৩ নং তরফ রামনগর রকম ।০ চারি আনা ৩ মৌজা।

১১। জেলা নদীয়া ৪০২। ৪২০ নং তরফ উমারপুর রকম ।০ চারি আনা ৫ মৌজা।

১২। প সাহেস্তা নগরের অধীন মৌজে সিন্দরানী দেবোত্তর ১ মৌজা রকম ষোল আনা।

১৩। প মুলঘড় জেলা নদীয়া ৫৯০ নং ডিহি চালিতাবাড়িয়া রকম ।।০ আট আনা ৩ মৌজা।

১৪। প হলদহ কাঞ্চনপুর ও হুয়রঘরি রকম ষোল আনা ২ মৌজা।

১৫। প খোশালপুর জেলা নদীয়া ২২৬১ নং লাখেরাজ বাজেআপ্তী মহল বাগাডাঙ্গা খোশালপুর রকম ।।০ আট আনা।

১৬। প খোশালপুর জেলা নদীয়া ২৫৭ নং লাখেরাজ বাজেআপ্তী মহল মৌজে বাগাডাঙ্গা খোশালপুরের মধ্যে রকম ষোল আনা।

১৭। মৌজে ঝিটকিপোতা গ্রামে মালকর খারজের জমা রকম ষোল আনা।

১৮। প মুলঘড় জেলা নদীয়া ৬৪ নং তৎ বেনাপোল রকম ষোল আনা ৩ মৌজা।

১৯। মৌজে বালিয়া কালসোনা ও আকাইপুর গ্রাম মধ্যে বালিয়া চাকরা মহল রকম ।।০ আট আনা।

২০। প° হলদহ্ বাজেআপ্তী বিবির পোল রকম খোল আমা।

২১। প মুলঘড় জেলা নদীয়া ৪০৩ নং ডিহি উলাশী রকম খোল আমা ৬৭ মৌজা ইহার মধ্যে চাঁহুড়িয়ানামা এক প্রসিদ্ধ বাজার আছে।

২২। প মুলঘড় জেলা নদীয়া ৫০ নং ডিহি বাগআঁচড়া রকম খোল আমা ২১ মৌজা।

২৩। মৌজা হারের আছুড়ি মহল রকম খোল আমা।

---

মকুলপত্তনি তালুক যাহা হে পত্তনি দেওয়া যাইবেক।

২৪। ডিহি বেতনার অন্তর্গত মৌজে ছোট চুবড়িয়া রকম খোল আমা ১ মৌজা।

---

মোএন কানুন মহল যাহা পত্তনি অথবা মৌরশী দেওয়া যাইবেক।

২৫। পাঃ মুলঘড়ের অধীন বিলবল্লী রকম খোল আমা।

২৬। হুগ্তি পার মাছুলা রকম খোল আমা।

২৭। নদীয়া জেলার ৩০২৩ নং মৌজা হুগ্তি গোসালপুর রকম খোল আমা।

২৮। নদীয়া জেলা ১৮২৪ নং হুগ্তি চুয়াডাঙ্গা রকম খোল আমা।

২৯। নদীয়া জেলা ২৯৮৭ নং হুগ্তি মাকন্দা রকম খোল আমা।

---

খরিদা হুগ্তি।

৩০। হুগ্তি লাভরণ রকম খোল আমা।

৩১। হুগ্তি সামলাপাহি রকম খোল আমা।

---

ইহা সেওয়ায়।

মৌরশী জোত গাঁতি আছে তাহাও বন্দবস্ত হইবেক।

এই সকল বন্দবস্ত বিষয়ক অপর যে কিছু বৃত্তান্ত অবগত হওয়া আবশ্যক তাহা কুটী মোল্লাহাটী মোকামে নিম্ন স্বাক্ষরকারী অথবা শ্রীযুক্ত বাবু কেদারনাথ মুখোপাধ্যায়ের নিকট অনুসন্ধান করিলে জানিতে পারিবেন ইতি।

স্বাক্ষর জী যে আর চিবল্ড হিল সাহেব।
কুটী মোল্লাহাটী।
বনগ্রামের ডাক।

[Government Gazette, 24th March 1858]

---

কলিকাতা বাঙ্গাল সেক্রেটারীয়েট যন্ত্রালয়ে গবর্ণমেণ্টের আদেশে শ্রীযুক্ত এফ জে রাঙ্কন সাহেব কর্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।



# গবর্ণমেণ্ট গেজেটের ক্রোড়পত্র।

TUESDAY, MARCH 24, 1868

মঙ্গলবার ১৮৬৮ সাল ২৪ মার্চ।

## বিজ্ঞাপন।

ইহাতে সংবাদ দেওয়া যাইতেছে যে নিম্ন লিখিত বিক্রয়ের বিজ্ঞাপনে যে সকল মহালের উল্লেখ হইল সে সকল মহালে গবর্ণমেণ্টের যে মালিকী স্বত্ব আছে তাহা নিম্ন লিখিত নিয়মের অধীন হইয়া বিক্রয় হইবে।

### বিক্রয়ের নিয়ম।

১।—প্রত্যেক মহাল পার্শ্বের লিখিত নির্দ্দিষ্ট সদর জমার অধীন হইয়া যে ব্যক্তি নীলামে প্রথম ডাকের উপর সর্ব্বাপেক্ষা উচ্চ ডাকিবেক তাহাকে দেওয়া যাইবে।

২।—বর্ত্তমান পাট্টা এবং বন্দোবস্তের কার্য্য কি প্রবল আইনহইতে উৎপন্ন স্বত্ব সকল বিক্রয়ের পরে বহাল থাকিবে। রাজস্বের কার্য্যকারকদিগের কৃত জমাবন্দীতে যে২ খোদকস্ত রাইয়ত স্বাক্ষর করিয়াছে ক্রেতারা তাহারদিগের স্বত্ব মানিতে বাধ্য হইবে।

৩।—একশত টাকার অনধিক পণ হইলে সেই সমুদয় টাকা তৎক্ষণাৎ দিতে হইবে।

৪।—একশত টাকার অধিক হইলে ডাক পণের চারি অংশের এক অংশ তৎক্ষণাৎ দাখিল করিতে হইবে বিক্রয়ের দিবস এক দিন ধরিয়া গণনা করিলে বিক্রয়ান্তর পঞ্চদশ দিনের মধ্যাহ্ন কালে কিম্বা সেই দিবস বন্ধের দিন হইলে তৎপরে প্রথম যে দিন কাছারী খোলা যায় সেই দিনের মধ্যাহ্ন কালে যদি অবশিষ্ট টাকা দাখিল না হয়, তবে বিক্রয় রহিত ও গচ্ছিত টাকা গবর্ণমেণ্টে জব্দ হইবে, ও প্রথম দফার বিক্রয়ের ন্যায় পুনর্ব্বার বিজ্ঞাপন প্রকাশ করণপূর্ব্বক ঐ ত্রুটিকারি ক্রেতার ঝুঁকিতে সেই মহাল পুনর্ব্বার বিক্রয় হইবে।

৫।—মহালের উপর যে সামান্য সদর জমা ধার্য্য হইয়াছে ক্রেতারা তদতিরিক্ত রাস্তা প্রস্তুত ও গমনাগমনের সুবিধার নিমিত্ত কর ও দিতে বাধিত হইবেন তাহারা যে তারিখঅবধি ক্রীত মহাল দখল করেন সেই তারিখঅবধি সদর জমার উপর শতকরা এক টাকার হিসাবে ঐ কর ধার্য্য হইবে। ঐ কর বাকী রাজস্বের ন্যায় আদায় হইতে পারিবে।

রেবিনিউ বোর্ডের আজ্ঞাক্রমে

আর বি চাপমান,
সেক্রেটারী।

# নীলামের ইশ্তিহার।

বিজ্ঞাপন কাছারি কালেক্টরি জিলা হুগলী।

এতদ্দ্বারা সংবাদ দেওয়া যাইতেছে যে হুগলী জিলার অন্তর্গত নিম্নলিখিত খাস মহল সকল তফসিলের, ১ ঘরের লিখিতমত নিয়মে আগামী ২৬ মার্চ মোতাবেক সন ১২৭৪। ১৪ চৈত্র বৃহস্পতিবার এই জিলার কালেক্টরিতে নীলাম হইবেক।

এই মহাল যে ব্যক্তি ক্রয় করিবেন তিনি এই ক্রোড়পত্রের শিরোভাগে রেবিনিউ বোর্ডের সেক্রেটর সাহেবের স্বাক্ষরিত বিক্রয়ের নিয়মের অধীন থাকিবেন ইতি সন ১৮৬৮ সাল তাং ১৩ ফেব্রুয়ারি।

| রাজকীয় মহালের নম্বর। ১ | কেলার বহীর নম্বর। ২ | মহাল ও পরগনার নাম। ৩ | ভূমির ভূমানিক পরিমাণ। ৪ ৫ ৬ | সদর জমা। নিরূপিত রাজস্ব। ৭ | সদর জমা। রোড কর। ৮ | সদর জমা। মোট। ৯ | নীলামের প্রথম ডাক। ১০ | মন্তব্য। ১ |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | – ক প | | | | | |
| ১০৭ | ৩৭৭১ | প্রসাদপুর প. পাণ্ডুয়া | ১।০৭ | ৩।৶৴ | ৶৯ | ৩৸৩ | ৭৶৹ | গবর্ণমেণ্টের যে মালিকী স্বত্ত্ব আছে তাহাই নীলাম হইবেক। |
| ১১০ | ৩৫৭৬ | জেলমাবাদ সামিল কলাড় পরগনে হাবেলী | ০।৩।৫ | ৴৩ | ৶৩ | ১৴৬ | ২৶৬ | সন ১৮৬৮ সালের ১ আপ্রিল মোতাবেক সন ১২৭৫ সালের সুরুহইতে খরিদারের স্বত্ত্ব জন্মিবেক এবং ৯ ঘরের লিখিত রাজস্ব নিয়মমত খরিদার দিতে বাধ্য হইবে। |
| ১১২ | ৩৬৪ | মারপাড়া সামিল কনুয়াদিগর প. অম্বিকা | ।২।২০ | ৶১ | ৶২ | ৶৴ | ২২ | |
| | | ৬ | | | | | | |
| ১১ | ৩৬০৮ | মারপাড় পঃ অম্বিকা | ০।০।২৯ | | | | ৸৶১ | এই তিন মহালে গবর্ণমেণ্টের যে স্বত্ত্ব আছে তাহাই লাখেরাজ স্বরূপে বিক্রয় হইয়া খরিদারকে অর্পিবেক ইতি। |
| ১৩ | ৩৮৭ পূর্ব্বে ৩৭৮ নং ছিল। | চঁদড়া প. বালীহাটী | ০। ৷৮ | | | | ৬৶৪ | |
| ৩৪ | ২২১৬ | চাকলান বাজেসাখি কলুপুখুরিয়া প. জাহানাবাদ | ০২৩৮ | | | | ০৸৶০ | |
| | | ৩ | | | | | | |

B V Cockerell,
*Collector*

জেলা মেদিনীপুর।

ইস্তাহারনামা কাছারী কালেক্টরি জেলা মেদিনীপুর।

ইস্তাহারা সংবাদ দেওয়া যাইতেছে যে, জেলা মেদিনীপুরের অন্তর্গত নিম্নলিখিত খাসমহালে গবর্ণমেণ্টের মালিকী স্বত্ব সন ১৮৬৮ সালের ২৭এ মার্চ মোতাবেক বাঙ্গলা সন ১২৭৪ সালের ১৫ই চৈত্র আমলি সন ১২৭৫ সালের ১৬ই চৈত্র শুক্রবার জেলা মেদিনীপুরের কালেক্টরি কাছারিতে নীলাম হইবেক।

এই মহাল যে ব্যক্তি খরিদ করিবেক তাহাকে অত্র গেজেটের ক্রোড়পত্রের শিক্ষাভাগে রেবিনিউ বোর্ডের শ্রীযুক্ত সেক্রেটরি সাহেবের স্বাক্ষরিত বিক্রয়ের নিয়মের ২।৩।৪ দফার অধীনে থাকিতে হইবেক।

| গবর্ণমেণ্টের মহালের নম্বর। | তৌজির নম্বর। | নাম মহাল ও পরগণা। | ভূমির ন্যূনাধিক পরিমাণ একরেতে | | | সদর জমা | | | নীলামের প্রথম ডাক। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | একর | রু। | পোল | সদর জমা। | রোড শেস। | একুন। | | |
| | ৯৮৪ | মহাল ধর্ম্মপুর পং চেতুয়া | ০। | ০। | ৩৬ | | | | ৪॥০ | এই মহাল সিকরে নীলাম হইবেক। |

W J Herschel,
*Collector*

বাঙ্গাল সেক্রেটারীয়েট যন্ত্রালয়ে শ্রীযুত এফ জে বারো সাহেবকর্ত্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।







# গবর্ণমেণ্ট গেজেট

## TUESDAY, MARCH 31, 1868

## মঙ্গলবার ১৮৬৮ সাল ৩১ মার্চ।

### HOME DEPARTMENT

LEGISLATIVE

THE following Bill was introduced into the Council of the Governor General of India for the purpose of making Laws and Regulations on the 20th March 1868, and was referred to a Select Committee with instructions to make their report thereon in a fortnight —

No 9 OF 1868

*A Bill for taxing Professions, Occupations and Trades*

[Preamble ]

WHEREAS it is expedient to impose a tax on all persons exercising professions occupations and trades in British India, It is hereby enacted as follows —

I —PRELIMINARY

[Interpretation clause "Magistrate ]

1 In this Act "Magistrate" means any person exercising the powers of a Magistrate, or of a Subordinate Magistrate of the first class, and includes a Magistrate of Police and a Justice of the Peace

### হোম ডিপার্টমেণ্ট।

ব্যবস্থাপন সভা।

নিম্নলিখিত পাণ্ডুলিপি ৮৬৮ সালের মার্চ মাসের ২০ তারিখে ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের আইন ও ব্যবস্থা করণার্থ মন্ত্রিসভায় উপস্থিত করা গিয়া মনোনীত কমিটির প্রতি অর্পিত হইয়াছে। তাহাদিগকে দুই সপ্তাহের পর তদ্বিষয়ের রিপোর্ট করিতে আজ্ঞা হইল।

১৮৬৮ সালের ৯ নম্বর।

বৃত্তির ও ব্যবসায়ের ও বাণিজ্যের উপর টাক্স ধার্য্য করণ বিষয়ক আইনের পাণ্ডুলিপি।

[হেতুবাদ।]

ব্রিটনীয় ভারতবর্ষের মধ্যে যে ব্যক্তিরা জীবিকাবৃত্তি ও ব্যবসায় ও বাণিজ্য করেন তাহাদের সকলের উপর টাক্স ধার্য্য করা বিহিত এই হেতুক নিম্নলিখিত বিধান করা যাইতেছে।

১—পরিভাষা।

[অর্থ করণের ধারা 'মাজিষ্ট্রেট'।]

১ ধারা। যিনি ম্যাজিষ্ট্রেটের কিম্বা অধম প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতাক্রমে কার্য্য করেন এই আইনের মধ্যে মাজিষ্ট্রেট শব্দে তাঁহাকে বুঝাইবে। পোলীসের মাজিষ্ট্রেট এবং শান্তিরক্ষার্থ জষ্টিসও সেই শব্দে গণ্য ইতি।

[Repeal of Acts Saving of other laws relating to licenses or tax]

[যেং আইন রহিত হইল তাহার কথা এবং লাইসেন্স কি টাক্সবিষয়ক অন্যান্য আইন প্রবল থাকিবার কথা।]

2 Acts No XXI of 1867 *(for the licensing of professions and trades)* and No XXIX of 1867 *(to explain and amend Act No XXI of 1867)* are hereby repealed but save as aforesaid nothing in this Act shall be construed to affect the provisions of any other law relating to taxes or licenses

২ ধারা। বৃত্তির ও ব্যবসায়ের অনুমতিপত্র দেওনার্থ ১৮৬৭ সালের ২১ আইন ও ১৮৬৭ সালের ২১ আইনের অর্থ করণ ও সংশোধনার্থ ১৮৬৭ সালের ২৯ আইন এতৎক্রমে রহিত করা গেল। উক্ত স্থলভিন্ন টাক্স কিম্বা অনুমতিপত্রবিষয়ক অন্য কোন আইনের বিধানের যাহাতে ব্যাঘাত হয় এই আইনের কোন কথার এমত করিতে হইবে না ইতি।

[Exemptions from Act]

[এই আইন হইতে যাহারা অব্যাহতি পাইবেন তাঁহাদের কথা।]

3 Nothing in this Act shall apply to—

(1) Officers of Her Majesty's Forces or of Her Majesty's Indian Forces, whose pay and allowances do not exceed Rs 6,000 per annum, and who are not in Civil employment other than employment in the Police

(2) Non Commissioned Officers and Privates of either of the said Forces, and who are not in Civil employment other than employment in the Police

(3) Officers of any Police Force whose pay and allowances are less than the pay and allowances of a Captain of Infantry in Her Majesty's Forces in India

(4) Servants and Clerks (whether of Government, Companies bodies corporate municipal committees, partnership or individuals) whose receipts from all sources amount in the year to less than Rs 1 000

(5) Any cultivator of land as such in respect of the sale of the produce of his land when he does not keep a shop for the sale of such produce

(6) Any part of British India, tribe or class of persons exempted by order under section 4 of the said Act No XXI of 1867

৩ ধারা। (১) শ্রীশ্রীমতী মহারাণীর সৈন্যদলের ও শ্রীশ্রীমতী মহারাণীর ভারতবর্ষীয় সৈন্যদলের যে অধ্যক্ষগণের বেতন ও উপরি টাকা বৎসর ৬০০০৲ টাকার অধিক না হয় তাঁহারা পোলীসসংক্রান্ত কার্য্য ভিন্ন সিবিলসম্পর্কীয় কর্ম্ম না করিলে তাঁহাদের প্রতি,

(২) সৈন্য কি পোলীসদলের সনদ অপ্রাপ্ত যে অধ্যক্ষেরা ও সৈন্যেরা পোলীসসংক্রান্ত কর্ম্মভিন্ন সিবিলসম্পর্কীয় কর্ম্ম না করেন, তাঁহাদের প্রতি,

(৩) পোলীসের যে দলপতিবর্গের বেতন ও উপরি টাকা ভারতবর্ষে শ্রীশ্রীমতীর পদাতিক সৈন্যদলের কাপ্তান সাহেবের বেতনের ও উপরি টাকার ন্যূন হয় তাঁহাদের প্রতি,

(৪) গবর্ণমেণ্টের কিম্বা কোন কোম্পানির কি চার্টর প্রাপ্ত সমাজের কি নগরের পরিপাটী করণার্থ সভার কি সংভুয় সমুত্থানের কি সাধারণ ব্যক্তিদের যে চাকরেরা ও কেরাণীরা বৎসরে সর্ব্বসুদ্ধ হাজার টাকার ন্যূন পাইয়া থাকেন তাঁহাদের প্রতি,

(৫) এবং কোন কৃষাণ যদি ক্ষেত্রাদির উৎপন্ন দ্রব্য বিক্রয় করিবার দোকান না রাখেন, তবে সেইং দ্রব্য বিক্রয় করণোপলক্ষে তাহার প্রতি

(৬) ব্রিটনীয় ভারতবর্ষের যে কোন অংশ কিম্বা যে জাতি কি লোকশ্রেণী ১৮৬৭ সালের উক্ত ২১ আইনের ৪ ধারার আজ্ঞাক্রমে মুক্ত হইয়াছেন তাঁহাদের প্রতি

এই আইনের কোন কথা বর্ত্তে না ইতি।

[Power to exempt from Act]

[আইনহইতে অব্যাহতি দিবার ক্ষমতার কথা।]

4 The Governor General of India in Council may from time to time by order wholly exempt from the operation of this Act any part of British India or any tribe or class of persons dwelling or personally working for gain or carrying on business in British India or in any such part

৪ ধারা। ব্রিটনীয় ভারতবর্ষের কোন অংশ কিম্বা ব্রিটনীয় ভারতবর্ষে কি উক্ত কোন অংশে যে কোন জাতি কি লোকশ্রেণী বাস করেন কি লাভের নিমিত্তে কর্ম্ম কি ব্যবসায় করেন মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব সময়েং আজ্ঞা করণ দ্বারা তাঁহাদিগকে এই আইনের বিধানহইতে সম্পূর্ণ রূপে অব্যাহতি দিতে পারিবেন।

The Governor General of India in Council may revoke any such order

মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব পূর্ব্বোক্ত কোন আজ্ঞা নিবর্ত্ত করিতে পারিবেন।

All orders and revocations made under this section shall be published in the *Gazette of India* and also in the local *Gazette*

এই ধারামতে যে সকল আজ্ঞা ও নিবর্ত্তন করা যায় তাহা ইণ্ডিয়া গেজেটে এবং স্থানীয় গেজেটে প্রকাশ করা যাইবে ইতি।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৬৮। ৩১ মার্চ।]

II.—CERTIFICATES.

[Certificates to be taken out.]

5. From the first day of May 1868, no person whose annual profits are Rs. 500 or upwards shall exercise any profession, occupation, or trade, without a certificate as hereinafter provided: and every such person exercising any such profession, occupation, or trade shall annually pay in advance for his said certificate the sum specified in schedule A hereto annexed.

Provided that no person exercising two or more professions, occupations, or trades shall be required to take out under this Act more than one certificate in any one year for the purpose of exercising such professions, occupations or trades.

[Continuance of certificate.]

6. Every such certificate shall have effect and continue in force from the day of the date thereof until the thirtieth day of April next following, on which day in each year all such certificates shall expire.

[Renewal of certificate.]

7. Every person who has taken out any such certificate and who intends to continue any profession, occupation or trade for which such certificate was granted, shall take out a fresh certificate for the year following to expire on the day last hereinbefore mentioned, and shall so renew the same from year to year so long as he continues such profession, occupation, or trade and shall pay in each such case the duty thereupon imposed.

[Date of certificate.]

8. In cases where the certificate is so renewed the new certificate shall bear date from the day of the expiration of the current certificate before granted.

In all other cases the certificate shall bear date from the day of the application made therefor although it may be delivered at any day subsequent to the application.

[Certificate to persons commencing business.]

9. If any person commences any profession occupation, or trade for the exercise of which a certificate is hereby required, such person not having before taken out any such certificate, the Collector may grant such certificate for the remainder of the current year in which it is taken out, ending on the thirtieth day of April next following the date of the certificate taken out by such person, upon payment of such proportional part of the duty thereupon imposed as hereinafter mentioned (that is to say) :—

If the certificate be taken out at any time in the quarter expiring on the thirty first day of July of the current year in which it is taken out

২।—সর্টিফিকট।

[সর্টিফিকট লইবার কথা।]

৫ ধারা। যে ব্যক্তি বৎসরে পাঁচশত টাকা কি তাহার অধিক লভ্য পান ১৮৬৮ সালের মে মাসের ১ দিবসাবধি তিনি নিম্নলিখিত বিধানমতে সর্টিফিকট না পাইলে কোন জীবিকাবৃত্তি কি ব্যবসায় কি বাণিজ্য চালাইবেন না। এবং যে প্রত্যেক ব্যক্তি কোন জীবিকাবৃত্তি কি ব্যবসায় কি বাণিজ্য করেন তিনি বৎসর২ উক্ত সর্টিফিকটের জন্যে এই আইনের A চিহ্নিত তফসীলের নির্দ্দিষ্ট টাকা অগ্রিম দিবেন।

কিন্তু যে কোন ব্যক্তির দুই কি ততধিক জীবিকা বৃত্তি কি ব্যবসায় কি বাণিজ্য থাকে তাঁহার সেই সকল বৃত্তি কি ব্যবসায় কি বাণিজ্য চালাইবার জন্যে এই আইনমতে কোন এক বৎসরে একই সর্টিফিকটের অধিক লইবার প্রয়োজন হইবে না ইতি।

[সর্টিফিকট যত দিন প্রবল থাকিবে তাহার কথা।]

৬ ধারা। প্রত্যেক সর্টিফিকটের তারিখ অবধি সেই সর্টিফিকট তৎপশ্চাৎ আপ্রিল মাসের ৩০ তারিখ পর্য্যন্ত প্রবল থাকিবে। প্রতি বৎসর সেই দিনে নিবৃত্ত হইবে ইতি।

[সর্টিফিকট নূতন লইবার কথা।]

৭ ধারা। যে ব্যক্তি তদ্রূপ কোন সর্টিফিকট লইয়া থাকেন তিনি যে জীবিকাবৃত্তির কি ব্যবসায়ের কি বাণিজ্যের নিমিত্ত ঐ সর্টিফিকট পাইলেন যদি সেই বৃত্ত্যাদি নিয়ত চালাইতে মনস্থ করেন, তবে পর বৎসরের নিমিত্তে নূতন সর্টিফিকট লইবেন সেই সর্টিফিকটও ইহার পূর্ব্ব ধারার লিখিত তারিখে নিবৃত্ত হইবে। তদ্রূপে যত কাল সেই বৃত্তি কি ব্যবসায় কি বাণিজ্য চালান তত কাল তিনি সেই প্রকারে বৎসর২ নূতন সর্টিফিকট লইবেন ও তাহার উপর যে টাক্স ধার্য্য হয় প্রত্যেক বার তাহাই দিবেন ইতি।

[সর্টিফিকটের তারিখের কথা]

৮ ধারা। যখন পূর্ব্বোক্ত প্রকারে নূতন সর্টিফিকট দেওয়া যায় তখন পূর্ব্ব দত্ত তাৎকালিক সর্টিফিকট যে তারিখে নিবৃত্ত হয় ঐ নূতন সর্টিফিকট তদবধি চলিবে।

অন্য সকল স্থলে যে দিবসে সর্টিফিকট পাইবার প্রার্থনা করা যায় তৎপশ্চাৎ কোন দিবসে দেওয়া গেলেও তাহাতে প্রার্থনা হইবার তারিখ দেওয়া যাইবে ইতি।

[যাহারা ব্যবসায় আরম্ভ করেন তাঁহাদের কথা।]

৯ ধার। এই আইনক্রমে যে বৃত্তির কি ব্যবসায়ের কি বাণিজ্যের নিমিত্ত সর্টিফিকট লওয়া প্রয়োজন যদি কোন ব্যক্তি পূর্ব্বে সর্টিফিকট না লইয়া ঐ ব্যবসায়াদিতে প্রবর্ত্ত হন, তবে বৎসরের যত কাল অবশিষ্ট থাকে তিনি নিম্ন মতে সেই কালের ভাগানুসারে টাক্স দিলে, কালেক্টর সাহেব বৎসরের সেই অবশিষ্ট কালের সর্টিফিকট দিতে পারিবেন ও সেই সর্টিফিকটের তারিখের পর যে আপ্রিল মাস আসে সেই মাসের ৩০ তারিখে ঐ সর্টিফিকট নিবৃত্ত হইবে।

কোন বৎসরের জুলাই মাসের ৩১ তারিখে যে তিন মাস অতীত হয় যদি সর্টিফিকট সেই তিন মাসের অন্তর্গত কোন সময়ে লওয়া যায় তবে যে ব্যক্তি সর্টি

the person taking out the certificate shall pay the whole duty imposed thereon, in such manner as hereinbefore mentioned at the time of granting such certificate;

If the certificate be taken out at any time in the quarter expiring on the thirty first day of October of such current year, he shall pay three fourth parts of the said duty;

If the certificate be taken out at any time in the quarter expiring on the thirty first day of January of such current year he shall pay one half of the said duty; and

If the certificate be taken out at any time in the quarter expiring on the thirtieth day of April of such current year, he shall pay a fourth part only of such duty.

[Officer to grant certificate.]

10. Every certificate under this Act shall be granted by, and the sum payable therefor shall be paid to, the Collector of land revenue for the place or district at or in which the person requiring the certificate exercises his profession, occupation or trade.

Provided that if such person exercises his profession, occupation or trade at or in more than one place or district, the certificate shall be granted and payment made by and to the Collector for the place or district at or in which the certificate holder's principal place of business in British India is situate.

Every such certificate shall be signed by the Collector granting it, or by such other officer as he shall from time to time empower in this behalf and such signature shall be judicially noticed.

[Contents of certificate.]

11. Every such certificate shall specify—

(1) The year or portion of the year for which it is granted;

(2) The name and profession, occupation, or trade of the holder;

(3) The sum paid for the certificate; and

(4) The place or places, district or districts where the holder intends to exercise his profession, occupation or trade until the thirtieth day of April next following;

and shall be received in evidence as *prima facie* proof of all matters contained therein.

[Collector to determine certificate holders and classes.]

12. The Collector shall from time to time determine what persons are liable to take out certificates under this Act, and under which of the

ফিকট লন তিনি তৎপ্রাপ্ত হইবার সময়ে ইহার পূর্ব্ব নিদ্ধারিত সম্পূর্ণ টাকুস দিবেন।

সেই বৎসরের অক্টোবর মাসের ৩১ তারিখে যে তিন মাস অতীত হয় যদি সেই তিন মাসের অন্তর্গত কোন সময়ে সর্টিফিকট লন তবে তিনি টাকুসের চারি ভাগের তিন ভাগ দিবেন।

ঐ বৎসরের জানুয়ারি মাসের ৩১ তারিখে যে তিন মাস অতীত হয় যদি সেই তিন মাসের অন্তর্গত কোন সময়ে সর্টিফিকট লন তবে উক্ত টাকুসের অর্দ্ধেক দিবেন।

ও সেই বৎসরের আপ্রিল মাসের ৩০ তারিখে যে তিন মাস অতীত হয় যদি সেই তিন মাসের অন্তর্গত কোন সময়ে সর্টিফিকট লন তবে ঐ টাক্সের কেবল চতুর্থাংশ দিবেন ইতি।

[যে কার্য্যকারক সর্টিফিকট দিবেন তাহার কথা।]

১০ ধারা। যে ব্যক্তি সর্টিফিকট প্রার্থনা করেন তিনি যে স্থানে কি যে জিলার মধ্যে আপনার বৃত্তি কি ব্যবসায় কি বাণিজ্য চালান সেই স্থানের কি জিলার ভূমির রাজস্বের কালেক্টর সাহেবের নিকটে এই আইনমত সর্টিফিকট পাইবেন ও তজ্জন্যে যে টাকুস দিতে হয় তাহা তাঁহাকে দিবেন।

যদি সেই ব্যক্তি ভিন্ন২ স্থানের কি জিলার মধ্যে বৃত্তি কি ব্যবসায় কি বাণিজ্য করেন, তবে ব্রিটনীয় ভারতবর্ষের অন্তর্গত যে স্থানের কি জিলার মধ্যে তাঁহার কার্য্যের প্রধান স্থান থাকে সেই স্থানের কালেক্টর সাহেবের স্থানে তিনি সর্টিফিকট লইয়া তাঁহাকে টাকা দিবেন।

যে কালেক্টর সাহেব সর্টিফিকট দেন তিনি অথবা তাঁহার স্থানে অন্য যে কার্য্যকারক সময়েং এই বিষয়ের ক্ষমতা পান তিনি ঐ সর্টিফিকটে স্বাক্ষর করিবেন ও সেই স্বাক্ষর আদালতে গ্রাহ্য হইবে ইতি।

[সর্টিফিকটে যাহা লেখা থাকিবে তাহার কথা।]

১১ ধারা। ঐরূপ প্রত্যেক সর্টিফিকটে নিম্নলিখিত কথা ব্যক্ত থাকিবে।

(১) যে বৎসরের কি বৎসরের যে অংশের নিমিত্তে দেওয়া যায় তাহা।

(২) যাহাকে দেওয়া যায় তাঁহার নাম ও জীবিকা বৃত্তি কি ব্যবসায় কি বাণিজ্য।

(৩) সর্টিফিকটের জন্যে যত টাকা দেওয়া গেল।

(৪) ঐ সর্টিফিকটপ্রাপ্ত ব্যক্তি তৎপশ্চাৎ আপ্রিল মাসের ৩০ তারিখ পর্য্যন্ত যে স্থানে কি যেং স্থানে ও যে জিলার কি যেং জিলার মধ্যে আপনার বৃত্তি কি ব্যবসায় কি বাণিজ্য চালাইবেন তাহা। ঐ সর্টিফিকটের লিখিত সমস্ত কথার বিষয়ে সেই সর্টিফিকট আপাতত প্রমাণস্বরূপ গ্রাহ্য হইবে ইতি।

[যাঁহারদের সর্টিফিকট লইতে হইবে ও তাঁহারা যেং শ্রেণীভুক্ত হইবেন এই কথা কালেক্টর সাহেবের নির্ণয় করিবার কথা।]

১২ ধারা। এই আইনমতে কোন২ ব্যক্তির সর্টিফিকট লইতে হইবে এবং যাহাদিগকে এই আইনমতে সর্টিফিকট দেওয়া যায় উক্ত তফসীলের নির্দ্দিষ্ট যে

classes mentioned in the said schedule every person to whom a certificate may be granted under this Act shall be assessed

[List of certificate holders]

13 As soon as may be after the first day of May in every year, the Collector shall prepare a list of the persons certified or to be certified, under this Act, for the current year, and may from time to time alter and add to the said list

Such list shall state—

(1) The profession occupation, or trade of each person therein named

(2) The class under which he is assessed,

(3) The sum paid or payable for his certificate

The list shall be filed in the Collector's office and the list or such part or parts thereof as he thinks fit shall be filed in such other places as he directs and shall be open to public inspection at all reasonable times without the payment of any fee

[Objection to list]

14 Any person named in such list and objecting to the class under which he is assessed or denying his liability to be assessed under this Act, shall be at liberty, if he has paid the sum in which he was assessed under this Act, within thirty days from such payment, to apply by petition to the Collector in order to establish his right to have his name transferred to another class, or altogether to be removed from the list

[Petition of objector]

The petition shall bear a stamp of eight annas and the statements therein contained shall be verified by the petitioner or some other competent person in manner required by law for the verification of plaints

Whoever makes a statement in any such petition which is false, and which he either knows or believes to be false, or does not believe to be true, shall be deemed to have intentionally given false evidence in a stage of a judicial proceeding

[Hearing of petition]

15 The Collector shall fix a day for the hearing of the petition, and, on the day so fixed, shall hear such petition and pass such order thereupon as to him seems fit

[Appeal from order on petition]

Any person dissatisfied with such order may within fifteen days from the date thereof, present an appeal in writing to the Commissioner of Revenue of the Division, whose decision upon such appeal shall be final

শ্রেণীতে লেখাইয়া তাঁহাদের প্রত্যেক জনের টাক্স ধার্য্য হইবে এই কথা কালেক্টর সাহেব সবদেং নির্দ্দিষ্ট করিবেন ইতি।

[সর্টিফিকট প্রাপ্ত ব্যক্তিদের নামাদির নির্ঘন্টের কথা।]

১৩ ধারা। এই আইনমতে যে ব্যক্তিরা যে বৎসরের নিমিত্তে সর্টিফিকট পান কি পাইবেন কালেক্টর সাহেব সেই বৎসরের মে মাসের ১ দিবসের পর যাহাযত শীঘ্র তাঁহাদের নামের নির্ঘন্ট প্রস্তুত করিবেন ও সময়ে২ সেই নির্ঘন্ট পরিবর্ত্তন করিতে ও তাহাতে অধিক নাম সংযোগ করিতেও পারিবেন।

ঐ নির্ঘন্টের মধ্যে এই২ কথা লেখা থাকিবে।

(১) তন্মধ্যে যে ব্যক্তিদের নাম লেখা আছে তাহাদের প্রত্যেক জনের বৃত্তি কি ব্যবসায় কি বাণিজ্য।

(২) যে শ্রেণীতে নাম লেখাইয়া তাঁহার উপর টাক্স ধার্য্য হইল।

(৩) তাঁহার সর্টিফিকটের জন্যে যত টাকা দেওয়া গেল কি দিতে হইবে।

সেই নির্ঘন্ট কালেক্টর সাহেবের কাছারীতে থাকিবে এবং তিনি অন্য যেং স্থানে সেই নির্ঘন্ট কিম্বা তাহার কোন অংশ অর্পণ করা বিহিত বোধ করিয়া আজ্ঞা করেন সেই স্থানে অর্পিত হইবে এবং সাধারণে উপযুক্ত সময়ে তাহা দৃষ্টি করিতে পারিবেন ও তাহা দেখিবার পয়সা লাগিবে না ইতি।

[নির্ঘন্টলিখিত বিষয়ে আপত্তির কথা।]

১৪ ধারা। উক্ত নির্ঘন্টে যাহার নাম দেওয়া যায় যে শ্রেণীতে নাম লেখাইয়া তাঁহার টাক্স ধার্য্য হয় তিনি যদি তাহাতে আপত্তি করেন কিম্বা আমার টাক্স লাগিতে পারে না যদি ইহা কহেন, তবে এই আইনমতে তাহার যত টাকা টাক্স ধার্য্য হইল তিনি প্রথমে উক্ত টাকা দিয়া আপনার নাম এক শ্রেণীহইতে উঠাইয়া অন্য শ্রেণীভুক্ত করিবার কিম্বা একেবারে উঠাইয়া ফেলিবার স্বত্ব স্থাপন করিবার জন্যে ত্রিশ দিনের মধ্যে কালেক্টর সাহেবের নিকটে দরখাস্ত করিতে পারিবেন।

[আপত্তিকারকের দরখাস্তের কথা।]

ঐ দরখাস্তের আট আনা ইষ্টাম্প লাগিবে এবং আইনমতে নালিশের আরজীর যদ্রূপ সত্যাকরা হইয়া থাকে দরখাস্তকারী কিম্বা অন্য কোন উপযুক্ত ব্যক্তি তদ্রূপে ঐ দরখাস্তের কথা সত্য করিবেন।

যদি কোন ব্যক্তি তদ্রূপ কোন দরখাস্তে মিথ্যা কথা লেখেন কিম্বা যাহা মিথ্যা জানেন কি বোধ করেন কি যাহা সত্য বোধ না করেন এমত কোন কথা লিখিয়া দেন তবে মোকদ্দমার বিচার কালে তাঁহার ইচ্ছাপূর্ব্বক মিথ্যা সাক্ষ্য দেওয়ার তুল্য অপরাধ জ্ঞান হইবে ইতি।

[দরখাস্ত শ্রবণের কথা।]

১৫ ধারা। কালেক্টর সাহেব দরখাস্ত শুনিবার দিন নিরূপণ করিয়া সেই দিনে দরখাস্ত শুনিয়া যে আজ্ঞা বিহিত বোধ করেন তাহাই করিবেন।

[তাঁহার আজ্ঞার উপর আপীলের কথা।]

কোন ব্যক্তি উক্ত আজ্ঞাতে সন্তুষ্ট না হইলে ঐ আজ্ঞার তারিখ অবধি পনের দিনের মধ্যে খণ্ডের রাজস্বের কমিস্যনর সাহেবের নিকট আপীল লিখিয়া অর্পণ করিতে পারিবেন। ঐ আপীলের উপর উক্ত সাহেবের যে নিষ্পত্তি হয় তাহা চূড়ান্ত হইবে।

Every appeal preferred under this section shall bear a stamp of one rupee, and shall be accompanied by a copy of the petition, the Collector's order thereon, and all other documents (if any) connected with the case

[Power to summon persons to give necessary information ]

16 The Collector or Commissioner may summon any person whom he thinks able to give evidence for the purpose of enabling him to determine under which of the said classes the petitioner should be assessed, and may examine on oath the person so summoned and the petitioner, and may require each of them to produce any documents in his possession or power relating to the petitioner, or to the amount of the annual profits accruing from his profession, occupation, or trade

III —Penalties

[Penalty for carrying on business without a certificate ]

17 If the Collector has caused a notice to be served on any person stating the class under which he has been assessed, and requiring him within seven days from the date of the service to take out a certificate and to pay for the same the sum (mentioning it) payable therefor under the provisions of this Act and if the person so served does not within the period specified in the said notice take out a certificate and pay for the same as required by the said notice, he shall on conviction before a Magistrate be subject to a penalty not exceeding three times the sum mentioned in such notice

Every such notice shall be deemed to be sufficiently served if left at the residence or usual place of business of the person to whom it is addressed

On the recovery of the penalty from the person so convicted, the Collector shall grant him a certificate without any further payment Every such certificate shall bear date from the recovery of the penalty, and, save as aforesaid, the provisions of this Act relating to certificates shall apply to certificates granted under this section

[Certificate to be produced on demand ]

18 Every person required by this Act to take out a certificate, who, without reasonable excuse, neglects or refuses to produce and show his certificate when required so to do by the Collector or by an officer generally or specially empowered in writing by the Collector to make such requisition shall, on conviction before a Magistrate, be liable to a penalty not exceeding one hundred rupees

এই ধারামতে যে প্রত্যেক আপীল করা যায় তাহাতে এক টাকা ইষ্টাম্প লাগিবে। ঐ আপীলের সহিত দরখাস্তের নকল ও কালেক্টর সাহেবের আজ্ঞাপত্রের প্রতিলিপি এবং মোকদ্দমাসম্পর্কীয় অন্য কোন দলীল থাকিলে সেই দলীল দিতে হইবে ইতি।

[প্রয়োজনীয় সন্ধান দিবার জন্যে ব্যক্তিদিগকে আহ্বান করিবার ক্ষমতার কথা।]

১৬ ধারা। দরখাস্তকারির যে শ্রেণীর টাকুস ধার্য্য করা উচিত কালেক্টর সাহেব কিম্বা কমিসানর সাহেব ইহা নির্ণয় করিবার জন্যে যে কোন ব্যক্তিকে প্রমাণ দিতে সক্ষম জ্ঞান করেন তাঁহাকে আহ্বান করিতে পারিবেন, এবং আহূত ব্যক্তিকে ও দরখাস্তকারিকে শপথ করাইয়া তাঁহাদের পরীক্ষা লইতে পারিবেন এবং দরখাস্তকারির বিষয়ে কিম্বা জীবিকাবৃত্তি কি ব্যবসায় কি বাণিজ্যদ্বারা বৎসর২ তাঁহার যত লভ্য হয় এতদ্বিষয়ে তাঁহাদের অধিকারে কি ক্ষমতার মধ্যে ইহার যে কোন দলীল থাকে তাঁহারদিগকে সেইং দলীল দেখাইতে আজ্ঞা করিতে পারিবেন ইতি।

৩।— দণ্ডের কথা।

[সর্টিফিকট না লইয়া ব্যবসায়াদি করিবার দণ্ডের কথা।]

১৭ ধারা। কালেক্টর সাহেব কোন ব্যক্তির নাম যে শ্রেণীতে লেখাইয়া তাহার যত টাকা টাকুস ধার্য্য করেন ইহার জ্ঞাপনি লেখাইয়া সেই ব্যক্তিকে দিলে এবং সেই পত্র পাইবার তারিখ অবধি সাত দিনের মধ্যে সর্টিফিকট লইয়া এই আইনের বিধানমতে যত টাকা দিতে হয় তাহা নির্দ্দেশ করিয়া সেই টাকা দিতে আজ্ঞা করিলে সেই জ্ঞাপনপত্র যাঁহাকে দেওয়া যায় তিনি যদি নির্দ্দিষ্ট সময়ের মধ্যে সর্টিফিকট না লন এবং উক্ত জ্ঞাপনপত্রে যত টাকা দিবার আজ্ঞা হইল তাহা না দেন, তবে মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে নির্ণয় হইলে তাঁহার ঐ জ্ঞাপনপত্রের লিখিত টাকার তিন গুণ দণ্ড হইবে।

জ্ঞাপনপত্রের শিরনামায় যাহার নাম লেখা থাকে তাঁহার বাসস্থানে কি নিয়ত কর্ম্মস্থানে দেওয়া গেলে উপযুক্তমতে অর্পণ হইয়াছে জ্ঞান হইবে।

যাঁহার পূর্ব্বোক্ত প্রকার নির্ণয় হয় তাঁহার স্থানে দণ্ডের টাকা পাওয়া গেলে পর কালেক্টর সাহেব অধিক কিছু না লইয়া তাঁহাকে সর্টিফিকট দিবেন। দণ্ডের টাকা যে তারিখে পাওয়া গেল সর্টিফিকটের সেই তারিখ থাকিবে এবং উক্ত স্থলভিন্ন এই আইনেতে সর্টিফিকটের জন্য যে বিধান থাকে এই ধারামতে দত্ত সর্টিফিকটের প্রতি সেই বিধান বর্ত্তিবে ইতি।

[আজ্ঞা হইলে সর্টিফিকট দেখাইবার কথা।]

১৮ ধারা। এই আইনমতে যে ব্যক্তির সর্টিফিকট লইবার আজ্ঞা হইয়াছে, কালেক্টর সাহেব কিম্বা যে কার্য্যকারক সাধারণ কি বিশেষমতে কালেক্টর সাহেবের লিখনদ্বারা সেই অনুমতিপত্র দেখাইবার আজ্ঞা করিতে ক্ষমতা প্রাপ্ত হন তিনি তাঁহাকে সর্টিফিকট দেখাইতে আজ্ঞা করিলে যদি সেই ব্যক্তি উপযুক্ত আপত্তি না থাকিলেও তাহা না দেখান কি দেখাইতে সম্মত না হন, তবে মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে প্রমাণ হইলে সেই ব্যক্তির এক শত টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে ইতি।

[Mode of recovering penalties ]

19. All penalties imposed under this Act may be recovered, if for offences committed outside the local limits of the towns of Calcutta, Madras, or Bombay, in the manner prescribed by the Code of Criminal Procedure, and if for offences committed within those limits, in the manner prescribed by any Act regulating the Police of such towns in force for the time being

[Prosecution to be at instance of Collector ]

20 No person shall be proceeded against for any offence under section 17 or section 18 except at the instance of the Collector

[Sections 193 and 228 of Penal Code to apply to proceedings under this Act ]

21 In sections 193 and 228 of the Indian Penal Code, the words "judicial proceeding" shall be taken to include any proceeding under this Act

IV —MISCELLANEOUS

*(a) Companies*

[Provision as to Companies ]

22 From the first day of May 1868, every Company carrying on business in British India, whose stock or funds is or are divided into shares and transferable, whether such company be incorporated or not, and whether its principal place of business be situate in British India or not, shall take out a certificate and annually pay in advance for the same the sum mentioned in schedule B hereto annexed

The Treasurer, Secretary or principal agent or manager in India of any such Company whose principal place of business is in British India, shall be legally bound to prepare, and, on or before the thirtieth day of April in each year to deliver to the Collector for the place or district at or in which its principal place of business is situate, a return in writing signed by him and stating the dividend (if any) declared by the Company during the year ending on the thirty first day of March in the year of assessment

When any Company has taken out and paid for a certificate as aforesaid, no person shall be deemed to exercise a trade within the meaning of this Act solely by reason of any share or interest in such Company

All the other provisions of this Act applicable to individuals shall apply *mutatis mutandis*, to Companies Provided that the maximum penalty to which a Company shall be subject on conviction under section 17 shall be Rupees five thousand.

[*Government Gazette*, 31*st March* 1868 ]

[দণ্ডের টাকা আদায় করিবার নিয়মের কথা।]

১৯ ধারা। যে অপরাধ হেতুক এই আইনমতে অর্থ দণ্ডের আজ্ঞা হয় যদি কলিকাতা কি মান্দ্রাজ কি বোম্বাই নগরের সীমার বহির্ভূত স্থানে সেই অপরাধ হইয়া থাকে, তবে ফৌজদারী মোকদ্দমার কার্য্যবিধানের আইনের ব্যবহারিকমতে ঐ দণ্ড আদায় হইতে পারিবে। যদি ঐ সীমার মধ্যবর্ত্তি স্থানে হইয়া থাকে, তবে ঐ২ নগরের পোলীসের বিধান করণার্থ যে আইন যে সময়ে চলন থাকে সেই আইনের নির্দ্দিষ্টমতে আদায় হইতে পারিবে ইতি।

[কালেক্টর সাহেবের উদ্যোগে অভিযোগ হইবার কথা।]

২০ ধারা। এই আইনের ১৭ কি ১৮ ধারার নির্দ্দিষ্ট অপরাধ হইলে কেবল কালেক্টর সাহেবের উদ্যোগে অপরাধির নামে মোকদ্দমা হইতে পারিবে ইতি।

[এই আইনমত মোকদ্দমা প্রভৃতির প্রতি দণ্ডবিধির আইনের ১৯৩ ও ২২৮ ধারার কথা বর্ত্তিবার কথা।]

২১ ধারা। দণ্ডবিধির আইনের ১৯৩ ও ২২৮ ধারাতে "মোকদ্দমা প্রভৃতির কার্য্য" এই যে কথা আছে এই আইনমত ব্যবহারঘটিত কোন কার্য্য সেই কথার মধ্যে বর্ত্তব্য জ্ঞান হইবে ইতি।

৪।—বিবিধ বিধি।

ক। কোম্পানিসংক্রান্ত।

[কোম্পানিসংক্রান্ত বিধান।]

২২ ধারা। ব্রিটিশীয় ভারতবর্ষের মধ্যে যে কোন কোম্পানি কার্য্য চালান তাহার ষ্টোক কি ফণ্ড অর্থাৎ মূল সম্পত্তি কি পুঁজি যদি অংশাংশে বিভক্ত কি হস্তান্তর করণীয় হয়, তবে সেই কোম্পানি চার্টর প্রাপ্ত হউন কি না হউন এবং তাহার কর্ম্মের প্রধান স্থান ব্রিটিশীয় ভারতবর্ষের অন্তর্গত হউক কি না হউক ১৮৬৮ সালের মে মাসের ১ তারিখ অবধি সেই কোম্পানির সর্টিফিকট লইতে হইবে এবং এই আইনের B চিহ্নিত তফসীলে যত টাকা নির্দ্দিষ্ট হইয়াছে তাঁহাদের তদনুসারে বৎসর২ অগ্রিম দিতে হইবে।

যে কোম্পানির কর্ম্মের প্রধান স্থান ব্রিটিশীয় ভারতবর্ষের মধ্যে থাকে মার্চ মাসের ৩ তারিখে টাক্স ধার্য্য করণস ক্রান্ত যে বৎসরের অবসান হয় তন্মধ্যে যদি ঐ কোম্পানি ডিবিডেণ্ড প্রকাশ করিয়া থাকেন তবে সেই কোম্পানির যে ত্রেজুরর কি সেক্রেটারী কিম্বা প্রধান নিয়োগী কি কার্য্যাধ্যক্ষ ভারতবর্ষে থাকেন তিনি আইনমতে সেই ডিবিডেণ্ডের রিটর্ন লিখিয়া তাহাতে স্বাক্ষর করিতে এবং কর্ম্মের প্রধান স্থান যে স্থানের কি জিলার মধ্যে থাকে প্রতি বৎসর আপ্রিল মাসের ৩০ তারিখে কি তাহার পূর্ব্বে সেই স্থানের কি জিলার কালেক্টর সাহেবকে ঐ রিটর্ন দিতে বদ্ধ হইবেন।

কোন কোম্পানি পূর্ব্বোক্ত সর্টিফিকট গ্রহণ করিয়া তাহার মূল্য দিলেও সেই কোম্পানিতে কোন ব্যক্তির অংশ কি সম্পর্ক থাকে এই প্রযুক্ত তিনি এই আইনের অর্থমতে বাণিজ্যকারী জ্ঞান হইবেন না।

এই আইনের অন্য যে সকল বিধান সাধারণ ব্যক্তিদের প্রতি বর্ত্তে প্রয়োজনমতে কথার পরিবর্ত্তন করিয়া সেই সকল বিধান কোম্পানিদের প্রতিও বর্ত্তিবে কিন্তু কোম্পানির দোষ নির্ণয় হইলে ১৭ ধারামতে পাঁচ সহস্র টাকার ঊর্দ্ধ দণ্ড হইবে না ইতি।

*(b) Government Officials*

[Provision as to Government officials ]

23 Every person holding any paid office, employment, or commission under Her Majesty or under the Government of India, or under any Local Government, other than the persons exempted under section 3 or by order under section 4 shall be deemed to exercise an occupation within the meaning of this Act Provided that he shall not be required to take out a certificate under this Act in respect of such office, employment or commission

The sum which, but for this proviso, he would have paid for a certificate shall, notwithstanding anything hereinbefore contained be one per cent of the amount of the pay of his substantive appointment, and shall be deducted therefrom at the time of payment by the Examiner of Claims or other proper officer, and shall be deemed to be a tax paid under this Act

In determining under which of the classes mentioned in the said schedule A any person holding any such office employment, or commission and permitted nevertheless to exercise a profession occupation or trade shall be assessed the Collector shall neglect the amount of the pay which such person receives in respect of his office, employment, or commission

[Tax when payable ]

24 All taxes under this Act, except when they are deducted under section 23 shall be payable on the first day of May in each year

Provided that in every case where the amount so payable equals or exceeds Rupees forty it may be paid in each year by instalments on the first day of May for the first instalment and on the first day of November for the second instalment and if, on any such case the whole amount be paid on or before the said first day of May, the person paying the same shall be entitled to a discount of two and a half per cent on the amount of the second instalment

[Payment of taxes raised and penalties recovered under this Act

25 All taxes paid and penalties recovered under this Act shall be paid to the credit of the Government of India or as such Government shall from time to time direct

[Powers of Collector and Commissioner under this Act may be exercised by other officer ]

26 All or any of the powers and duties conferred and imposed by this Act on a Collector and

খ। গবর্ণমেণ্টের কার্য্যকারক সংক্রান্ত।

[গবর্ণমেণ্টের কার্য্যকারক বিষয়ক বিধি।]

২৩ ধারা। এই আইনের ৩ ধারাক্রমে কিম্বা ৪ ধারানুযায়ি আজ্ঞাক্রমে যে ব্যক্তিরা অব্যাহতি পান, তদ্ভিন্ন যে কোন ব্যক্তি শ্রীশ্রীমতী মহারাণীর কি ভারতবর্ষের গবর্ণমেণ্টের কি স্থানীয় কোন গবর্ণমেণ্টের অধীন বেতনবিশিষ্ট কোন পদ কি কর্ম্ম কি কমিশ্যন প্রাপ্ত হন তিনি এই আইনের অর্থমতে ব্যবসায়ী জ্ঞান হইবেন, কিন্তু এই আইনমত তাহার সেই পদ কি কর্ম্ম কি কমিশ্যন সম্পর্কে সর্টিফিকট লইতে হইবে না।

এই উপবিধি না থাকিলে তাঁহার যে টাকা দিয়া সর্টিফিকট লইতে হইত তৎপরিবর্ত্তে তাহার পদের অবধারিত বেতনের শতকরা একটাকা দিতে হইবে এবং একজামিনর অব ক্লেমস্ কি অন্য উপযুক্ত কর্ম্মকারক টাকা দেওন সময়ে তাঁহার বেতনহইতে তাহা কাটিয়া লইবেন ও তাহা এই আইনমতে দত্ত টাক্স জ্ঞান হইবে।

পূর্ব্বোক্ত কোন পদ কি কর্ম্ম কি কমিস্যন প্রাপ্ত কোন ব্যক্তি যদি সেই পদাদি ধারণ করিয়াও বৃত্তি কি ব্যবসায় কি বাণিজ্য করিতে অনুমতি পাইয়া থাকেন, তবে উক্ত A চিহ্নিত তফসীলের লিখিত যে শ্রেণীমতে তাঁহার টাক্স ধার্য্য করিতে হইবে কালেক্টর সাহেব ইহার নিরূপণ কালে সেই ব্যক্তির ঐ কর্ম্মের কি পদের বেতন কি কমিস্যন ধরিবেন না ইতি।

[টাক্স যে তারিখে দিতে হইবে তাহার কথা।]

২৪ ধারা। এই আইনের ২৩ ধারামতে বেতনহইতে যে সকল টাক্স কাটিয়া লওয়া যাইবে তদ্ভিন্ন এই আইনমত সকল টাক্স প্রতি বৎসর মে মাসের ১ তারিখে দিতে হইবে।

কিন্তু তদ্রূপে চল্লিশ টাকা কি তদধিক দিতে হইলে প্রতিবৎসর কিস্তি করিয়া অর্থাৎ মে মাসের প্রথম দিবসে প্রথম কিস্তি এবং নবেম্বর মাসের প্রথম দিবসে দ্বিতীয় কিস্তি দেওয়া যাইতে পারিবে। পূর্ব্বোক্ত স্থলে যদি কোন ব্যক্তি মে মাসের উক্ত প্রথম দিবসে কি তৎপূর্ব্বে সমুদয় টাকা দিয়া থাকেন তবে দ্বিতীয় কিস্তির টাকার উপর শতকরা আড়াই টাকার হিসাবে ডিস্কৌণ্ট পাইবেন ইতি।

[এই আইনমত যে টাক্স ও দণ্ডের টাকা আদায় হয় তাহা দিবার কথা।]

২৫ ধারা। এই আইনমতে যে সকল টাক্স সংগৃহীত হয় ও যে সকল দণ্ডের টাকা আদায় হয় তাহা ভারতবর্ষের গবর্ণমেণ্টের নামে অথবা সেই গবর্ণমেণ্ট সময়ে২ যে প্রকারে আজ্ঞা করেন সেই প্রকারে জমা হইবে ইতি।

[এই আইনমতে কালেক্টর ও কমিস্যনরের যে ক্ষমতা অন্য কার্য্যকারকেরাও সেই ক্ষমতামতে কার্য্য করিবার কথা।]

২৬ ধারা। এই আইনমতে কালেক্টর সাহেবের এবং রাজস্বের কমিস্যনর সাহেবের প্রতি যে

*2nd*—That ... sioner of Revenue, may be exercise ... ed by such other officers or persons as ... fession [*or occu* ... vernment shall from time to time *tioner's professio* ... n behalf ... ending the thir ...

[... person shall be legally bound to furnish *Rupees* 1,000 ... respecting his profession, occupation appear from th ... d the annual profits arising therefrom, sented herew ... er or person so appointed when required craves leave to do so

সকল কি যে কোন ক্ষমতার্পণ হইয়াছে ও যে কর্ত্তব্য কর্ম্ম বর্ত্তে, স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে২ অন্য যে কর্ম্মকারিদিগকে কি ব্যক্তিদিগকে সেইং কর্ম্মে নিযুক্ত করেন তাঁহাদেরও সেই ক্ষমতা থাকিবে ও তাঁহাদের প্রতি সেই কর্ত্তব্য কর্ম্ম বর্ত্তিবে।

কোন কর্ম্মচারিকে কি ব্যক্তিকে তদ্রূপে নিযুক্ত করা গেলে তিনি যে ব্যক্তিদিগকে কোন সন্ধান জানাইতে আজ্ঞা করেন তাহারা আইনমতে আপনং বৃত্তির কি ব্যবসায়ের কি বাণিজ্যের ও তদ্দ্বারা বৎসর যে লভ্য পান তাহার সন্ধান জানাইতে আবদ্ধ হইবেন ইতি।

[Salaries and establishments]

27 The Local Government may, with the previous sanction of the Governor General of India in Council, assign such salaries as such Government may from time to time deem proper to the officers appointed under this Act, and allow such establishments for their respective offices as may be necessary for the purposes of this Act

[বেতনের ও নিরিশতার কথা।]

২৭ ধারা। এই আইনমতে যে কার্য্যকারকদিগকে নিযুক্ত করা যায় স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে২ তাঁহাদের যে বেতন উপযুক্ত বোধ করেন মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের সম্মতি গ্রহণপূর্ব্বক তাঁহাদের সেই বেতন নির্দ্ধারণ করিতে পারিবেন এবং এই আইনসংক্রান্ত কর্ম্ম সাধন করিবার জন্য তাঁহাদের কার্য্যালয়ে যত জন কর্ম্মকারক প্রয়োজন হয় তাহাদের নিযুক্ত হইবার অনুমতি দিবেন ইতি।

[Local Government empowered to make rules]

28 The Local Government may from time to time, with the previous sanction of the Governor General of India in Council, make rules for the guidance of officers in matters connected with the enforcement of this Act, provided that such rules are not inconsistent with any of the provisions herein contained

[স্থানীয় গবর্ণমেণ্টের বিধি করিবার ক্ষমতার কথা।]

২৮ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের অনুমতি গ্রহণপূর্ব্বক এই আইন প্রবল করণ সংক্রান্ত কর্ম্মচারিদের উপদেশার্থে সময়ে২ বিধি করিতে পারিবেন, কিন্তু সেই বিধি এই আইনের লিখিত বিধানের অন্যথা না হয় ইতি।

[Commencement of Act]

29 This Act shall come into operation on the first day of May [illegible]8

[এই আইনের আরম্ভের কথা।]

২৯ ধারা। ১৮৬৮ সালের মে মাসের ১ দিবস অবধি এই আইনের কার্য্য চলিবে।

---

SCHEDULE A

TAX ON PROFESSIONS, OCCUPATIONS, AND TRADES

| | |
|---|---|
| **CLASS I** | |
| Persons whose annual profits shall be assessed at Rupees 1,00,000, and upwards | Rs 1,600 |
| **CLASS II** | |
| Persons whose annual profits shall be assessed at Rupees 50,000, or at more than Rs 50,000 and less than Rs 1,00,000 | 800 |
| **CLASS III** | |
| Persons whose annual profits shall be assessed at Rupees 25,000, or at more than Rupees 25,000 and less than Rupees 50,000 | 400 |
| **CLASS IV** | |
| Persons whose annual profits shall be assessed at Rupees 10,000, or at more than Rupees 10,000 and less than Rupees 25,000 | 160 |
| **CLASS V** | |
| Persons whose annual profits shall be assessed at Rupees 5,000, or at more than Rupees 5,000 and less than Rupees 10,000 | 80 |

A চিহ্নিত তফসীল।

জীবিকাবৃত্তি ও ব্যবসায় ও বাণিজ্যের উপর টাক্স।

| | |
|---|---|
| **প্রথম শ্রেণী।** | |
| যে ব্যক্তিদের বৎসর লক্ষ টাকা ও তদূর্দ্ধ লভ্য ধার্য্য হয় তাহাদের | ১৬০০ |
| **দ্বিতীয় শ্রেণী।** | |
| যে ব্যক্তিদের লভ্য বৎসর ৫০,০০০৲ টাকা কিম্বা তদূর্দ্ধ ও লক্ষ টাকা ধরা যায় তাঁহাদের | ৮০০ |
| **তৃতীয় শ্রেণী।** | |
| যে ব্যক্তিদের লভ্য বৎসর ২৫,০০০৲ টাকা কিম্বা তদূর্দ্ধ ৫০,০০০৲ হাজার টাকার ন্যূন ধরা যায় তাহাদের | ৪০০ |
| **চতুর্থ শ্রেণী।** | |
| যাঁহারদের লভ্য বৎসর ১০,০০০৲ টাকা কিম্বা তদূর্দ্ধ ২৫,০০০৲ হাজার টাকার ন্যূন ধরা যায় তাহাদের | ১৬০ |
| **পঞ্চম শ্রেণী।** | |
| যাঁহাদের বৎসর ৫০০০৲ টাকা কিম্বা তদূর্দ্ধ ১০,০০০৲ টাকার ন্যূন লভ্য ধরা যায় তাঁহাদের | ৮০ |

CLASS VI.

Persons whose annual profits shall be assessed at Rupees 2,500, or at more than Rupees 2,500 and less than Rupees 5,000 — Rs 40

CLASS VII

Persons whose annual profits shall be assessed at Rupees 1,000 or at more than Rupees 1,000 and less than Rupees 2,5000 — 16

CLASS VIII

Persons whose annual profits shall be assessed at Rupees 500, or at more than Rupees 500 and less than Rupees 1,000 — 8

SCHEDULE B

TAX ON COMPANIES

CLASS I

Every Company mentioned in section 22, whose principal place of business is situated in British India, and which has declared a dividend during the year ending on the thirty first day of March in the year of assessment — One per cent on such dividend

CLASS II

Every such Company which has declared no dividend during the year ending as last aforesaid — Rs 10

CLASS III

Every Company mentioned in section 22 whose principal place of business is situate out of British India — 500

SCHEDULE C

*Form of Petition under Section* 14

| Stamp eight annas |
|---|

TO THE COLLECTOR OF

*The* *day of* 186

The petition of A B

of

SHEWETH—

1*st*—That in the list filed in your office pursuant to the 13th section of Act of 1868, on the day of 186 , your petitioner's name appears under the *sixth* of the classes mentioned in schedule A to the said Act annexed, that he has been assessed in the sum of Rupees *sixteen* for the certificate granted to him under such Act, and that he has paid such sum accordingly

ষষ্ঠ শ্রেণী।

যাঁহাদের বৎসর, ২৫০০৲ টাকা কিম্বা ৫০০০৲ টাকার ন্যূন লভ্য ধরা যায় দের

সপ্তম শ্রেণী।

যাঁহাদের বৎসর ১০০০৲ টাকা কিম্বা ২৫০০৲ টাকার ন্যূন লভ্য ধরা যায় যাদের

অষ্টম শ্রেণী।

যাঁহাদের বৎসর ৫০০৲ টাকা কিম্বা তদূর্দ্ধ ও ১০০০৲ টাকার ন্যূন লভ্য ধরা যায় তাহাদের — ৮

ট্যাক্স। বিধি। ক্রমে কিম্বা ৪ মধ্যাবধি পান, সরকারীর কি গবর্ণমেন্টের কি কমিসাম ব্যবসায়ী

B চিহ্নিত তফসীল।

কোম্পানির উপর ট্যাক্স।

প্রথম শ্রেণী।

২২ ধারার লিখিত যে কোম্পানির কর্ম্মের প্রধান স্থান ব্রিটিসীয় ভারতবর্ষের মধ্যে থাকে ও ট্যাক্স ধার্য্য করণ সংক্রান্ত যে বৎসর মার্চ মাসের ৩১ তারিখে অবসান হয় সেই বৎসরের মধ্যে ডিবিডেণ্ড প্রকাশ করিয়া থাকেন। — ঐ ডিবিডেণ্ডের উপর শতকরা ১ টাকা।

দ্বিতীয় শ্রেণী।

পূর্ব্বোক্তমতে যে বৎসর অবসান হয় তন্মধ্যে যে কোম্পানির ডিবিডেণ্ড হয় নাই তাহার — ১০

তৃতীয় শ্রেণী।

২২ ধারার লিখিত যে কোম্পানির কর্ম্মের প্রধান স্থান ব্রিটিসীয় ভারতবর্ষের বহির্ভূত থাকে তাহার — ৫০০

C চিহ্নিত তফসীল।

১৪ ধারামত দরখাস্তের পাঠ।

| আটআনা ইষ্টাম্প। |
|---|

অমুক স্থানের কালেক্টর সাহেব সমীপেষু।

সাল তাং

অমুক স্থান নিবাসি শ্রীঅমুকের এই প্রার্থনাপত্র।

প্রথম। ১৮৬৮ সালের অমুক আইনের ১৩ ধারামতে যে নির্ঘণ্ট অমুক সালের অমুক মাসের অমুক তারিখে আপনকার কার্য্যালয়ে অর্পণ করা যায়, তাহাতে আমার নাম উক্ত আইনের A চিহ্নিত তফসীলের ষষ্ঠ শ্রেণীতে লিখিত হইয়াছে ও আমি সেই আইনমতে যে সর্টিফিকট পাইলাম তজ্জন্যে আমার ১৬৲ টাকা ট্যাক্স ধার্য্য হইয়াছে। ও তদনুসারে দিয়াছি।

*2nd.*—That the profits of your petitioner's profession [*or occupation or trade*] of [*here state petitioner's profession, occupation or trade*] for the year ending the thirtieth day of April last were Rupees [*more than Rupees* 500 *and less than Rupees* 1,000 or *less than Rupees* 500], as will appear from the documents marked presented herewith, and to which your petitioner craves leave to refer

Your petitioner therefore prays that you will remove his name from the *sixth* to the *seventh* of the said classes, that he may be assessed accordingly, and that the excess of Rupees *eight* so paid by him may be refunded [*or* that his name be removed from the said list] and that the sum of Rupees *sixteen* so paid by him may be refunded

(Signed) *A B*

---

*Form of Verification*

I, *A B* the petitioner named in the above petition, do declare that what is stated therein is true to the best of my information and belief

(Signed) *A* B

---

STATEMENT OF OBJECTS AND REASONS

The present Bill proposes to repeal and re enact, with some modifications, the License Act and the amending Act XXIX of 1867 under the title of a Bill for taxing professions, occupations, and trades

The principal changes which the Bill will introduce are these —

The License Act taxes traders whose profits are Rupees 200 The Bill only applies to cases where the profits equal or exceed Rupees 500

The Act comprises within one class all profits amounting to Rupees 25,000 and upwards The Bill here makes three classes, the highest class commencing at Rupees 1,00,000, the second, at Rupees 50,000 The Act comprises in its class IV, profits from Rupees 1,000 to Rupees 5,000 The Bill here has two classes, the higher class commencing at Rupees 2,500

The rate of the tax imposed under the Act was two per cent on the lowest income in each of the six classes The Bill lowers this rate to 1 6 per cent except in the case of official incomes, where it adopts an uniform rate of one per cent

[*Government Gazette*, 31*st March* 1868]

দ্বিতীয়। গত আপ্রিল মাসের ৩০ তারিখ পর্য্যন্ত [অমুক বৃত্তির কি ব্যবসায়ের কি বাণিজ্যের দ্বারা] আমার এক বৎসরে [পাঁচ শতের ঊর্দ্ধ ও এক সহস্রের ন্যূন কিম্বা পাঁচ শতের ন্যূন] এত টাকা লাভ হইয়া ছিল। ইহার সঙ্গে অমুক২ চিহ্নযুক্ত যে লেখ্য অর্পণ করা যাইতেছে তাহাতে পূর্ব্বোক্ত কথা সপ্রমাণ হইবে। আপনি তাহাতে দৃষ্টিপাত করুন আমার এই নিবেদন।

এইরূপে প্রার্থনা এই আপনি ষষ্ঠ শ্রেণীহইতে আমার নাম উঠাইয়া সপ্তম শ্রেণীভুক্ত করিবার ও তদনুসারে আমার টাক্স ধার্য্য হইবার, ও অতিরিক্ত যে ৮৲ টাকা দেওয়া হইয়াছে তাহা আমার ফিরিয়া পাইবার আজ্ঞা করুন [অথবা উক্ত নির্ঘণ্টহইতে আমার নাম উঠাইয়া দিবার ও আমি যে ১৬৲ টাকা দিয়াছি তাহা ফিরিয়া দিবার আজ্ঞা করুন।]

স্বাক্ষর শ্রীঅমুক।

---

সত্যাকরণের পাঠ।

উপরোক্ত দরখাস্ত লিখিত প্রার্থক আমি শ্রীঅমুক ব্যক্ত করিতেছি যে ঐ পত্রে যাহা লেখা আছে তাহা আমার জ্ঞান ও বিশ্বাসানুসারে সত্য।

স্বাক্ষর শ্রীঅমুক।

---

অভিপ্রায় ও হেতুর বর্ণনা।

জীবিকা বৃত্তির ও ব্যবসায়ের ও বাণিজ্যের উপর টাক্স বসাওনার্থ আইন নামে লাইসেনস আক্ট এবং তৎ সংশোধনার্থ ১৮৬৭ সালের ২৯ আইন রহিত করণ পূর্ব্বক কোন২ অংশে মতান্তর করিয়া পুনরায় প্রচলিত করা এই পাণ্ডুলিপির উদ্দেশ্য।

এই পাণ্ডুলিপিক্রমে যেং বিষয়ের পরিবর্ত্তন হইবে তন্মধ্যে মুখ্য এইং।

যে বণিকদের দুই শত টাকা লভ্য হয় লাইসেন্সের আইনমতে তাহাদের টাক্স লাগে। কিন্তু যাঁহাদের পাঁচ শত টাকা কি তদধিক লভ্য না হয় এই পাণ্ডুলিপিমতে তাহাদের প্রতি টাক্স বর্ত্তিবে না।

পূর্ব্বোক্ত আইনমতে যাহাদের পঁচিশ হাজার টাকা অবধি ঊর্দ্ধসংখ্যাব লভ্য হয় তাঁহাদের সকলকেই একি শ্রেণীভুক্ত করা গিয়াছে। উক্ত স্থলে এই পাণ্ডুলিপিতে তিন শ্রেণী হইয়াছে, যাহারা লক্ষ টাকা অবধি অধিক পান তাঁহারা প্রথম শ্রেণী, ও যাঁহারা পঞ্চাশ হাজার ও তদূর্দ্ধ প্রাপ্ত হন তাঁহারা দ্বিতীয় শ্রেণীভুক্ত হইবেন। যাঁহারা হাজার অবধি পাঁচ হাজার টাকা পর্য্যন্ত লভ্য প্রাপ্ত হন তাঁহারা পূর্ব্বোক্ত আইনের চতুর্থ শ্রেণীভুক্ত হন। এই পাণ্ডুলিপিক্রমে তাঁহাদিগকে দুই শ্রেণীবদ্ধ করা গেল তন্মধ্যে উচ্চতর শ্রেণীর প্রারম্ভ আড়াই সহস্র অবধি।

পূর্ব্বোক্ত আইনমতে যে ছয়টি শ্রেণী নিরূপণ হইয়াছে তন্মধ্যে অতি অল্প আয়ের উপর শতকরা দুই টাকার হিসাবে টাক্স ধার্য্য হইত এই পাণ্ডুলিপিদ্বারা সেই হার ন্যূন হইয়া শতকরা ১৬ টাকা হিসাবে ধরা গেল কিন্তু যাঁহারা রাজকীয় পদে নিযুক্ত হন তাহাদের সকলের পক্ষে শতকরা এক টাকা হিসাবে ধরা গেল।

Under the Act, all payments of whatever amount where made on a single day. Under the Bill, amounts equalling or exceeding Rupees 40 will, as a rule, be payable in two half yearly instalments. In the case of official incomes, the percentage will be deducted from the monthly payments.

পূর্ব্বোক্ত আইনমতে তাবত্ সমস্ত টাকুসের টাকা একি দিনে দিবার নিয়ম ছিল। পাণ্ডুলিপিক্রমে যাহাদের চল্লিশ টাকা কি তাহার অধিক দিতে হয় তাহাদের সাধারণমতে ছয়২ মাসে দুই কিস্তি করিয়া দিবার অনুমতি আছে। রাজকীয় কার্য্যকারকদের আয় হইতে মাসে শত করা টাকা সেই হিসাবে কাটিয়া লওয়া যাইবে।

Under the Act a Company paid for its license a sum depending on the amount of its paid-up capital. Under the Bill it will pay one per cent on the dividend which it has declared during the previous year. If no such dividend has been declared the Company will pay the nominal tax of Rupees 10. Companies whose principal place of business is out of India will pay a tax of Rupees 500.

পূর্ব্বোক্ত আইনমতে কোন কোম্পানির মূল ধনের যত টাকা অর্পিত হইয়াছে তদনুসারে অনুমতিপত্রের টাক্স ধার্য্য হইত। এই পাণ্ডুলিপিক্রমে পূর্ব্ব বৎসরে যে ডিবিডেণ্ড প্রকাশ হইয়াছে তাহার উপর শত করা এক টাকা দিতে হইবে। যদি ডিবিডেণ্ড প্রকাশ না হয় তবে কোম্পানি নামমাত্র দশ টাকা টাকুস দিবেন। যে কোম্পানির কর্ম্মের প্রধান স্থান ভারতবর্ষের বাহিরে থাকে তাঁহার পাঁচ শত টাকা টাকুস দিতে হইবে।

These changes rendering the tax not only lower in its amount but narrower in its incidence it is thought expedient to withdraw from the Supreme Government the power to authorize deductions of monies paid under municipal or local laws.

এই সকল নিয়ম পরিবর্ত্তন হওয়াতে টাকুসদ্বারা পূর্ব্বাপেক্ষা অল্প টাকা আদায় হইবে এবং এই টাক্সের নিয়ম পূর্ব্ববৎ বিস্তৃত নহে। এই হেতুক মুনিসিপাল কি স্থানীয় আইনঅনুসারে যে টাকা দেওয়া যাইত টাকুস হইতে সেই টাকার নিষ্কৃতি দিবার যে ক্ষমতা সুপ্রীম গবর্ণমেণ্টের প্রতি বর্ত্তিত তাহা রহিত করা বিহিত বোধ হইয়াছে।

W. N. MASSEY,

CALCUTTA, }
*The 13th March* 1868. }

ডবলিউ এন মাসি।

কলিকাতা
১৮৬৮ সাল ৩ মার্চ।

WHITLEY STOKES,
*Asst. Secy. to the Govt. of India,*
*Home Dept. (Legislative).*

উইট্‌লি ষ্টোকস
দেশীয় ব্যবস্থাপক কর্ম্মবিভাগে ভারতবর্ষের
গবর্ণমেণ্টের আসিষ্টাণ্ট সেক্রেটারী।

---

THE following Bill was introduced into the Council of the Governor General of India for the purpose of making Laws and Regulations on the 20th March 1868, and was referred to a Select Committee with instructions to make their report thereon in a week:—

নিম্নলিখিত পাণ্ডুলিপি ১৮৬৮ সালের মার্চ মাসের ২০ তারিখে ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের আইন ও ব্যবস্থা করণার্থ মন্ত্রিসভায় উপস্থিত করা গিয়া মনোনীত কমিটির প্রতি অর্পিত হইয়াছে তাঁহাদিগকে এক সপ্তাহের পর তদ্বিষয়ের রিপোর্ট করিতে আজ্ঞা হইয়াছে।

## No. 10 OF 1868.

## ১৮৬৮ সাল ১০ নম্বর।

*A Bill to amend the Consolidated Customs' Act.*

কষ্টমের সংগৃহীত আইন সংশোধন করণার্থ আইন।

[Preamble.]

[হেতুবাদ।]

WHEREAS section 132 of the Consolidated Customs Act (No. VI of 1863) provides that no refund of duty levied upon goods not shipped, or upon goods shipped and afterwards re-landed, shall be allowed, unless application to re-land shall have been made, or notice of non-shipment shall have been given, before the vessel on which such goods were intended to be shipped or from which they were re-landed shall have left the port: And whereas it is expedient to extend the time within which

কষ্টমের আইন সংশোধনার্থ ১৮৬৩ সালের ৬ আইনের ১৩২ ধারার এই বিধান। যে জাহাজে মাল তুলিয়া দিবার অভিপ্রায় থাকে কিম্বা যে জাহাজহইতে পুনর্ব্বার নামান যায়, বন্দরহইতে সেই জাহাজের খুলিয়া যাইবার পূর্ব্বে ঐ মাল কিনারায় নামাইবার দরখাস্ত না হইলে কিম্বা জাহাজে বোঝাই না হইবার সম্বাদ না দেওয়া গেলে ঐ মাল জাহাজে তোলা না গেলেও কিম্বা তুলিয়া পুনরায় নামান গেলেও মাশুল যে যা কিছু পক্ষে দেওয়া গিয়াছে তাহাকে ফিরিয়া দেওয়া যাইতে পারিবে না। সেই দরখাস্ত করিবার কি সম্বাদ

such application or notice may be made or given, It is hereby enacted as follows —

[Amendment of Act No VI of 1863, section 132 ]

1 For the proviso contained in the said section, the following shall be substituted —

Provided that no such refund shall be allowed unless application to re land shall have been made, or notice of non shipment shall have been given, within three clear working days after the vessel on which such goods were intended to be shipped or from which they were re-landed shall have left the port

[Short title ]

2 This Act may be called the "Consolidated Customs Act Amendment Act"

---

STATEMENT OF OBJECTS AND REASONS

Section 132 of the Consolidated Customs' Act (No VI of 1863) authorizes the refund of export duty levied upon goods not shipped or on goods shipped and afterwards re landed The privilege, however, is accompanied by a proviso that the application to re land be made, or the notice of non shipment be given before the vessel leaves port The Bengal Chamber of Commerce has represented that the section is practically a dead letter owing to the impossibility, under the present system of business, of conforming to the proviso

"As a rule," the Chamber observes—

"Ships are now despatched with as little delay as possible after clearance at the Custom House Having secured a pilot and engaged a steamer to tow her to sea, a vessel starts at a very early hour the day after she clears (generally late in the afternoon,) and is half way down the river before a shipper can be aware that a portion of his goods has been shut out

"A Master of a vessel may engage to take on board more than he finds at the last moment the ship can carry, and is unable to receive a portion of the cargo with which he clears out, but his ship cannot be detained, and the vessel leaves the port before application for re land of short shipment can be made within the period limited by the Act,"

The present Bill accordingly proposes to extend the time within which the application or notice

দিবার সময় বৃদ্ধি করা বিহিত এই হেতু নিম্নলিখিত বিধান করা গেল।

১৮৬৩ সালের ৬ আইনের ১৩২ ধারা সংশোধন হই-বার কথা।]

১ ধারা। উক্ত ধারাতে যে উপবিধান হইয়াছে তৎপরিবর্ত্তে নিম্নলিখিত উপবিধি দিতে হইবে।

পরন্তু ঐ মাল যে জাহাজে দিবার মনস্থ ছিল কিম্বা যে জাহাজহইতে পুনরায় নামান গেল সেই জাহাজ বন্দরহইতে চলিয়া যাইবার পর কর্ম্ম চলনের সম্পূর্ণ তিন দিনের মধ্যে ঐ মাল নামাইয়া লইবার দরখাস্ত না হইলে, কিম্বা জাহাজে তোলা না যাইবার সম্বাদ দেওয়া না গেলে, সেই মাসুল ফিরিয়া দিবার অনুমতি হইবে না ইতি।

সংক্ষেপ নামের কথা।

২ ধারা। এই আইন কষ্টমের স গৃহীত আইন সংশোধনার্থ আইন নামে খ্যাত হইতে পারিবে।

---

অভিপ্রায়ের ও হেতুর বর্ণনা।

কষ্টমের স গৃহীত আইন নামে ১৮৬৩ সালের ৬ আ-ইনের ৩২ ধারামতে মাল জাহাজে দেওয়া না গেলে কিম্বা জাহাজে দিয়া পুনরায় নামান গেলে তাহার উপর রপ্তানির যে মাসুল পূর্ব্বে দেওয়া হইয়াছে তাহা ফিরিয়া পাইবার অনুমতি হইতে পারিবে। কিন্তু সেই অনুগ্রহ পাইবার জন্যে প্রয়োজন যে বন্দরহইতে জাহাজের খুলিয়া যাইবার পূর্ব্বে ঐ মাল পুনরায় নামাইবার দরখাস্ত করা যায় কিম্বা জাহাজে তাহা না দিবার সম্বাদ দেওয়া যায়। বাঙ্গাল চেম্বর অফ কমস কহিয়াছেন যে, কার্য্য করিবার বর্ত্তমান নিয়মানুসারে সেই বিধানমতে কর্ম্ম হওয়া অসাধ্য, এই হেতুক উক্ত ধারা কার্য্যত অকর্ম্মণ্য।

চেম্বর কহিয়াছেন, যথা—

এক্ষণে কষ্টম হৌসে জাহাজের খুলিয়া যাইবার অনুমতিপত্র হইলেই ঐ জাহাজ প্রায় বিলম্ব না করিয়া চলিয়া গিয়া থাকে, বিশেষত জাহাজের খুলিয়া যাইবার অনুমতিপত্র সামান্যত কোন দিনের অপরাহ্নে প্রায় সন্ধ্যা হইতে না হইতেই পাওয়া যায়, আড়কাটিকে ও আকর্ষণ করিবার ষ্টীমরকে তৎপূর্ব্বে নিযুক্ত করা যায়। পর দিন অতি প্রভাতে জাহাজ খুলিয়া যায়। তাহাতে যে ব্যক্তি ঐ জাহাজে মাল দিতে চাহিয়াছিলেন জাহাজ গঙ্গাসাগরের অর্দ্ধ পথ গমন করিলে তিনি সেই মালের একাংশ জাহাজে তোলা না যাইবার সংবাদ পাইয়া থাকেন।

জাহাজের কাপ্তান আপন জাহাজে যত মাল লইতে অঙ্গীকার করেন টাহার তত মাল লওয়া সাধ্য নয় ইহা প্রায় শেষকালে জানিতে পাইয়া যে মাল লইবার অনুমতিপত্র পাইয়াছেন তাহার কতক গ্রহণ করিতে পারিলেন না কিন্তু বিলম্ব সহে না এইপ্রযুক্ত জাহাজে যে মালের একাংশ মাত্র গ্রহণ হইয়াছে আইনের নিরূপিত মিয়াদের মধ্যে সেই মাল নামাইবার দরখাস্ত হইতে না হইতেই জাহাজ বন্দর ছাড়িয়া যায়।

এই হেতু এই পাণ্ডুলিপিক্রমে ঐ দরখাস্ত কি সম্বাদ দিবার সময় বন্দরহইতে জাহাজের খুলিয়া যাইবার

may be made or given to three clear working days after the vessel has left port

W. N. MASSEY

*The 4th March* 1868

WHITLEY STOKES

*Asst. Secy. to the Govt. of India,*
*Home Dept. (Legislative)*

---

THE following Bill was introduced into the Council of the Governor General of India for the purpose of making Laws and Regulations on the 20th March 1868 and was referred to a Select Committee with instructions to make their report thereon in a week —

No. 11 OF 1868

*A Bill to exempt Timber and Woods from Import Duty*

[Preamble.]

WHEREAS it is expedient to exempt timber and woods imported by sea into British India from the duties of customs chargeable thereon; It is hereby enacted as follows —

[Timber and woods to be free of import duty.]

1. Notwithstanding anything contained in the Indian Customs Duties Act 1867 no duties of customs shall be chargeable on timber and woods imported by sea into British India.

---

STATEMENT OF OBJECTS AND REASONS

The Indian Customs' Duties Act (No. XVII of 1867) imposes duties of 7½ per cent on all timber imported into British India. These duties are so high that they have effectually checked an importation which, in the present state of demand and supply, it is desirable to encourage. The present Bill, therefore, abolishes the duties in question so far as regards timber imported by sea.

W. N. MASSEY

CALCUTTA,
*The 12th March* 1868

WHITLEY STOKES

*Asst. Secy. to the Govt. of India,*
*Home Dept. (Legislative)*

পর কার্য্য চলনের সম্পূর্ণ তিন দিন পর্য্যন্ত বৃদ্ধি করা গিয়াছে।

ডবলিউ এন ম্যাসি।

১৮৬৮ সাল ৮ মার্চ।

উইটলি ষ্টোক্‌স।
দেশীয় ব্যবস্থাপন কর্ম্ম বিভাগে ভারতবর্ষের
গবর্ণমেণ্টের আসিষ্টাণ্ট সেক্রেটারী।

---

নিম্নলিখিত পাণ্ডুলিপি ১৮৬৮ সালের মার্চ মাসের ২০ তারিখে ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের আইন ও ব্যবস্থা করণার্থ মন্ত্রিসভায় উপস্থিত করা গিয়া মনোনীত কমিটীর প্রতি অর্পিত হইয়াছে তাঁহাদিগকে এক সপ্তাহের পর তদ্বিষয়ের রিপোর্ট করিতে আজ্ঞা হইয়াছে।

১৮৬৮ সাল ১১ নং।

আমদানীর মাসুলহইতে বাহাদুরী ও অন্যান্য কাষ্ঠ মুক্ত করিবার আইন।

[হেতুবাদ।]

ব্রিটনীয় ভারতবর্ষের মধ্যে যে বাহাদুরী ও অন্যান্য কাষ্ঠ সমুদ্রপথে আনা যায় তাহার উপর কষ্টমের যে মাসুল লাগে তাহাহইতে সেই কাষ্ঠ মুক্ত করা বিহিত এই হেতু নিম্নলিখিত বিধান করা যাইতেছে।

[আমদানীর মাসুলহইতে বাহাদুরী ও অন্যান্য কাষ্ঠ মুক্ত হইবার কথা।]

১ ধারা। ১৮৬৭ সালের ভারতবর্ষীয় কষ্টমের মাসুলের আইনমত তাহাতেই কোন কথা থাকিলেও যে বাহাদুরী ও অন্যান্য কাষ্ঠ সমুদ্রপথে ব্রিটনীয় ভারতবর্ষের মধ্যে আনা যায় তাহার উপর কষ্টমের মাসুল লাগিবে না ইতি।

---

অভিপ্রায়ের ও হেতুর বর্ণনা।

১৮৬৭ সালের ১৭ আইনের অর্থাৎ ভারতবর্ষীয় কষ্টমের মাসুলের আইনের দ্বারা ব্রিটনীয় ভারতবর্ষের মধ্যে যে সকল বাহাদুরী কাষ্ঠ আনা যায় তাহার উপর শত করা সাড়ে সাত টাকা মাসুল ধার্য্য হইয়াছে। ঐ মাসুল অতি উচ্চ হওয়াতে কাষ্ঠের আমদানি সম্পূর্ণরূপে বন্ধ হইল। কিন্তু এই সময়েতে কাষ্ঠের ক্রয় বিক্রয়ের অবস্থা আবশ্যকপ্রযুক্ত তাহার আমদানীর উৎসাহ দেওনা উচিত। অতএব সমুদ্র পথে যে বাহাদুরী কাষ্ঠের আমদানী হইয়া থাকে বর্ত্তমান পাণ্ডুলিপি ক্রমে তৎসংক্রান্ত মাসুল রহিত করা গেল।

ডবলিউ এন ম্যাসি,

কলিকাতা
১৮৬৮ সাল ১২ মার্চ।

উইটলি ষ্টোক্‌স।
দেশীয় কর্ম্মবিভাগে ভারতবর্ষের
গবর্ণমেণ্টের আসিষ্টাণ্ট সেক্রেটারী।

JOHN ROBINSON, *Bengalee Translator*

## HOME DEPARTMENT.

NOTIFICATIONS

*Judicial*

*Fort William, the 23rd March* 1868

No 517

The Hon'ble W S Seton Karr, Judge of High Court of Judicature at Fort William in Bengal has obtained leave to proceed to Europe on medical certificate for four months from the 25th instant, from which date the unexpired portion of the leave of absence granted to him on private affairs for one month will be cancelled

*The 24th March* 1868

No 524

The Hon'ble W S Seton Karr resumed his seat as a Judge of the High Court of Judicature at Fort William in Bengal on the forenoon of the 24th instant

No 525

The Hon'ble W S Seton Karr availed himself on this date of the leave on medical certificate granted to him in General Order No 517, dated the 23rd instant

No 526

Under the provisions of the Act of Parliament 24 and 25 Vic, Cap 104 Section 7 the Governor General in Council has been pleased to appoint the Hon'ble Charles Parry Hobhouse, of the Bengal Civil Service, to officiate as a Judge of the High Court of Judicature at Fort William in Bengal.

*The 27th March* 1868

No 552

The Hon'ble F A B Glover took his seat as an Officiating Judge of the High Court of Judicature at Fort William in Bengal on the 14th instant

E C BAYLEY,
*Secy to the Govt of India*

[*Government Gazette*, 31*st March* 1868]

## হোম ডিপার্টমেন্ট।

বিজ্ঞাপন।

জুডিসাল।

ফোর্ট উলিয়ম ৮৬৮ সাল ২৩ মার্চ।

৫১৭ নম্বর।

বঙ্গদেশস্থ ফোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্টের জজ মান্যবর শ্রীযুক্ত ডবলিউ এস সিটন কার সাহেব চিকিৎসকের সর্টিফিকেটক্রমে ইউরোপে গমনার্থে এই মাসের ২৫ তারিখ অবধি চারি মাসের ছুটী পাইয়াছেন। তিনি স্বকীয় প্রয়োজনার্থে যে এক মাসের ছুটী পান তাহার অবশিষ্ট কাল উক্ত তারিখ অবধি রহিত হইবে।

১৮৬৮ সাল ২৫ মার্চ।

৫২৪ নম্বর।

মান্যবর শ্রীযুক্ত ডবলিউ এস সিটন কার সাহেব এই মাসের ২৪ তারিখের পূর্ব্বাহ্নে বঙ্গদেশস্থ ফোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্টের জজের কর্ম্মের ভার পুনর্গ্রহণ করিলেন।

৫২৫ নম্বর।

মান্যবর শ্রীযুক্ত ডবলিউ এস সিটন কার সাহেব চিকিৎসকের সর্টিফিকেটক্রমে এই মাসের ২৩ তারিখের ৫১৭ নং সাধারণ আজ্ঞামতে যে ছুটী পান তাহা তিনি অদ্যকার তারিখ অবধি গ্রহণ করিলেন।

৫২৬ নং।

শ্রীশ্রীমতী মহারাণী বিক্টোরিয়ার ২৪ ও ২৫ বৎসরের পার্লিমেণ্টের আইনের ১০৪ অধ্যায়ের ৭ ধারার বিধানমতে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব বঙ্গদেশের সিবিল কার্য্যসংক্রান্ত মান্যবর শ্রীযুক্ত চার্লস পারি হবহৌস সাহেবকে বঙ্গদেশস্থ ফোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্টের জজের কর্ম্ম করণার্থে নিযুক্ত করিলেন।

৮৬৮ সাল ২৭ মার্চ।

৫৫২ নম্বর।

মান্যবর শ্রীযুক্ত এফ এ বি গ্লবর সাহেব এই মাসের ১৪ তারিখে বঙ্গদেশস্থ ফোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্টের একটিং জজের আসন গ্রহণ করিলেন।

ই সি বেলি।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

## ORDERS BY THE LIEUTENANT-GOVERNOR OF BENGAL

No 1255

APPOINTMENTS

*The 6th March* 1868

Mr J D Ward to officiate as Magistrate and Collector of Tipperah

*The 11th March* 1868

Lieutenant Colonel H Hyde, R E, Mint Master, Calcutta, is appointed to be a Member of the Committee constituted for the purpose of carrying out the provisions of Act VI (B C) of 1864, (an Act to provide for the periodical inspection of Steam boilers and Prime movers attached thereto in the Town and Suburbs of Calcutta) and is authorized under Section 6 to revoke certificates granted under the Act

*The 17th March* 1868

Mr J Scobell Armstrong, Assistant Magistrate and Collector Bhaugulpore to have charge of the Sub Division of Mudheypoorah during the absence, on leave, of Mr E Stewart, or until further orders In addition to the powers with which he is already vested in the District of Bhaugulpore, Mr Armstrong is empowered, under Section 38 of the Code of Criminal Procedure, to hold the preliminary enquiry into cases triable by the Court of Sessions or the High Court, to commit or hold to bail persons to take their trial before such Court of Sessions or High Court, and to exercise all the powers necessary for that purpose

*The 18th March* 1868

The following Officers are vested with powers, under Section 20, Act XXII of 1864 to try breaches of the rules, passed under Section 19 of the said Act in the Cantonments mentioned viz —

The Deputy Commissioner of Durrung, in the Cantonment of Tezpore

The Deputy Commissioner of the Cossyah and Jynteah Hills, in the Cantonment of Shillong

*The 19th March* 1868

Mr W O Reilly Deputy Magistrate and Deputy Collector of Kishengunge is vested with the powers of a Collector under Act XXI of 1867

Lieutenant W F Trotter to officiate as District Superintendent of Police of Luckimpore during the absence, on leave, of Captain W W Hume or until further orders

Moulavy Abdool Kureem, Deputy Magistrate and Deputy Collector of Dacca, is transferred to

## বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আজ্ঞা।

১২৫৫ নম্বর।

নিয়োগ।

১৮৬৮ সাল ৬ মার্চ।

শ্রীযুক্ত জে ডি ওয়ার্ড সাহেব ত্রিপুরার মাজিষ্ট্রেট ও কালেক্টরের কর্ম্ম করিবেন।

১৮৬৮ সাল ১১ মার্চ।

৮৬৪ সালের বঙ্গদেশীয় ৬ আইন অর্থাৎ "কলিকাতা নগরে ও তাহার সমুদয় শাখা নগরে বাষ্প বাইলর ও তৎসংযুক্ত প্রাইমমুবর সকলের নিয়মিত কালান্তর সমালোচন করণার্থ আইনের" বিধান সাধন করিবার জন্যে যে সভা নিযুক্ত হইয়াছেন কলিকাতার টাকশালের অধ্যক্ষ লেপ্টেনেণ্ট কর্ণেল শ্রীযুক্ত এচ হাইড সাহেব আর, ই, সেই সভার সভাসদের পদে নিযুক্ত হইয়াছেন এবং আইনঅনুসারে যে সর্টিফিকট দেওয়া যায় তিনি ৬ ধারানুসারে সেই সর্টিফিকট অসিদ্ধ করিতে ক্ষমতাপন্ন আছেন।

১৮৬৮ সাল ১৭ মার্চ।

শ্রীযুক্ত ই স্টুয়ার্ট সাহেব ছুটী লওয়াতে তাঁহার অনুপস্থানকালে কিম্বা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত ভাগলপুরের আসিষ্টাণ্ট মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুক্ত জে স্কোবেল আর্মষ্ট্রং সাহেব মধ্যপুরা শাখাখণ্ডের ভার প্রাপ্ত হইয়াছেন। ভাগলপুর জিলার মধ্যে উক্ত সাহেব যে ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন তদতিরিক্ত তিনি ফৌজদারী মোকদ্দমার কার্য্যবিধানের আইনের ৩৮ ধারামতে সেশন আদালতের কি হাই কোর্টের বিচার্য্য মোকদ্দমার প্রথম স্থলীয় অনুসন্ধান লইবার, এবং সেই সেশন আদালতের কি হাই কোর্টের সম্মুখে বিচার হওনার্থ ব্যক্তিদিগকে সমর্পণ করিবার, কিম্বা তাহাদের স্থানে সর্ব্বস প্রতিভূ লইবার ও তৎপ্রযুক্ত যে সকল ক্ষমতা আবশ্যক তদনুসারে কর্ম্ম করিবার ক্ষমতাপন্ন হইয়াছেন।

১৮৬৮ সাল ১৮ মার্চ।

১৮৬৪ সালের ২২ আইনের ১৯ ধারামতে যে বিধি প্রণীত হইয়াছে নিম্নলিখিত কার্য্যকারকেরা নিম্নলিখিত সেনা নিবাসের মধ্যে ঐ আইনের ২০ ধারামতে ঐ বিধি লঙ্ঘনাপরাধের বিচার করিতে ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন।

তেজপুরের সেনা নিবাসে দরঙ্গের ডেপুটী কমিস্যনর।

শিলং সৈন্য নিবাসে কাশীয়া ও জয়ন্তী পর্ব্বতের ডেপুটী কমিস্যনর।

১৮৬৮ সাল ১৯ মার্চ।

কৃষ্ণগঞ্জের ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত ডবলিউ ও'রাইলি সাহেব ১৮৬৭ সালের ২১ আইনমতে কালেক্টরের ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন।

কাপ্তান শ্রীযুক্ত ডবলিউ ডবলিউ হিউম সাহেব ছুটী লওয়াতে তাঁহার অনুপস্থানকালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত লেপ্টেনেণ্ট শ্রীযুক্ত ডবলিউ এফ ট্রটর সাহেব লক্ষ্মীপুর ডিষ্ট্রিক্টের পোলীসের স্থপরিন্টেণ্ডেণ্টের কর্ম্ম করিবেন।

ঢাকার ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত মৌলবী আবদুল করিম স্থানান্তরিত হইয়া বঙ্গ-

Rungpore, and vested with the powers of a Magistrate in the latter District.

পুরে প্রেরিত হইয়াছেন এ সেই জিলাতে মাজিষ্ট্রেটের ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন।

Moulavy Obedoollah, Deputy Magistrate and Deputy Collector, to have charge of the Sub Division of Madareepore, and to exercise the powers of a Magistrate in the Districts of Backergunge and Dacca

ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত মৌলবী ওবেদউল্লা মাদারীপুর শাখাখণ্ডের কর্ম্মের ভারপ্রাপ্ত হইলেন এবং বাকরগঞ্জ ও ঢাকা জিলার মধ্যে মাজিষ্ট্রেটের ক্ষমতাক্রমে কার্য্য করিবেন।

Baboo Bemola Churn Bhuttacharjee, Deputy Magistrate and Deputy Collector of Moonshee gunge, to have charge of the Sub-Division of Madareepore, until the arrival of Moulavy Obedoollah, or until further orders Baboo Bemola Churn Bhuttacharjee, will exercise the powers of a Magistrate in Backergunge, in addition to those with which he is vested in the District of Dacca.

শ্রীযুক্ত মৌলবী ওবেদউল্লা যত কাল না পঁহুছেন কিম্বা যত কাল অন্য আজ্ঞা না হয় তত কাল মুনশীগঞ্জের ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত বাবু বিমলাচরণ ভট্টাচার্য্য মাদারীপুর শাখাখণ্ডের কর্ম্মের ভারপ্রাপ্ত হইবেন। ঢাকা জিলার মধ্যে উক্ত বাবু যে ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন তদতিরিক্ত তিনি বাকরগঞ্জে মাজিষ্ট্রেটের ক্ষমতানুসারে কার্য্য করিবেন।

Assistant Surgeon J B Gaffney to officiate as House Surgeon in the Calcutta Medical College Hospital, during the absence, on deputation, of Dr S C Mackenzie, or until further orders

ডাক্তর শ্রীযুক্ত এস সি মাকেঞ্জি সাহেব কর্ম্মান্তরে নিযুক্ত হওয়াতে তাঁহার অনুপস্থানকালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুক্ত জে বি গাফনি সাহেব কলিকাতা মেডিকাল কালেজ হাসপিটালে হৌস সর্জ্জনের কর্ম্ম করিবেন।

*The 20th March* 1868

১৮৬৮ সাল ২০ মার্চ।

Mr A H James to officiate as Deputy Commissioner of the Naga Hills, during the absence, on leave, of Lieutenant J Gregory or until further orders

লেপ্টেনেণ্ট শ্রীযুত জে গ্রেগরি সাহেব ছুটী লওয়াতে তাঁহার অনুপস্থানকালে কি অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুক্ত এ এচ জেম্স সাহেব নাগাপর্ব্বতের ডেপুটি কমিসানরের কর্ম্ম করিবেন।

*The 21st March* 1868

১৮৬৮ সাল ২১ মার্চ।

Mr W H Ryland to officiate as Collector of Stamps in Calcutta, and Superintendent of Abkarry Revenue in Calcutta, 24 Pergunnahs, and Hooghly, as far as the Sulkeah Thannah, under Act XXI of 1856 He is also vested under Section 22, Act XXI of 1867, with the powers of a Collector for the purposes of that Act in Calcutta, in the 24 Pergunnahs and in Hooghly

শ্রীযুক্ত ডবলিউ এচ রাইলণ্ড সাহেব কলিকাতার ষ্টাম্পের কালেক্টরের কর্ম্ম করিবেন এবং ১৮৫৬ সালের ২১ আইনমতে কলিকাতা ও চব্বিশপরগনাতে এবং শালিকা থানা পর্য্যন্ত হুগলীতে আবকারী রাজস্বের সুপরিণ্টেণ্ডেণ্টের কর্ম্ম করিবেন। আরো তিনি ১৮৬৭ সালের ২১ আইনের বিধান সাধন করণার্থ সেই আইনের ২২ ধারামতে কলিকাতায় ও চব্বিশপরগনাতে ও হুগলীতে কালেক্টরের ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন।

Mr C C Quinn, Assistant Magistrate and Collector, to have charge of the Sub Division of Serampore, during the absence, on deputation, of Mr W H Ryland, or until further orders, and to exercise the powers of a Magistrate and Deputy Collector in the District of Hooghly

শ্রীযুক্ত ডবলিউ এচ রাইলণ্ড সাহেব কর্ম্মান্তরে নিযুক্ত হওয়াতে তাঁহার অনুপস্থানকালে কিম্বা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত আসিষ্টাণ্ট মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুক্ত সি সি কুইন সাহেব শ্রীরামপুর শাখাখণ্ডের কর্ম্মের ভারপ্রাপ্ত হইবেন এবং হুগলী জিলার মধ্যে মাজিষ্ট্রেটের ও ডেপুটী কালেক্টরের ক্ষমতানুসারে কর্ম্ম করিবেন।

Baboo Moheema Chunder Pal, Deputy Magistrate and Deputy Collector, to have charge of the Sub Division of Bongong, and also to retain charge of the Sub Division of Ranaghat until relieved

ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত বাবু মহিমাচন্দ্র পাল বনগাঁ শাখাখণ্ডের কর্ম্মের ভারপ্রাপ্ত হইবেন এবং যত কাল অন্য কার্য্যকারকের দ্বারা অবসর না পান তত কাল রাণাঘাট শাখাখণ্ডের কর্ম্মের ভারও ধারণ করিবেন।

Baboo Bhoobunneshwar Sing, Deputy Magistrate and Deputy Collector, is posted temporarily to the Sub Division of Ranaghat, and vested with the powers of a Subordinate Magistrate of the First Class in the District of Nuddea He will make over charge of his present duties as Sub Registrar of Assurances of Ranaghat and Kooshtea to the Officers in charge of those Sub Divisions respectively

ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত বাবু ভুবনেশ্বর সিংহ কিয়ৎকালের নিমিত্তে রাণাঘাট শাখাখণ্ডে নিযুক্ত হইয়াছেন এবং নদীয়া জিলার মধ্যে অধস্থ প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন। রাণাঘাটের ও কুষ্টিয়ার দলীল দস্তাবেজের সব রেজিষ্ট্রার স্বরূপ তাঁহার এক্ষণে যে কর্ম্ম আছে তাহা তিনি ঐ২ শাখাখণ্ডের কর্ম্মের ভারপ্রাপ্ত কার্য্যকারকে প্রতি সমর্পণ করিবেন।

Mr E S Moseley to officiate as Joint-Magistrate and Deputy Collector of Rungpore, until further orders

Mr A C Brett, Assistant Magistrate and Collector, to have charge of the Sub Division of Buxar, and to exercise the powers of a Magistrate and those of a Deputy Collector in Shahabad

In modification of the orders of the 17th instant, Baboo Gopal Chunder Das, Deputy Magistrate and Deputy Collector, is posted to Tirhoot, and vested with the powers of a Magistrate in that District

With the sanction of the Government of India Major J M Graham Deputy Commissioner of Police, Calcutta is vested with the powers of a Magistrate of Police in Calcutta, under Act IV (B C) of 1866 and Act XXI of 1864

*The 23rd March* 1868

Mr G Toynbee to be Sub Registrar of Assurances of the Sub District of Pooree having its Head Quarters at the Sudder Station of the District of Pooree

Mr J F Harrison to be Sub Registrar of Assurances of the Sub District of Cuttack having its Head Quarters at the Sudder Station of the District of Cuttack

Mr J H Johnston to officiate as District Superintendent of Police of Midnapore, during the absence, on leave, of Mr F Adams, or until further orders

Mr J C Dodgson to be Magistrate and Collector of Sylhet and to be in the Second Grade, but to continue to officiate as Additional Judge of Jessore, until further others

Mr F H Pellew on leave, to be Joint Magistrate and Deputy Collector of Hooghly

The following gentlemen to be Members of the Committee for the management of the Charitable Dispensary at Chittagong —

Baboo Gour Chunder Roy
„ Lall Chand Chowdry

*The 24th March* 1868

Mr P D Dickens to officiate as Registrar General of Assurances during the absence, on leave, of Mr H Beverley, or until further orders retaining also charge of his present duties as Registrar of the Presidency District, until relieved Mr Dickens will also officiate as a Marriage Registrar of Calcutta, under Act V of 1852 as Senior Marriage Registrar of that Town, under Act V of 1865, and Registrar of Parsee Marriages, under Act XV of 1865 beyond the local limits of the ordinary Civil Jurisdiction of the High Court

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৬৮। ৩১ মার্চ।]

শ্রীযুক্ত ই এস মোসলি সাহেব অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত রঙ্গপুরের জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টরের কর্ম্ম করিবেন।

আসিষ্টাণ্ট মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুক্ত এ সি ব্রেট সাহেব বক্সর সাব্‌ডিবিজনের কর্ম্মের ভারপ্রাপ্ত হইলেন এবং শাহাবাদে মাজিষ্ট্রেটের ও ডেপুটী কালেক্টরের ক্ষমতানুসারে কর্ম্ম করিবেন।

বর্ত্তমান মাসের ১৭ তারিখের আজ্ঞা রূপান্তরিত হইয়া ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত বাবু গোপালচন্দ্র দাস ত্রিহুতে নিযুক্ত হইয়াছেন ও সেই জিলার মধ্যে মাজিষ্ট্রেটের ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন।

ভারতবর্ষের গবর্ণমেণ্টের অনুমতিক্রমে কলিকাতার পোলীসের ডেপুটী কমিস্যনর মেজর শ্রীযুক্ত জে এম গ্রেহাম সাহেব ১৮৬৬ সালের বঙ্গদেশীয় ৪ আইন ও ১৮৬৪ সালের ২১ আইনমতে কলিকাতার পোলীসের মাজিষ্ট্রেটের ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন।

১৮৬৮ সাল ২৩ মার্চ।

শ্রীযুক্ত জি টয়নবি সাহেব পুরী সব ডিষ্ট্রিক্টে দলীল দস্তাবেজের সব রেজিষ্ট্রার হইবেন। পুরী জিলার সদর স্থান ঐ সব ডিষ্ট্রিক্টের সদর স্থান হইবে।

শ্রীযুক্ত জে এফ হারিসন সাহেব কটক সব ডিষ্ট্রিক্টে দলীল দস্তাবেজের সব রেজিষ্ট্রার হইবেন এবং কটক জিলার সদর স্থান ঐ ডিষ্ট্রিক্টের সদর স্থান হইবে।

শ্রীযুক্ত এফ আডমস সাহেব ছুটী লওয়াতে তাঁহার অনুপস্থানকালে কিম্বা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুক্ত জে এচ জনষ্টন সাহেব মেদিনীপুরের পোলীসের ডিষ্ট্রিক্ট সুপরিণ্টেণ্ডেণ্টের কর্ম্ম করিবেন।

শ্রীযুক্ত জে সি ডজসন সাহেব সিলেটের মাজিষ্ট্রেট ও কালেক্টর হইবেন ও দ্বিতীয় শ্রেণীভুক্ত হইবেন কিন্তু অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত যশোহরের আডিসনল জজের কর্ম্ম করিতে থাকিবেন।

শ্রীযুক্ত এফ এচ পেলু সাহেব হুগলীর জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর হইবেন। তিনি ছুটী লইয়াছেন।

নিম্নলিখিত মহোদয় দ্বয় চট্টগ্রামের দাতব্য ঔষধালয়ের কর্ম্ম সম্পাদনার্থ সভার সভ্য হইবেন।

শ্রীযুক্ত বাবু গৌরচন্দ্র রায়।
„ „ লালচাঁদ চৌধুরী।

১৮৬৮ সাল ২৪ মার্চ।

শ্রীযুক্ত এচ বেবরলি সাহেব ছুটী লওয়াতে তাঁহার অনুপস্থান কালে কিম্বা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুক্ত পি ডি ডিকিনস্ সাহেব দলীল দস্তাবেজের রেজিষ্ট্রার জেনরলের কর্ম্ম করিবেন। এবং তাঁহার হাতে এ প্রেসিডেন্সী ডিষ্ট্রিক্ট রেজিষ্ট্ররের যে কর্ম্ম আছে যত কাল অন্যের প্রতি সেই কর্ম্ম অর্পণ না করেন তত কাল তাহারও ভার রাখিবেন। আরো তিনি ১৮৫২ সালের ৫ আইনমতে কলিকাতার বিবাহের রেজিষ্ট্রারের কর্ম্ম করিবেন ও ১৮৬৫ সালের ৫ আইনমতে ঐ নগরের বিবাহের জ্যেষ্ঠ রেজিষ্ট্রার হইবেন। ও ১৮৬৫ সালের ১৫ আইনমতে হাই কোর্টের সাধারণ দেওয়ানী বিচারাধিকারের স্থানীয় সীমার বহির্ভূত স্থানে পারসিদিগের বিবাহের রেজিষ্ট্রার হইবেন।

Mr W M Souttar, to officiate as Registrar of the Presidency District, but not to join until relieved of the charge of the Sub-Division of Magoorah

Mr G M Ridsdale to officiate as District Superintendent of Police of Cuttack, during the absence, on leave, of Mr W C Lacey, or until further orders

Mr W H Grimley to be a Municipal Commissioner and Vice Chairman of the Municipal Commissioners of the Towns of Hooghly and Chinsurah

Baboo Umbica Churn Roy Chowdry to be a Member of the Local Committee for the management of the Charitable Dispensary at Muldah

LEAVE OF ABSENCE

*The 17th March* 1868

Mr J B Goad, Assistant Superintendent of Police, Sylhet for twenty three days from 24th August last, under paragraph 11 of the Uncovenanted Service Absentee Rules

Mr E Stewart, Deputy Magistrate and Deputy Collector of Mudhoypoorah for one month, under paragraph 16 of the Uncovenanted Service Absentee Rules, after the approaching Half yearly Examinations are over

*The 19th March* 1868

Baboo Sumbhoo Chunder Goopto, Sub Assistant Surgeon of the Burrisal Charitable Dispensary, for three months, under paragraph 11 of the Uncovenanted Service Absentee Rules in extension of the leave granted to him under orders of the 21st December last

Captain W W Hume, District Superintendent of Police, Luckimpore for one month to enable him to appear before the Standing Medical Committee at the Presidency

*The 20th March* 1868

Lieutenant J Gregory, Deputy Commissioner of the Naga Hills, for two months on private affairs, under the Financial Resolution dated 22nd February 1856

Mr A Grote, Member of the Board of Revenue, availed himself of the leave granted to him under orders of the 27th ultimo, from the 15th instant.

*The 21st March* 1868

Mr J Mackenzie, Collector of Calcutta, for six months, on private affairs, under paragraph 12, Clause 1 of the Uncovenanted Service Absentee Rules

Moulvy Abdool Ghuffoor, Deputy Magistrate and Deputy Collector of Bowsee for three months under paragraph 11 of the Uncovenanted Service Absentee Rules, in extension of the leave granted to him under orders of the 10th January last

[*Government Gazette, 31st March* 1868]

শ্রীযুত ডবলিউ এম স্কটর সাহেব প্রেসিডেন্সী ডিষ্ট্রিক্টের রেজিষ্ট্রারের কর্ম্ম করিবেন কিন্তু মাগুরা সাবডিবিজনের কর্ম্মের ভার যত কাল অন্যের প্রতি অর্পণ না করেন তত কাল ঐ কর্ম্মে প্রবর্ত্ত হইবেন না।

শ্রীযুত ডবলিউ সি লেসি সাহেব ছুটী লওয়াতে তাঁহার অনুপস্থান কালে কি অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুত জি এম রিডসডেল সাহেব কটকের পোলীসের ডিষ্ট্রিক্ট সুপরিন্টেণ্ডেন্টের কর্ম্ম করিবেন।

শ্রীযুত ডবলিউ এচ গ্রিমলি সাহেব হুগলী ও চুঁচুড়া নগর পরিপাটি করণার্থ সভা ও সভ্যেরদের প্রতিনিধি সভাপতি হইবেন।



শ্রীযুত বাবু অম্বিকাচরণ রায় চৌধুরী মালদহের দাতব্য ঔষধালয়ের কার্য্য সম্পাদনার্থ স্থানীয় সভার সভ্য হইবেন।

ছুটী।

১৮৬৮ সাল ১৭ মার্চ।

শ্রীহট্টের পোলীসের আসিষ্টান্ট সুপরিন্টেণ্ডেন্ট শ্রীযুত জে বি গোড সাহেব অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১১ ধারামতে গত আগষ্ট মাসের ২৪ তারিখ অবধি ২৩ দিনের ছুটী পাইয়াছেন।

মধ্যপুরার ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত ই ষ্টুয়ার্ট সাহেব আগামি ষাণ্মাসিক পরীক্ষা সমাপ্ত হইলে পর অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১৬ ধারামতে এক মাসের ছুটী পাইবেন।

১৮৬৮ সাল ১৯ মার্চ।

বরিশালের দাতব্য ঔষধালয়ের সব আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুত বাবু শম্ভু চন্দ্র গুপ্ত গত ডিসেম্বর মাসের ২১ তারিখের আজ্ঞাক্রমে যে ছুটী পান অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১১ ধারামতে তদধিক তিন মাসের ছুটী পাইয়াছেন।

লক্ষ্মীপুর পোলীসের ডিষ্ট্রিক্ট সুপরিন্টেণ্ডেন্ট কাপ্তান শ্রীযুত ডবলিউ ডবলিউ হিউম সাহেব রাজধানীস্থ স্থায়ি চিকিৎসক সভার সম্মুখে উপস্থিত হওনার্থ এক মাসের ছুটী পাইয়াছেন।

৮৬৮ সাল ২০ মার্চ।

নাগাপর্ব্বতের ডেপুটী কমিসনর লেপ্টেনেন্ট শ্রীযুত জে গ্রেগরি সাহেব ফিনান্সিয়ল ডিপার্টমেন্টের ১৮৫৬ সালের ফেব্রুয়ারি মাসের ২২ তারিখের নির্দ্ধারণমতে আপন কর্ম্মের নিমিত্তে দুই মাসের ছুটী পাইয়াছেন।

রেবিনিউ বোর্ডের মেম্বর শ্রীযুত এ গ্রোট সাহেবকে গত মাসের ২৭ তারিখের আজ্ঞাক্রমে যে ছুটী দেওয়া যায় তাহা তিনি বর্ত্তমান মাসের ১৫ তারিখ অবধি গ্রহণ করিয়াছেন।

১৮৬৮ সাল ২১ মার্চ।

কলিকাতার কালেক্টর শ্রীযুত জে মাকেঞ্জি সাহেব অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১২ ধারার ১ প্রকরণমতে আপন কর্ম্মের নিমিত্তে ছয় মাসের ছুটী পাইয়াছেন।

বৌসির ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত মৌলবী আবদুল গফুর গত জানুয়ারি মাসের ১০ তারিখের আজ্ঞাক্রমে যে ছুটী পান অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১১ ধারামতে তদধিক তিন মাসের ছুটী পাইয়াছেন।

Mr J Anderson, Officiating Joint-Magistrate and Deputy Collector of Rungpore, for two months, under Section 6 of the Covenanted Service Absentee Rules

Mr J Anderson, Officiating Joint Magistrate and Deputy Collector of Rungpore, for six months under Section 9 of the Covenanted Service Absentee Rules, from the 9th May next

*The 23rd March* 1868

Mr F Adams District Superintendent of Police Midnapore, for one month, under paragraph 11 of the Uncovenanted Service Absentee Rules

Mr E V Westmacott, Officiating Joint Magistrate of Dinagepore, is allowed one month's leave of absence, under the Financial Resolution No 2749, dated the 24th September 1867 from the 4th June next, or any other day within one month of that date on which he may avail himself of it, to enable him to present himself for examination by the Standard of High Proficiency in Bengallee at the Examination which will be held in July next

Mr C C Quinn Assistant Magistrate of Bongong is allowed ten days leave of absence under the Financial Resolution No 2749 dated the 24th September 1867 to enable him to present himself for examination by the Standard of High Proficiency in Bengallee at the Examination which will be held in July next

Mr H W Alexander Magistrate and Collector of Shahabad for two months under Section 6 of the Covenanted Service Absentee Rules, from any date within one month after the 15th of April next, on which he may avail himself of the leave

*The 24th March* 1868

Moulvy Mohiooddeen Sudder Ameen of Tirhoot, for fifteen days, under paragraph 11 of the Uncovenanted Service Absentee Rules, in extension of the leave granted to him under orders of the 18th ultimo

Mr H Beverley, Registrar General of Assurances, Lower Provinces, is allowed six months' leave of absence from the 15th April next, under Section 9 of the Covenanted Service Absentee Rules together with seven days for preparation

Captain H Howe Deputy Master Attendant, for three months, under the orders of the Secretary of State for India dated 8th November 1865 from any date in April next on which he may avail himself of the leave

Mr W C Lacey, District Superintendent of Police, Cuttack, for two months, under the orders of the Secretary of State for India, dated 8th

রঙ্গপুরের একটিং জাইন্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত জে আণ্ডর্সন সাহেব চিহ্নিত কার্য্যকারকদের ছুটির বিধির ৬ ধারামতে দুই মাসের ছুটি পাইয়াছেন।

রঙ্গপুরের একটিং জাইন্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত জে আণ্ডর্সন সাহেব চিহ্নিত কার্য্যকারকদের ছুটির বিধির ৯ ধারামতে আগামি মে মাসের ৯ তারিখ অবধি ছয় মাস ছুটি পাইবেন।

১৮৬৮ সাল ২৩ মার্চ।

মেদিনীপুর পোলীসের ডিষ্ট্রিক্ট সুপারিণ্টেণ্ডেণ্ট শ্রীযুক্ত এফ আডমস সাহেব অচিহ্নিত কর্য্যকারকদের ছুটির বিধির ১১ ধারামতে এক মাস ছুটি পাইয়াছেন।

দিনাজপুরের একটিং জাইন্ট মাজিষ্ট্রেট শ্রীযুক্ত ই বি ওয়েষ্টমাকট সাহেব আগামি জুলাই মাসে যে পরীক্ষা হইবে তাহাতে বঙ্গভাষার উচ্চতম কক্ষের পরীক্ষা দানার্থে উপস্থিত হইবার জন্যে ফিনান্সিয়ল ডিপার্টমেন্টের ১৮৬৭ সালের সেপ্টেম্বর মাসের ২৪ তারিখের ২৭৪৯ নম্বরের নিদ্ধারণমতে আগামি জুন মাসের ৪ তারিখঅবধি কিম্বা সেই তারিখের পর এক মাসের মধ্যে অন্য যে তারিখে ছুটি গ্রহণ করেন তদবধি এক মাস ছুটি পাইবেন।

বনগাঁয়ের আসিষ্টাণ্ট মাজিষ্ট্রেট শ্রীযুক্ত সি সি কুইন সাহেব আগামি জুলাই মাসে যে পরীক্ষা হইবে তাহাতে বঙ্গভাষার উচ্চতম কক্ষের পরীক্ষা দানার্থে উপস্থিত হইবার জন্যে ফিনান্সিয়ল ডিপার্টমেন্টের ১৮৬৭ সালের সেপ্টেম্বর মাসের ২৪ তারিখের ২৭৪৯ নম্বরের নিদ্ধারণমতে দশ দিনের ছুটি পাইয়াছেন।

শাহাবাদের মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুক্ত এচ ডবলিউ আলেকজাণ্ডর সাহেব আগামি আপ্রিল মাসের ১৫ তারিখের পর এক মাসের মধ্যে যে কোন তারিখে ছুটী গ্রহণ করেন চিহ্নিত কার্য্যকারকদের ছুটির বিধির ৬ ধারামতে তদবধি দুই মাসের ছুটি পাইয়াছেন।

১৮৬৮ সাল ২৪ মার্চ।

ত্রিহুতের সদর আমীন শ্রীযুক্ত মৌলবী মহীউদ্দীন গত মাসের ১৮ তারিখের আজ্ঞাক্রমে যে ছুটী পান তদতিরিক্ত অচিহ্নিত কার্য্যকারকদের ছুটির বিধির ১১ ধারামতে পনের দিনের ছুটি পাইয়াছেন।

বঙ্গপ্রভৃতি দেশের নিদর্শনপত্রের রেজিষ্ট্রার জেনরল শ্রীযুক্ত এচ বেবরলি সাহেব চিহ্নিত কার্য্যকারকদের ছুটির বিধির ৯ ধারামতে আগামি আপ্রিল মাসের ১৫ তারিখ ছয় মাস ও প্রস্তুত হওনার্থ সাত দিন ছুটি পাইয়াছেন।

ডেপুটি মাষ্টর আটেণ্ডেণ্ট কাপ্তান শ্রীযুক্ত এচ হাউ সাহেব ভারতবর্ষের পক্ষ শ্রীযুক্ত ষ্টেট সেক্রেটারী সাহেবের ১৮৬৫ সালের নবেম্বর মাসের ৮ তারিখের আজ্ঞাক্রমে আগামি আপ্রিল মাসের যে তারিখে ছুটী গ্রহণ করেন তদবধি তিন মাসের ছুটী পাইয়াছেন।

ভারতবর্ষের পক্ষ শ্রীযুক্ত ষ্টেট সেক্রেটারী সাহেব ১৮৬৫ সালের নবেম্বর মাসের ৮ তারিখে যে আজ্ঞা করেন কটক পোলীসের ডিষ্ট্রিক্ট সুপারিণ্টেণ্ডেণ্ট

November 1865, from any date in April on which he may avail himself of the leave

NOTIFICATIONS

*The 16th March* 1868

Mr W H D'Oyly, Officiating Magistrate and Collector of Bhangulpore, is authorized to make over charge of his duties to the Joint Magistrate and Deputy Collector of that District to enable him to avail himself of the privilege leave which has been granted to him under orders of the 16th instant

*The 20th March* 1868

A supplementary Commission of the Peace for Bengal Behar and Orissa was issued by the High Court of Judicature at Fort William in Bengal on the 10th instant, directed to Major James Burn

*The 24th March* 1868

The services of Third Grade Sub Assistant Surgeon Tarny Churn Bhadoory, a supernumerary at the Presidency are placed at the disposal of the Government of the North Western Provinces

---

NOTIFICATION

*The 20th March* 1868

In supersession of the Notification of the 28th ultimo published in the *Calcutta Gazette* of the 4th instant it is hereby notified that Monday the 20th April next has been fixed for the commencement of the next Half yearly Examination of Assistants and others

---

ERRATUM

*The 20th March* 1868

In the orders of the 24th ultimo published in the *Bengalee Gazette* of the 3rd idem notifying the appointments of certain gentlemen to be Municipal Commissioners for the Town of Monghyr, for "Kally Prosad Chowdry," *read* Kally Prosonno Rai Chowdhry

---

The following Orders issued by the Government of India, in the Foreign Department are re published for general information —

*No* 513

*General*

*The 19th March* 1868

The following Resolution is published for general information —

No 514

Read again the undermentioned papers —

Notification dated 10th December 1864 No 5356

Docket from Officiating Secretary Public Works Department North Western Provinces, dated 27th February 1867 No 607

শ্রীযুক্ত ডবলিউ সি সেসি সাহেব সেই আজ্ঞাক্রমে আপ্রিল মাসের যে কোন তারিখে ছুটী গ্রহণ করেন তদবধি ছুই মাসের ছুটী পাইয়াছেন।

বিজ্ঞাপন।

১৮৬৮ সাল ১৬ মার্চ।

ভাগলপুরের একটিং মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুক্ত ডবলিউ এচ ডয়লি সাহেব বর্ত্তমান মাসের ১৬ তারিখের আজ্ঞাক্রমে অনুগ্রহের যে ছুটী পান তাহা গ্রহণ করণার্থে ঐ জিলার জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটি কালেক্টরের প্রতি আপনার কর্ম্মের ভার অর্পণ করিবার অনুমতি পাইয়াছেন।

১৮৬৮ সাল ২০ মার্চ।

বঙ্গদেশস্থ ফোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্ট বর্ত্তমান মাসের ১০ তারিখে বঙ্গ ও বেহার ও উড়িষ্যাতে শান্তিরক্ষার্থ অতিরিক্ত সনন্দপত্র প্রচার করিয়া মেজর শ্রীযুক্ত জেমস বরণ সাহেবের নামে প্রদান করেন।

১৮৬৮ সাল ২৪ মার্চ।

রাজধানীতে অতিরিক্ত কর্ম্মকারক তৃতীয় শ্রেণীর সব আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুত তারিণীচরণ ভাদুড়ী উত্তর পশ্চিম দেশের গবর্ণমেণ্টের আজ্ঞাধীনে নিযুক্ত হইয়াছেন।

---

বিজ্ঞাপন।

১৮৬৮ সাল ২০ মার্চ।

বর্ত্তমান মাসের ১০ তারিখের বাঙ্গলা গেজেটে গত মাসের ২৮ তারিখের যে বিজ্ঞাপন প্রকাশ করা যায় তৎপরিবর্ত্তে এই সংবাদ দেওয়া যাইতেছে আগামি আপ্রিল মাসের ২০ তারিখ সোমবারে আসিষ্টাণ্ট প্রভৃতির ষাণ্মাসিক পরীক্ষা আরম্ভ হইবে।

---

অশুদ্ধ সংশোধন।

১৮৬৮ সাল ২০ মার্চ।

মুঙ্গের নগর পরিপাটী করণার্থ সভার কএক জন সভ্যকে নিযুক্ত করণ বিষয়ে গত মাসের ২৪ তারিখের যে আজ্ঞা এই মাসের ৩ তারিখের বাঙ্গলা গেজেটে প্রকাশ করা যায় তন্মধ্যে কালীপ্রসাদ চৌধুরী এই নামের পরিবর্ত্তে কালীপ্রসন্ন রায় চৌধুরী এই নাম পাঠ করিতে হইবে।

---

ফরিন্ ডিপার্টমেণ্টে ভারতবর্ষের গবর্ণমেণ্টের নিম্ন লিখিত যে আজ্ঞা প্রকাশ হইয়াছে তাহা সর্ব্বসাধারণের জ্ঞানার্থে প্রকাশ করা যাইতেছে।

৫১৩নং।

সাধারণ—

১৮৬৮ সাল ১৯ মার্চ।

নিম্নলিখিত নিষ্কারণ সর্ব্বসাধারণের জ্ঞানার্থে প্রকাশ করা যাইতেছে।

৫১৪ নং।

নিম্নলিখিত পত্র পুনশ্চ পাঠ করা গেল।

১৮৬৪ সালের ডিসেম্বর মাসের ১০ তারিখে ৫৩৫৬ নম্বরের বিজ্ঞাপন।

উত্তর পশ্চিম দেশের পবলিক ওর্কস ডিপার্টমেণ্টের একটিং সেক্রেটারী সাহেবের ১৮৬৭ সালের ফেব্রুআরি মাসের ২৭ তারিখের ৬০৭ নম্বরের পত্রের মর্ম্ম।

Letter from 1st Assistant Agent, Central India dated 14th May 1867 No 14/75

From Registrar High Court North Western Provinces dated 19th June 1867 No 1294

From Officiating Registrar High Court Calcutta dated 24th July 1867 No 2236

Circular dated 11th September 1867 No 1543

Read also the following replies to the abovementioned Circular —

From Resident at Nipal dated 21st September 1867 No 16

From Resident at Hyderabad dated 9th October 1867 No 47

From Political Agent Munnipore dated 24th October 1867 No 61

From Agent North East Frontier dated 30th September 1867 No 3 0

From Agent Rajpootana dated 30th September 1867 No 1106/7 G

From Agent Central India dated 10th October 1867 No 64/300

From Officiating Commissioner Mysore dated 5th November 1867 No 4334/111

From Secretary to Chief Commissioner Burmah dated 2nd November 1867 No 6 M/ 4

From Secretary to Chief Commissioner Central [illegible] dated 6th January 1868 No 52/370

From Secretary to Chief Commissioner Oudh dated 10th January 1868 No 182

From Secretary to Government of the Punjab dated 23rd September 1867 No 846/1390

From Secretary to Government North Western Provinces dated 11th January 1868 No 8

From Secretary to Government Bengal dated 10th January 1868 No 167

From Secretary to Government Fort St George dated 4th December 1867 No 3 5

From Secretary to Government Bombay dated 8th October 1867 No 261

---

RESOLUTION

For some time past the Government of India has had under its consideration the manner in which Natives of India who have adopted the European style in respect to boots and shoes should be permitted to appear on

মধ্য ভারতবর্ষের প্রথম আসিষ্টাণ্ট এজেণ্ট সাহেবের ১৮৬৭ সালের মে মাসের ১৪ তারিখের ১৪/৭৫ নম্বরের পত্র।

উত্তর পশ্চিম দেশের হাই কোর্টের রেজিষ্ট্রার সাহেবের ১৮৬৭ সালের জুন মাসের ১৯ তারিখের ১২৯৪ নম্বরের পত্র।

কলিকাতার হাই কোর্টের একটিং রেজিষ্ট্রার সাহেবের ১৮৬৭ সালের জুলাই মাসের ২৪ তারিখের ২২৩৬ নম্বরের পত্র।

১৮৬৭ সালের ১১ সেপ্টেম্বর তারিখের ১৫৪৩ নম্বরের সরকুলর।

উক্ত সরকুলরের নিম্নলিখিত উত্তর পাঠ করা গেল

নেপালের রেসিডেণ্ট সাহেবের ১৮৬৭ সালের সেপ্টেম্বর মাসের ২১ তারিখের ১৬ নম্বরের উত্তর।

হায়দরাবাদের রেসিডেণ্ট সাহেবের ১৮৬৭ সালের অকটোবর মাসের ৯ তারিখের ৪৭ নম্বরের উত্তর।

মণিপুরের পলিটিকল এজেণ্ট সাহেবের ১৮৬৭ সালের অকটোবর মাসের ২৪ তারিখের ৬১ নম্বরের উত্তর।

উত্তর পূর্ব্বাঞ্চল দেশের এজেণ্ট সাহেবের ১৮৬৭ সালের সেপ্টেম্বর মাসের ৩ তারিখের ৩২ নম্বরের উত্তর।

রাজপুতানার এজেণ্ট সাহেবের ১৮৬৭ সালের সেপ্টেম্বর মাসের ৩০ তারিখের ১১৯৯/৭২ G নম্বরের উত্তর।

মধ্য প্রদেশের এজেণ্ট সাহেবের ১৮৬৭ সালের অকটোবর মাসের ১ তারিখের ৬৪/৩০০ নম্বরের উত্তর।

মহীসুরের একটিং কমিস্যনর সাহেবের ১৮৬৭ সালের নবেম্বর মাসের ৫ তারিখের ৪৩৩৪/১১১ নম্বরের উত্তর।

বর্ম্মার প্রধান কমিস্যনর সাহেবের সেক্রেটারীর ১৮৬৭ সালের নবেম্বর মাসের ২ তারিখের ৬M/২ ৪ নম্বরের উত্তর।

মধ্য প্রদেশের প্রধান কমিস্যনর সাহেবের সেক্রেটারীর ১৮৬৮ সালের জানুআরি মাসের ৬ তারিখের ৫২/৩৭ নম্বরের উত্তর।

অযোধ্যার প্রধান কমিস্যনর সাহেবের সেক্রেটারীর ১৮৬৮ সালের ১০ জানুআরি তারিখের ১৮২ নম্বরের উত্তর।

পঞ্জাবের গবর্ণমেণ্টের সেক্রেটারীর ১৮৬৭ সালের সেপ্টেম্বর মাসের ২৩ তারিখের ৮৪৫/১৩৯ নম্বরের উত্তর।

উত্তর পশ্চিম দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী সাহেবের ১৮৬৮ সালের জানুআরি মাসের ১১ তারিখের ৮ নম্বরের উত্তর।

বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী সাহেবের ১৮৬৮ সালের জানুআরি মাসের ১ তারিখের ১৬৭ নম্বরের উত্তর।

মান্দ্রাজ গবর্ণমেণ্টের সেক্রেটারী সাহেবের ১৮৬৭ সালের ডিসেম্বর মাসের ৪ তারিখের ৩২৫ নম্বরের উত্তর।

বোম্বাই গবর্ণমেণ্টের সেক্রেটারী সাহেবের ১৮৬৭ সালের অকটোবর মাসের ৮ তারিখের ২৬১ নম্বরের উত্তর।

---

নির্দ্ধারণ।

ভারতবর্ষীয় যে ব্যক্তিরা বুট ও জুতা ইউরোপীয় নিয়মানুসারে ব্যবহার করেন তাঁহারা রাজকীয় কিম্বা অর্দ্ধ রাজকীয় অথবা সাধারণ কর্ম্মোপলক্ষে ব্রিটিষীয় গবর্ণমেণ্টের কার্য্যকারকদের সম্মুখে উপস্থিত হইলে তাঁহাদের যে রীতি

### VI.—Servants of Companies.

[Provision as to servants of Companies.]

24. No person holding a paid employment under any such Company as is mentioned in section 22 shall be liable as such to take out a certificate under this Act; but one per cent. of the amount of his pay, when such pay amounts in the year to Rupees 1,000 or upwards, shall be deducted therefrom at the time of payment by the Treasurer or other officer whose duty it is to make such payments, and shall be deemed to be a tax payable under this Act.

Every such Treasurer or other officer shall as soon as may be after making such deduction pay to the credit of the Government of India, or as such Government shall from time to time direct, the amount of such deductions, and shall be answerable to such Government for such payment.

Every Company, Treasurer or other officer as aforesaid is hereby indemnified for all deductions and payments made in pursuance of this section.

The Treasurer, Secretary or principal Agent or Manager of every such Company shall be legally bound to prepare, and, on or before the thirtieth day of April in this and every subsequent year, to deliver to the Collector of the place at which its principal place of business in British India is situate, in such form as may from time to time be prescribed by the Governor General of India in Council, a return in writing, showing the names of all persons holding at the date of the said return paid employments under the Company whose pay as such amounts in the year to Rupees 1,000 or upwards, together with the salaries payable by the Company to such persons respectively.

In determining under which of the classes mentioned in the said Schedule A any person holding any such employment and exercising nevertheless a profession or trade, shall be assessed, the Collector shall neglect the amount of the pay which such person receives in respect of his said employment.

### ৬। কোম্পানির কর্ম্মকারক সংক্রান্ত বিধি।

[কোম্পানিদিগের কার্য্যকারক বিষয়ক বিধান।]

২৪ ধারা। ২২ ধারাতে যে কোম্পানির উল্লেখ হইয়াছে কোন ব্যক্তি তদ্রূপ কোম্পানির অধীনে বেতন বিশিষ্ট কর্ম্ম পাইলে ঐ কর্ম্মকারক স্বরূপ তাঁহার এই আইনমতে সর্টিফিকট গ্রহণ করিবার আবশ্যক নাই। কিন্তু যদি তাঁহার বেতন বৎসর ১০০০৲ টাকা কি তাহার ঊর্দ্ধ হয় তবে ট্রেজুরর কিম্বা অন্য যে কার্য্যকারক ঐ বেতন দিয়া থাকেন তিনি ঐ বেতন দেওন সময়ে তাহা হইতে শতকরা এক টাকা হিসাবে বাদ দিবেন, তাহা এই আইনমতে দাতব্য টাক্স জ্ঞান হইবে।

উক্ত প্রত্যেক ট্রেজুরর কি কার্য্যকারক পূর্ব্বোক্ত টাকা বাদ দিলে পর ভারতবর্ষের গবর্ণমেণ্টের নামে জমা দিবার জন্যে অবিলম্বে পাঠাইবেন, কিম্বা ঐ গবর্ণমেণ্ট সময়ে২ যেরূপ আজ্ঞা করেন তদনুসারে করিবেন ও সেই টাকার জন্যে ঐ গবর্ণমেণ্টের নিকট দায়ী হইবেন।

প্রত্যেক কোম্পানি কি ট্রেজুরর কি অন্য কার্য্যকারক এই ধারানুসারে যে সকল টাকা কাটিয়া লন ও জমা দেন তিনি তজ্জন্য এই ধারাক্রমে ক্ষতিপূরণের দায় হইতে অব্যাহতি পাইবেন।

মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব সময়ে২ যে পাঠ নিরূপণ করেন ঐ কোম্পানির ট্রেজুরর কি সেক্রেটরী কি প্রধান নিয়োগী কি কার্য্যাধ্যক্ষ বর্ত্তমান ও ভাবি প্রতি বৎসরের আপ্রিল মাসের ৩০ তারিখে কি তৎপূর্ব্বে, সেই পাঠ মত লিখিত রিটর্ন লিখিয়া, ঐ কোম্পানির কর্ম্মের প্রধান স্থান ব্রিটনীয় ভারতবর্ষের যে স্থানে থাকে সেই স্থানের কালেক্টর সাহেবের প্রতি অর্পণ করিবেন। বিশেষতঃ ঐ রিটর্নের তারিখে যে সকল ব্যক্তি ঐ কোম্পানির নিকট কর্ম্ম করিয়া বৎসর ১০০০৲ টাকা কি তদূর্দ্ধ বেতন পান তাঁহাদের নাম এবং কোম্পানি সেই২ ব্যক্তিদিগকে যত টাকা বেতন দিয়া থাকেন তাহা ঐ রিটর্নে লিখিতে হইবে।

পূর্ব্বোক্ত কর্ম্মকারক কোন ব্যক্তি যদি সেই পদাধিকার ধারণ করিয়াও বৃত্তি কি বাণিজ্য করিতে অনুমতি পাইয়া থাকেন, তবে উক্ত A চিহ্নিত তফসীলের লিখিত যে শ্রেণীমতে ঐ ব্যক্তির টাক্স ধার্য্য করিতে হইবে কালেক্টর সাহেব তাহা নিরূপণ কালে সেই ব্যক্তির ঐ কর্ম্মের বেতন ধরিবেন না ইতি।

---

### VII.—Payment of the Tax.

[Tax when payable.]

25. All taxes under this Act, except when they are deducted under section 23, or section 24, shall be payable on the first day of May in each year.

*Instalments.*

[Payment by instalments.]

Provided that in every case where the amount so payable equals or exceeds Rupees forty, it may be paid in each year by two instalments, the first

### ৭। টাক্স দেওনের বিধি।

[টাক্স যে সময়ে দিতে হইবে তাহার কথা।]

২৫ ধারা। এই আইনের ২৩ ধারামতে কিম্বা ২৪ ধারামতে যে সকল টাক্স বেতনহইতে কাটিয়া লওয়া যাইবে তদ্ভিন্ন এই আইনমত সকল টাক্স প্রতি বৎসর মে মাসের ১ তারিখে দিতে হইবে।

কিস্তির বিধি।

[কিস্তিক্রমে টাকা দেওনের কথা।]

কিন্তু তদ্রূপে ৪০ চল্লিশ টাকা কি তদধিক দিতে হইলে প্রতিবৎসর দুই কিস্তি করিয়া দেওয়া যাইতে পারিবে। ঐ টাকা যে ব্যক্তির দাতব্য হয় ১০ ধারার লিখিত

instalment to be paid on some day not later than fifteen days after the name of the person paying the same shall have appeared in the list mentioned in section 13, and the second instalment on the first day of November

[Discount]

If in any such case the whole amount be paid on or before the day on which the said first instalment is to be paid as aforesaid the person paying such whole amount shall be entitled to a discount of two and a half per cent on the amount of the second instalment

[Death or insolvency of person paying first instalment]

26 When any person pays only such first instalment, and between the first day of May and the second day of November, dies, or is by sickness or other infirmity rendered incapable of exercising the profession or trade in respect of which his certificate was granted or takes the benefit of any Act for the relief of insolvent debtors the amount of the second instalment shall not be claimable

[Firm paying first instalment and dissolving partnership or becoming insolvent]

When any firm pays only such first instalment and between the first day of May and the second day of November dissolves partnership, or takes the benefit of any Act for the relief of insolvent debtors the amount of the second instalment shall not be claimable

[Death or insolvency of person paying whole amount]

27 When any person pays the whole amount as aforesaid and between the first day of May and the second day of November dies or is by sickness or other infirmity rendered incapable of exercising the profession or trade in respect of which his certificate was granted, or takes the benefit of any Act for the relief of insolvent debtors one moiety of such amount less the said discount (if any) shall be paid to his representative or himself or his assignee, as the case may be

[Firm paying whole amount and dissolving partnership or becoming insolvent]

When any firm pays the whole amount as aforesaid, and between the first day of May and the second day of November, dissolves partnership or takes the benefit of any Act for the relief of insolvent debtors one moiety of such amount less the said discount (if any) shall be repaid under such rules as the Governor General of India in Council shall from time to time prescribe

[গবর্ণমেন্ট গেজেট । ১৮৬০ । ৪ আপ্রিল ।]

নিম্বন্টের মধ্যে তাঁহার নাম প্রকাশ হইলে পর পঞ্চদশ দিনের অনধিক কোন দিবসে তাঁহার সেই প্রথম কিস্তি, ও নবেম্বর মাসের প্রথম দিনে দ্বিতীয় কিস্তি দিতে হইবে।

[ডিসকৌণ্টের কথা।]

পূর্ব্বোক্ত কোন স্থলে উক্ত প্রথম কিস্তি যে দিনে দিতে হইবে যদি সেই দিনে কি তাহার পূর্ব্বে টাকার সমুদয় টাকা দেওয়া যায় তবে যে ব্যক্তি ঐ সমুদয় টাকা দেন তিনি দ্বিতীয় কিস্তির টাকার উপর শতকরা ২॥০ টাকার হিসাবে ডিসকৌণ্ট পাইতে পারিবেন ইতি।

[কোন ব্যক্তি প্রথম কিস্তি দিয়া মরিলে কি দেউলিয়া হইলে তাহার কথা।]

২৬ ধারা। যদি কোন ব্যক্তি কেবল সেই প্রথম কিস্তি দিয়া মে মাসের প্রথম ও নবেম্বর মাসের দ্বিতীয় তারিখের মধ্যে কোন দিনে মরেন কিম্বা যে বৃত্তির কি বাণিজ্যের উপলক্ষে তাঁহার সার্টিফিকট দেওয়া গিয়াছে যদি রোগ কি অন্য অস্বাস্থ্যপ্রযুক্ত সেই বৃত্তি কি বাণিজ্য চালাইতে অক্ষম হন, কিম্বা দেউলিয়া খাতকের উপকারার্থে কোন আইনদ্বারা রক্ষা পান, তবে দ্বিতীয় কিস্তির টাকার দাওয়া হইতে পারিবে না।

[কুঠী প্রথম কিস্তি দিয়া অংশিত্ব লোপ করিলে কিম্বা দেউলিয়া হইলে তদ্বিষয়ের কথা।]

যদি কোন কুঠী কেবল সেই প্রথম কিস্তি দিয়া মে মাসের প্রথম ও নবেম্বর মাসের দ্বিতীয় দিবসের মধ্যে কোন সময়ে অংশিত্ব লোপ করেন কিম্বা দেউলিয়া খাতকের উপকারার্থে কোন আইনদ্বারা রক্ষা পান তবে দ্বিতীয় কিস্তির টাকার দাওয়া হইতে পারিবে না ইতি।

[কোন ব্যক্তি সমুদয় টাকা দিয়া মরিলে কি দেউলিয়া হইলে তদ্বিষয়ের কথা।]

২৭ ধারা। যদি কোন ব্যক্তি পূর্ব্বোক্ত সমুদয় টাকা দিয়া মে মাসের প্রথম ও নবেম্বর মাসের দ্বিতীয় দিবসের মধ্যে কোন দিনে মরেন কিম্বা যে বৃত্তির কি বাণিজ্যের উপলক্ষে তাঁহার সার্টিফিকট দেওয়া গিয়াছে যদি রোগ কি অন্য অস্বাস্থ্যপ্রযুক্ত সেই বৃত্তি কি বাণিজ্য চালাইতে অক্ষম হন কিম্বা দেউলিয়া খাতকের উপকারার্থে কোন আইনদ্বারা রক্ষা পান, তবে উক্ত ডিসকৌণ্ট পূর্ব্বে প্রাপ্ত হইলে তাহা বাদ দিয়া তাঁহার স্থলাভিষিক্তকে কিম্বা বিষয় বিশেষে তাঁহাকে কিম্বা তাঁহার আসাইনিকে ঐ সমুদয় টাকার অর্দ্ধাংশ দেওয়া যাইতে পারিবে।

[কুঠী সমুদয় টাকা দিয়া অংশিত্ব লোপ করিলে কি দেউলিয়া হইলে তদ্বিষয়ের কথা।]

যদি কোন কুঠী পূর্ব্বোক্তমতে সমুদয় টাকা দিয়া মে মাসের প্রথম ও নবেম্বর মাসের দ্বিতীয় দিবসের মধ্যে কোন দিনে অংশিত্ব লোপ করেন কিম্বা দেউলিয়া খাতকের উপকারার্থে কোন আইনদ্বারা রক্ষা পান তবে মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব সময়ের যে বিধি করেন, তদনুসারে পূর্ব্বে প্রাপ্ত ডিসকৌণ্ট বাদ দিয়া ঐ সমুদয় টাকার অর্দ্ধাংশ ফিরিয়া দেওয়া যাইবে ইতি।

*Recovery of second Instalment*

[Recovery of second instalment.]

28. If the Collector has caused a notice to be served on any person liable to pay the said second instalment and requiring him within seven days from the date of the service to pay the amount of such instalment (mentioning it), and if the person so served does not within that period pay such amount as required by the said notice he shall on conviction before a Magistrate be fined twice the amount so mentioned.

দ্বিতীয় কিস্তি আদায় করিবার বিধি।

[দ্বিতীয় কিস্তি আদায় করিবার কথা।]

২৮ ধারা। উক্ত দ্বিতীয় কিস্তির টাকা যে ব্যক্তির দেনা থাকে, যদি কালেক্টর সাহেব তাঁহাকে নোটিস দেওয়াইয়া ঐ নোটিস পাইবার তারিখ অবধি সাত দিনের মধ্যে ঐ কিস্তির এত টাকা দিতে আজ্ঞা করেন এবং যাঁহার নামে নোটিস দেওয়া গেল তিনি যদি ঐ সময়ের মধ্যে ঐ নোটিসের আদেশমতে টাকা না দেন তবে মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে প্রমাণ হইলে তাঁহার উল্লিখিত টাকার দ্বিগুণ অর্থদণ্ড হইবে ইতি।

*Recovery under Revenue law*

[Optional recovery under revenue law.]

29. In any case arising outside the local limits of the Towns of Calcutta, Madras or Bombay, the Collector may, if he thinks fit, recover the amount of any tax or instalment payable under this Act as if it were an arrear of land revenue.

Provided that at some time not less than fifteen days after the name of the defaulter has been included in the list mentioned in section 13 the Collector has caused a notice to be served on him stating to the effect mentioned in section 17 or section 28 (as the case may be); provided also, that the defaulter has not, within the period specified in such notice, complied with the requirement made therein.

On the recovery of the tax from the defaulter, the Collector shall grant him a certificate without any further payment.

Every such certificate shall bear date from the recovery of the tax, and save as aforesaid the provisions of this Act relating to certificates shall apply to certificates granted under this section.

রাজস্ব সংক্রান্ত আইনমতে আদায় করিবার বিধি।

[ইচ্ছা হইলে রাজস্ব সংক্রান্ত আইনক্রমে আদায় করিবার কথা।]

২৯ ধারা। কালেক্টর সাহেব বিহিত বোধ করিলে কলিকাতা ও মান্দ্রাজ ও বোম্বাই নগরের বহির্ভূত স্থানে এই আইনমত পাওনা কোন টাক্সের কি কিস্তির টাকা ভূমির বাকি রাজস্বের ন্যায় আদায় করিতে পারিবেন।

কিন্তু এমত স্থলে প্রয়োজন যে বাকিদারের নাম ১৩ ধারামতে উল্লিখিত নির্দ্দিষ্টপত্রে লেখা গেলে পর কালেক্টর সাহেব পঞ্চদশ দিনের অন্যূন কোন সময়ে তাঁহাকে ১৭ ধারার কিম্বা বিষয়বিশেষে ২৮ ধারার মর্ম্মজ্ঞাপক নোটিস দেওয়ান, আরো প্রয়োজন যে ঐ নোটিসের নিরূপিত সময়ের মধ্যে উল্লিখিত আদেশমতে বাকীদারের কর্ম্ম করিতে ত্রুটি হয়।

বাকিদারের স্থানে টাক্স আদায় করিলে কালেক্টর সাহেব অধিক টাকা না লইয়া তাঁহাকে সর্টিফিকট দিবেন।

উক্ত প্রত্যেক সর্টিফিকট টাক্স আদায় করিবার তারিখ অবধি চলিবে। উক্ত স্থলভিন্ন এই ধারামতে যে সকল সর্টিফিকট দেওয়া যায় তাহার প্রতি এই আইনের সর্টিফিকট বিষয়ক সকল বিধান বর্ত্তিবে ইতি।

*Payment of Taxes and Fines*

[Payment of taxes levied and fines recovered under this Act.]

30. All taxes levied and all fines recovered under this Act shall be paid to the credit of the Government of India, or as such Government shall from time to time direct.

টাক্স ও অর্থদণ্ড দেওনের বিধি।

[এই আইনমত যে টাক্স ও দণ্ডের টাকা আদায় হয় তাহা দিবার কথা।]

৩০ ধারা। এই আইনমতে যে সকল টাক্স সংগৃহীত হয় ও যে সকল দণ্ডের টাকা আদায় হয় তাহা ভারতবর্ষের গবর্ণমেন্টের নামে অথবা সেই গবর্ণমেন্ট সময়ের যে প্রকারে আজ্ঞা করেন সেই প্রকারে জমা হইবে ইতি।

---

VIII.—MISCELLANEOUS.

[Powers of Collector and Commissioner under this Act may be exercised by other officers.]

31. All or any of the powers and duties conferred and imposed by this Act on a Collector and on a Commissioner of Revenue, may be exercised and performed by such other officers or persons as

৮। বিবিধ বিধি।

[এই আইনমতে কালেক্টর ও কমিসানরের যে ক্ষমতা অন্য কার্য্যকারকেরাও সেই ক্ষমতামতে কার্য্য করিবার কথা।]

৩১ ধারা। এই আইনমতে কালেক্টর সাহেবের এবং রাজস্বের কমিসানর সাহেবের প্রতি যে সকল কি যে কোন ক্ষমতার্পণ হইয়াছে ও যে কর্ত্তব্য কর্ম্ম বর্ত্তে, স্থানীয় গবর্ণমেন্ট সময়ে২ অন্য যে কর্ম্মচা

the Local Government shall from time to time appoint in this behalf

[Service of notices.]

32. Service of any notice under this Act shall be made by delivering or tendering a copy thereof under the signature of the Collector.

Whenever it may be practicable, the service of the notice shall be on the person therein named, or in the case of a firm, on some member thereof.

When such person or member cannot be found the service may be made on any adult male member of his family residing with him; and if no such adult male member can be found, the serving officer shall fix the copy of the notice on the outer door of the house in which the person therein named is dwelling, or, in the case of a firm, in which the business thereof is ordinarily carried on.

[Power to declare principal place of business.]

33. When any Company such as is mentioned in section 22, or any person, has several places of business in the territories subject to different Local Governments, the Governor General of India in Council shall have power to declare which of such places shall, for the purposes of this Act, be deemed to be the principal place of business; and when any such Company has several Agents or Managers, which of them shall, for the purposes of this Act, be deemed to be the principal Agent or Manager.

When any such Company or any person has several places of business in the territories subject to a single Local Government, such Government shall have power to declare which of them shall for the purpose of this Act be deemed to be the principal place of business.

The power given by this section may be delegated to and exercised by such officers as the Governor General of India in Council or the Local Government, as the case may be, shall from time to time appoint in this behalf.

[Salaries and establishments.]

34. The Local Government may, with the previous sanction of the Governor General of India in Council, assign such salaries as such Government may from time to time deem proper to the officers appointed under this Act, and allow such establishments for their respective offices as may be necessary for the purposes of this Act.

কৰ্ম্মচারিদিগকে কি ব্যক্তিদিগকে সেইং কর্ম্মে নিযুক্ত করেন তাঁহারদেরও সেই ক্ষমতা থাকিবে ও তাঁহাদের প্রতি সেই কর্ত্তব্য কর্ম্ম বর্ত্তিবে ইতি।

[নোটিস দিবার কথা।]

৩২ ধারা। এই আইনমত কোন নোটিসের প্রতিলিপিতে কালেক্টর সাহেব স্বাক্ষর করিলে, সেই প্রতিলিপি দিলে কি দিতে উদ্যত হইলে ঐ নোটিস জারী হইল।

নোটিস যাহার নামে হয় সাধ্যমতে চেষ্টা করিয়া তাঁহাকেই দিতে হইবে। কুঠির নামে হইলে তদন্তর্গত কোন ব্যক্তিকে দিতে হইবে।

যদি সেই ব্যক্তিকে কি কুঠীর অন্তর্গত ব্যক্তিকে পাওয়া যাইতে না পারে, তবে তাঁহার পরিবারের মধ্যে প্রাপ্তবয়স্ক যে পুরুষ তাঁহার সঙ্গে বাস করিয়া থাকেন নোটিস তাঁহাকে দেওয়া যাইতে পারিবে। যদি বয়ঃপ্রাপ্ত তদ্রূপ পুরুষকে না পাওয়া যায় তবে যে কর্ম্মকারক ঐ নোটিস জারী করিবেন তিনি ঐ নামক ব্যক্তির বাসগৃহের বহির্দ্বারে, কিম্বা কুঠীর নামে হইলে যে স্থানে ঐ কুঠীর কার্য্য নিত্য চলে সেই স্থানের বহির্দ্বারে ঐ নোটিসের প্রতিলিপি লাগাইবেন ইতি।

[কর্ম্মের প্রধান স্থান নিরূপণ করিবার ক্ষমতার কথা।]

৩৩ ধারা। ২২ ধারাতে যে কোম্পানির উল্লেখ হইয়াছে যদি সেই কোম্পানির কিম্বা যদি কোন ব্যক্তির কর্ম্মস্থান স্থানীয় ভিন্নং গবর্ণমেণ্টের শাসিত দেশের মধ্যে থাকে, তবে এই আইনের উপলক্ষে উক্ত সকল স্থানের মধ্যে কোন স্থান কর্ম্মের প্রধান স্থান জ্ঞান হইবে ও যদি তদ্রূপ কোন কোম্পানির অনেক নিয়োগী কি কর্ম্মাধ্যক্ষ থাকেন তবে তাঁহারদের মধ্যে কাহাকে প্রধান নিয়োগী কি কর্ম্মাধ্যক্ষ জ্ঞান করিতে হইবে মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্নর জেনরল সাহেব এইং বিষয় নিরূপণ করিবেন।

যদি স্থানীয় একি গবর্ণমেণ্টের শাসিত দেশের মধ্যে তদ্রূপ কোন কোম্পানির কিম্বা কোন ব্যক্তির বহু কর্ম্মস্থান থাকে তবে এই আইনের উপলক্ষে ঐ সকল কর্ম্মস্থানের মধ্যে কোনটা প্রধান জ্ঞান হইবে ঐ গবর্ণমেণ্ট তাহা নিষ্কার্য্য করিবেন।

এই ধারাতে যে ক্ষমতা প্রদত্ত হইয়াছে, মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবর্নর জেনরল সাহেব অথবা বিষয়বিশেষে স্থানীয় গবর্ণমেণ্ট তদুপলক্ষে যখন যে কার্য্যকারককে নিযুক্ত করিবেন তাঁহার প্রতি সেই ক্ষমতা প্রদান করা যাইতে পারিবে ও তিনি তদনুসারে কার্য্য করিতে পারিবেন ইতি।

[বেতনের ও শিবিরস্থতার কথা।]

৩৪ ধারা। এই আইনমতে যে কার্য্যকারকদিগকে নিযুক্ত করা যায় স্থানীয় গবর্ণমেণ্ট সময়েং তাঁহাদের যে বেতন উপযুক্ত বোধ করেন মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবর্নর জেনরল সাহেবের সম্মতি গ্রহণ পূর্ব্বক তাঁহাদের সেই বেতন নিষ্কার্য্য করিতে পারিবেন এবং এই আইনসংক্রান্ত কর্ম্ম সাধন করিবার জন্য তাঁহাদের কার্য্যালয়ে যত জন কর্ম্মকারকের প্রয়োজন তাঁহাদের অনুমতি দিবেন ইতি।

[Governor General in Council empowered to make rules ]

35 The Governor General of India in Council make from time to time, make rules consistent with this Act for the guidance of officers in matters connected with its enforcement, and may delegate to any Local Government the power given by this section so far as regards the territories subject to such Government

[Commencement of Act ]

36 This Act shall come into operation on the first day of May 1868

---

## SCHEDULE A

### Tax on Professions and Trades

| Class | Description | Rs |
|---|---|---|
| Class I | Persons whose annual profits shall be assessed at Rupees 400 000, and upwards | 6 400 |
| Class II | Persons whose annual profits shall be assessed at Rupees 200 000 or at more than Rs 200,000 and less than Rs 400,000 | 3 200 |
| Class III | Persons whose annual profits shall be assessed at Rupees 100 000 or at more than Rupees 100,000 and less than Rupees 200 000 | 1,600 |
| Class IV | Persons whose annual profits shall be assessed at Rupees 50 000 or at more than Rupees 50,000 and less than Rupees 100,000 | 800 |
| Class V | Persons whose annual profits shall be assessed at Rupees 25 000, or at more than Rupees 25 000 and less than Rupees 50,000 | 400 |
| Class VI | Persons whose annual profits shall be assessed at Rupees 10 000, or at more than Rupees 10,000 and less than Rupees 25,000 | 160 |
| Class VII | Persons whose annual profits shall be assessed at Rupees 5,000 or at more than Rupees 5 000 and less than Rupees 10,000 | 80 |
| Class VIII | Persons whose annual profits shall be assessed at Rupees 2,500, or at more than Rupees 2,500 and less than Rupees 5 000 | 40 |
| Class IX | Persons whose annual profits shall be assessed at Rupees 1,000, or at more than Rupees 1,000 and less than Rupees 2,500 | 16 |

[মন্ত্রি সভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবরনর জেনরল সাহেবের বিধি করিবার ক্ষমতার কথা]।

৩৫ ধারা। কার্য্যকারকেরা এই আইন প্রবলকরণোপলক্ষে যদনুসারে কার্য্য করিবেন, মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবরনর জেনরল সাহেব সময়ে২ এই আইন অনুযায়ি এমত বিধি করিতে পারিবেন এবং এই ধারাতে যে ক্ষমতা প্রদত্ত হইয়াছে, স্থান বিশেষের কোন গবর্ণমেণ্টের শাসিত দেশ সম্পর্কে ঐ গবর্ণমেণ্টের প্রতি সেই ক্ষমতা প্রদান করিতে পারিবেন ইতি।

[এই আইনের আরম্ভের কথা।]

৩৬ ধারা। ১৮৬৮ সালের মে মাসের ১ দিবস অবধি এই আইনের কার্য্য চলিবে ইতি।

---

## A চিহ্নিত তফসীল।

### জীবিকাবৃত্তি ও বাণিজ্যের উপর টাক্স।

| শ্রেণী | বিবরণ | টাকা |
|---|---|---|
| প্রথম শ্রেণী। | যে ব্যক্তিদের বৎসর চারি লক্ষ টাকা ও তদূর্দ্ধ লভ্য ধার্য্য হয় তাঁহাদের | ৬৪০০ |
| দ্বিতীয় শ্রেণী। | যে ব্যক্তিদের লভ্য বৎসর দুই লক্ষ টাকা এবং দুই লক্ষের অধিক কিন্তু চারি লক্ষের ন্যূন ধরা যায় তাঁহাদের | ৩২০০ |
| তৃতীয় শ্রেণী। | যে ব্যক্তিদের লভ্য বৎসর এক লক্ষ টাকা কিম্বা এক লক্ষের অধিক কিন্তু দুই লক্ষের ন্যূন ধরা যায় তাঁহাদের | ১৬০০৲ |
| চতুর্থ শ্রেণী। | যে ব্যক্তিদের লভ্য বৎসর ৫০ হাজার টাকা কিম্বা ৫০ হাজারের ঊর্দ্ধ কিন্তু এক লক্ষের ন্যূন ধরা যায় তাঁহারদের | ৮০০৲ |
| পঞ্চম শ্রেণী। | যে ব্যক্তিদের লভ্য বৎসর ২৫,০০০৲ টাকা কিম্বা ২৫ হাজারের ঊর্দ্ধ কিন্তু ৫০ হাজার টাকার ন্যূন ধর যায় তাঁহাদের | ৪০০ |
| ষষ্ঠ শ্রেণী। | যাহারদের লভ্য বৎসর ০ ০০০৲ টাকা কিম্বা ১০ হাজারের ঊর্দ্ধ কিন্তু ২৫,০০০৲ হাজার টাকার ন্যূন ধরা যায় তাহাদের | ১৬০ |
| সপ্তম শ্রেণী। | যাহাদের লভ্য বৎসর ৫০০০৲ টাকা কিম্বা ৫ হাজারের ঊর্দ্ধ কিন্তু ০,০০০৲ টাকার ন্যূন ধরা যায় তাঁহাদের | ৮০ |
| অষ্টম শ্রেণী। | যাঁহাদের লভ্য বৎসর ২৫০০৲ টাকা কিম্বা আড়াই হাজারের ঊর্দ্ধ কিন্তু ৫০০০৲ টাকার ন্যূন ধরা যায় তাঁহাদের | ৪০ |
| নবম শ্রেণী। | যাহাদের লভ্য বৎসর ১০০০৲ টাকা কিম্বা এক হাজারের ঊর্দ্ধ কিন্তু ২৫০০৲ টাকার ন্যূন ধরা যায় তাঁহাদের | ১৬ |

CLASS X

Persons whose annual profits shall be assessed at Rupees 500 or at more than Rupees 500 and less than Rupees 1,000 8

## SCHEDULE B

*Form of Petition under Section 14*

Stamp
eight annas

TO THE COLLECTOR OF

*The* *day of* 186

The petition of A B of

SHEWETH—

1*st*—That in the list filed in your office pursuant to the thirteenth section of Act No IX of 1868, on the day of 186 , your petitioner's name appears under the *ninth* of the classes mentioned in Schedule A to the said Act annexed, that he has been assessed in the sum of Rupees *sixteen* for the certificate granted to him under such Act, and that he has paid such sum accordingly

2*nd*—That the profits of your petitioner's profession [*or* trade] of [*here state petitioner's profession or trade*] fo the year ending the thirtieth day of April last were Rupees [*more than Rupees* 500 *and less than Rupees* 1 000 or *less than Rupees* 500], as will appear from the documents marked presented herewith, and to which your petitioner craves leave to refer

Your petitioner therefore prays that you will remove his name from the *ninth* to the *tenth* of the said classes, that he may be assessed accordingly, and that the excess of Rupees *eight* so paid by him and the value of the stamp on this petition may be refunded [*or* that his name be removed from the said list and that the sum of Rupees *sixteen* so paid by him and the value c the stamp on this petition may be refunded ]

(Signed) *A B*

*Form of Verification*

I, *A B*, the petitioner named in the above petition, do declare that wh t is stated therein is true to the best of my information and belief

(Signed) *A B*

WHITLEY STOKES,
*Asst Secy to the Govt of India,*
*Home Dept (Legislative)*

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৬৮। ১৪ আপ্রিল।]

দশম শ্রেণী।

যাঁহাদের লভ্য বৎসর ৫০০৲ টাকা কিম্বা পাঁচ শতের ঊর্দ্ধ কিন্তু ১০০০৲ টাকার ন্যূন ধরা যায় তাঁহাদের ৮

## B চিহ্নিত তফসীল।

১৪ ধারামত দরখাস্তের পাঠ।

আটআনা
ইষ্টাম্প।

অমুক স্থানের কালেক্টর সাহেব সমীপেষু।

সাল তাং

অমুক স্থান নিবাসি শ্রীঅমুকের এই প্রার্থনাপত্র।

প্রথম। ১৮৬৮ সালের ৯ আইনের ১৩ ধারামত যে নির্ঘণ্ট অমুক সালের অমুক মাসের অমুক তারিখে আপনকার কার্য্যালয়ে অর্পণ করা যায়, তাহাতে আমার নাম উক্ত আইনের A চিহ্নিত তফসীলের (নবম) শ্রেণীতে লিখিত হইয়াছে ও আমাকে সেই আইনমতে যে সর্টিফিকট দেওয়া গেল তজ্জন্যে আমার ১৬৲ টাকা টেক্স ধার্য্য হইয়াছে। সেই টাকা দিয়াছি।

দ্বিতীয়। গত আপ্রিল মাসের ৩০ তারিখপর্য্যন্ত [আমার অমুক বৃত্তির কি বাণিজ্যের দ্বারা] এক বৎসরে [পাঁচ শতের ঊর্দ্ধ ও এক সহস্রের ন্যূন কিম্বা পাঁচ শতের ন্যূন] এত টাকা লাভ হইয়াছিল। ইহার সঙ্গে অমুক২ চিহ্নযুক্ত যে লেখ্য অর্পণ করা যাইতেছে তাহাতে পূর্ব্বোক্ত কথা সপ্রমাণ হইবে। আপনি তাহাতে দৃষ্টিপাত করুন আমার এই নিবেদন।

এইক্ষণে প্রার্থনা এই, আপনি (নবম) শ্রেণীহইতে আমার নাম উঠাইয়া (দশম) শ্রেণীভুক্ত করিবার, ও তদনুসারে আমার টেক্স ধার্য্য হইবার, ও অতিরিক্ত যে ৮৲ টাকা দেওয়া হইয়াছে তাহা আমার ফিরিয়া পাইবার আজ্ঞা করুন। [অথবা উক্ত নির্ঘণ্টহইতে আমার নাম উঠাইয়া দিবার ও আমি যে ১৬৲ টাকা দিয়াছি তাহা ফিরিয়া পাইবার আজ্ঞা করুন।]

(স্বাক্ষর) শ্রীঅমুক।

সত্যাকরণের পাঠ।

উপরোক্ত দরখাস্তের লিখিত প্রার্থক আমি শ্রীঅমুক, ব্যক্ত করিতেছি যে ঐ পত্রে যাহা লেখা আছে তাহা আমার জ্ঞান ও বিশ্বাসানুসারে সত্য।

(স্বাক্ষর) শ্রীঅমুক।

উইট্‌লি ষ্টোক্‌স
দেশীয় ব্যবস্থাপন কর্ম্মবিভাগে ভারতবর্ষের
গবর্ণমেন্টের আসিষ্টাণ্ট সেক্রেটারী।

THE following Act of the Governor General of India in Council received the assent of His Excellency the Governor General on the 2nd April 1868, and is hereby promulgated for general information —

ACT No X OF 1868

*An Act to amend the Consolidated Customs' Act*

[Preamble]

WHEREAS section 132 of the Consolidated Customs' Act (No VI of 1863) provides that no refund of duty levied upon goods not shipped, or upon goods shipped and afterwards re landed shall be allowed, unless application to re land shall have been made, or notice of non shipment shall have been given before the vessel on which such goods were intended to be shipped, or from which they were re landed shall have left the port And whereas it is expedient to extend the time within which such application or notice may be made or given, It is hereby enacted as follows —

[Amendment of Act No VI of 1863 section 132]

1 For the proviso contained in the said section, the following shall be substituted —

Provided that no such refund shall be allowed unless application to re land shall have been made, or notice of non shipment shall have been given, within three clear working days after the vessel on which such goods were intended to be shipped or from which they were re landed, shall have left the port

[Short title]

2 This Act may be called the "Consolidated Customs' Act Amendment Act"

WHITLEY STOKES,
*Asst Secy to the Govt of India,*
*Home Dept (Legislative)*

মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের নিম্নলিখিত আইন বিষয়ে মহিমবর শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব ১৮৬৮ সালের আপ্রিল মাসের ২ তারিখে স্বীয় সম্মতি প্রকাশ করিয়াছেন, এইক্ষণে তাহা সকলের জ্ঞানার্থে প্রকাশ করা যাইতেছে।

১৮৬৮ সালের ১০ আইন।

কষ্টমের সংগৃহীত আইন সংশোধন করণার্থ আইন।

[হেতুবাদ।]

কষ্টমের আইন সংশোধনার্থ ১৮৬৩ সালের ৬ আইনের ১৩২ ধারার এই বিধান। যে জাহাজে মাল তুলিয়া দিবার অভিপ্রায় থাকে কিম্বা যে জাহাজহইতে পুনর্ব্বার নামান যায়, বন্দরহইতে সেই জাহাজের খুলিয়া যাইবার পূর্ব্বে ঐ মাল কিনারায় নামাইবার দরখাস্ত না হইলে কিম্বা জাহাজে বোঝাই না হইবার সম্বাদ না দেওয়া গেলে, যে মাসুল দেওয়া গিয়াছে ঐ মাল জাহাজে তোলা না গেলেও কিম্বা তুলিয়া পুনরায় নামান গেলেও তাহা ফিরিয়া পাইবার অনুমতি হইতে পারিবে না। সেই দরখাস্ত করিবার কি সম্বাদ দিবার সময় বৃদ্ধি করা বিহিত, এই হেতু নিম্নলিখিত বিধান করা গেল।

[১৮৬৩ সালের ৬ আইনের ১৩২ ধারা সংশোধন হইবার কথা।]

১ ধারা। উক্ত ধারাতে যে উপবিধান হইয়াছে তৎপরিবর্ত্তে নিম্নলিখিত উপবিধি দিতে হইবে।

পরন্তু ঐ মাল যে জাহাজে দিবার মনস্থ ছিল কিম্বা যে জাহাজহইতে পুনরায় নামান গেল সেই জাহাজ বন্দরহইতে চলিয়া যাইবার পর, কর্ম্ম চলনের সম্পূর্ণ তিন দিনের মধ্যে ঐ মাল নামাইয়া লইবার দরখাস্ত না হইলে, কিম্বা জাহাজে তোলা না যাইবার সম্বাদ দেওয়া না গেলে, সেই মাসুল ফিরিয়া পাইবার অনুমতি হইবে না ইতি।

[সংক্ষেপ নামের কথা।]

২ ধারা। এই আইন কষ্টমের সংগৃহীত আইন সংশোধনার্থ আইন নামে খ্যাত হইতে পারিবে ইতি।

উইটলি ষ্টোকস।
দেশীয় ব্যবস্থাপন কর্ম্ম বিভাগে ভারতবর্ষের
গবর্ণমেণ্টের আসিষ্টাণ্ট সেক্রেটারী।

---

THE following Act of the Governor General of India in Council received the assent of His Excellency the Governor General on the 2nd April 1868, and is hereby promulgated for general information —

ACT No XI OF 1868

*An Act to exempt Timber and Woods from Import Duty*

[Preamble]

WHEREAS it is expedient to exempt timber and woods imported by sea into British India from the duties of customs chargeable thereon, It is hereby enacted as follows —

[Timber and woods to be free of import duty]

1 Notwithstanding anything contained in "The Indian Customs' Duties' Act, 1867," no

মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের নিম্নলিখিত আইন বিষয়ে মহিমবর শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব ১৮৬৮ সালের আপ্রিল মাসের ২ তারিখে স্বীয় সম্মতি প্রকাশ করিয়াছেন, এইক্ষণে তাহা সকলের জ্ঞানার্থে প্রকাশ করা যাইতেছে।

১৮৬৮ সালের ১১ আইন।

আমদানীর মাসুলহইতে বাহাদুরী ও অন্যান্য কাষ্ঠ মুক্ত করিবার আইন।

[হেতুবাদ।]

যে বাহাদুরী ও অন্যান্য কাষ্ঠ সমুদ্রপথে ব্রিটনীয় ভারতবর্ষের মধ্যে আনা যায় তাহার উপর কষ্টমের যে মাসুল লাগে তাহাহইতে সেই কাষ্ঠ মুক্ত করা বিহিত, এই হেতু নিম্নলিখিত বিধান করা গেল।

[আমদানীর মাসুলহইতে বাহাদুরী ও অন্যান্য কাষ্ঠ মুক্ত হইবার কথা।]

১ ধারা। ১৮৬৭ সালের ভারতবর্ষীয় কষ্টমের মাসুলের আইনেতে তাবাত্তরের কোন কথা থাকিলেও

duties of customs shall be chargeable on timber and woods imported by sea into British India

WHITLEY STOKES
*Asst Secy to the Govt of India*
*Home Dept (Legislative)*

---

THE following Bill was introduced into the Council of the Governor General of India for the purpose of making Laws and Regulations on the 3rd April 1868 and was referred to a Select Committee with instructions to make their report thereon in a week —

No 1 of 1868

*A Bill for the Prevention of certain Contagious Diseases*

[Preamble]

WHEREAS it is expedient to provide for the better prevention of certain Contagious Diseases It is hereby enacted as follows —

*Preliminary*

[Short title]

1 This Act may be cited as 'The Indian Contagious Diseases Act 1868

2 In this Act—

'Magistrate' includes a Police Magistrate

'Chief Medical Officer' means the principal, medical officer for the time being attached to or doing duty at a hospital

'Contagious Disease' means any venereal disease

[Extent of Act]

3 The places to which this Act applies shall be the sea ports which the Local Government shall from time to time with the previous sanction of the Governor General of India in Council, specify by notification in the official *Gazette* The limits of such sea ports shall, for the purposes of this Act, be such as are defined in the said notification

*Unregistered Prostitutes*

[Punishment of unregistered prostitutes]

4 In any place to which this Act applies no woman shall carry on the business of a common prostitute without having personally attended and been registered at the office established under this Act at such place, and without having in her possession such evidence of registration as hereinafter provided

Any woman carrying on such business without having attended and been registered as aforesaid, or without having in her possession such evidence

যে বাহাদুরী ও অন্যান্য কাষ্ঠ সমুদ্রপথে ব্রিটনীয় ভারতবর্ষের মধ্যে আনা যায় তাহার উপর কষ্টমের মাশুল লাগিবে না ইতি।

হুইটলি ষ্টোকস।
দেশীয় কর্ম্মবিভাগে ভারতবর্ষের
গবর্ণমেণ্টের আসিষ্টাণ্ট সেক্রেটারী।

---

নিম্নলিখিত পাণ্ডুলিপি ৮৬৮ সালের আপ্রিল মাসের ৩ তারিখে ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের আইন ও ব্যবস্থা করণার্থ মন্ত্রিসভায় উপস্থিত করা গিয়া মনোনীত কমিটির প্রতি অর্পিত হইয়াছে তাঁহাদিগকে এক সপ্তাহের পর তদ্বিষয়ের রিপোর্ট করিতে আজ্ঞা হইয়াছে।

১৮৬৮ সালের ১২ নম্বর।

কোন২ স্পর্শাক্রামক রোগ নিবারণার্থ আইনের পাণ্ডুলিপি।

[হেতুবাদ।]

কোন২ স্পর্শাক্রামক রোগ নিবারণের সদুপায় করা বিহিত। এই হেতুক নিম্নলিখিত বিধান করা যাইতেছে।

পরিভাষা।

[সংক্ষেপ নাম।]

১ ধারা। এই আইন "ভারতবর্ষীয় স্পর্শাক্রামক রোগের ১৮৬৮ সালের আইন' নামে খ্যাত হইতে পারিবে ইতি।

২ ধারা। এই আইনেতে

মাজিষ্ট্রেট' শব্দের মধ্যে পোলীস মাজিষ্ট্রেট গণ্য।

প্রধান যে চিকিৎসক কোন হাস্পাতালে নিযুক্ত থাকেন কি কর্ম্ম করেন "প্রধান চিকিৎসক" শব্দে তাহাকে বুঝাইবে।

স্পর্শাক্রামক রোগ" শব্দে কোন উপদংশ রোগ বুঝাইবে ইতি।

[আইন যত দূর ব্যাপ্ত হইবে তাহার কথা।]

৩ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের অনুমতি গ্রহণ পূর্ব্বক রাজকীয় গেজেটে আপনারা সমুদ্রতীরস্থ যেং নগরীর নাম প্রকাশ করেন, এই আইন সেইং নগরীতে প্রচলিত হইবে। এই আইনের কার্য্যোপলক্ষে ঐং নগরীর যে সীমা ধার্য্য হইবে তাহা উক্ত জ্ঞাপনপত্রে প্রকাশ করা যাইবে ইতি।

বেশ্যারা রেজিষ্টর না হইলে তাঁহাদের বিধি।

[বেশ্যারা রেজিষ্টর না হইলে তাহারদের দণ্ডের কথা।]

৪ ধারা। এই আইন যেং স্থানের প্রতি বর্ত্তিবে সেইং স্থানে এই আইনমতে রেজিষ্টরী আফিস স্থাপন করা যাইবে। কোন বেশ্যা আপনি সেই আফিসে গিয়া রেজিষ্টর না হইলে, এবং তাহার নিকট নিম্নলিখিত বিধিমতে রেজিষ্টরীর নিদর্শন না থাকিলে, সে সামান্য বেশ্যাবৃত্তি করিতে পারিবে না।

যদি কোন বারস্ত্রী পূর্ব্বোক্তমতে উপস্থিত না হইয়া ও রেজিষ্টরী না হইয়া কিম্বা পূর্ব্বোক্ত নিদর্শন নিকট না রাখিয়া বেশ্যাবৃত্তি করে, তবে তাহার এক মাসের অন-

as aforesaid, shall be punished with imprisonment for a term which may extend to one month, or with fine not exceeding one hundred rupees, or with both

*Registration of Prostitutes*

[Local Government to establish registration offices and appoint officers to take charge ]

5 The Local Government shall establish, at the places to which this Act applies, offices for the registration of common prostitutes, and shall appoint officers to the charge of such offices and may, with the previous sanction of the Governor General of India in Council assign such salaries and establishments to the said offices as the Local Government shall from time to time deem proper The Local Government shall also provide for every such office such books and forms as may be necessary for the purposes of this Act

[Registration of prostitutes ]

6 On the appearance of any such woman at such office, the officer in charge shall enter in a book to be kept for the purpose her name, age caste (if any) and residence

Such woman shall thereupon be deemed to be registered under this Act and the registering officer shall furnish her with such evidence of registration as the Local Government shall by notification in the local official *Gazette* from time to time direct

*Examination of Prostitutes*

[Examination of prostitutes ]

7 The Local Government shall have power to appoint persons to make periodical examinations of registered woman in order to ascertain whether at the time of each such examination they are affected with contagious disease

[Local Government may make regulations as to examinations ]

8 For each of the places to which this Act applies, the Local Government may from time to time make regulations respecting the times and places of examination under this Act at that place and generally respecting the arrangements for the conduct of those examinations, and a printed copy of regulations purporting to be regulations under this section shall, if signed by a Secretary to such Government, be evidence of such regulations for the purposes of this Act

[Reports ]

The Local Government may also require the persons making such examination to send in reports to such persons at such times and in such form as the Local Government shall from time to time prescribe

[*Government Gazette*, 14*th April* 1868 ]

ধিক কারাদণ্ড কিম্বা এক শত টাকা পর্য্যন্ত অর্থদণ্ড কিম্বা ঐ দুই দণ্ড হইবে ইতি।

বেশ্যাদের রেজিষ্টরী করণের বিধি।

[স্থানীয় গবর্ণমেণ্ট কর্ত্তৃক রেজিষ্টরী আফিস স্থাপন হইবার ও তাহার কর্ত্তৃত্ব করণার্থে লোক নিযুক্ত হইবার কথা।]

৫ ধারা। এই আইন যেং স্থানে বর্ত্তে স্থানীয় গবর্ণমেণ্ট সেইং স্থানে সামান্য বেশ্যাদের রেজিষ্টরী আফিস করিবেন। ও সেইং আফিসের কার্য্যাধ্যক্ষদিগকে নিযুক্ত করিবেন। এবং ঐ আফিসে যে ব্যক্তিদের যে বেতন দেওয়া ও যত জন আমলাকে নিযুক্ত করা বিহিত বোধ করেন সময়েং মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের অনুমতি গ্রহণ পূর্ব্বক ইহা নিরূপণ করিবেন। আরো এই আইনের কার্য্যোপলক্ষে যেং বহী ও যেং পাঠ আবশ্যক হয় স্থানীয় গবর্ণমেণ্ট সেইং আফিসের সেই বহী প্রভৃতি দেওয়াইবেন ইতি।

[বেশ্যাদের রেজিষ্টরী করণের কথা।]

৬ ধারা। তদ্রূপ কোন স্ত্রী উক্ত আফিসে গেলে তথাকার প্রধান কর্ম্মকারক ঐ স্ত্রীর নামাদি লিখিবার বহীতে তাহার নাম ও বয়স ও জাতি থাকিলে সেই জাতি ও বাস স্থান লিখিবেন।

তাহা হইলে ঐ স্ত্রী এই আইনমতে রেজিষ্টরী হইয়াছে জ্ঞান হইবে। এবং স্থানীয় গবর্ণমেণ্ট সময়েং স্থানীয় রাজকীয় গেজেটে জ্ঞাপনপত্র প্রকাশপূর্ব্বক যে নিদর্শনের আজ্ঞা করেন রেজিষ্টরী কর্ম্মকারক ঐ স্ত্রীকে রেজিষ্টরী হইবার সেই নিদর্শন দিবেন ইতি।

বেশ্যাদের দৈহিকাবস্থা পরীক্ষার বিধি।

[বেশ্যাদের দৈহিকাবস্থা পরীক্ষার কথা।]

৭ ধারা। তদ্রূপে যে বেশ্যাদিগকে রেজিষ্টরী করা যায় স্থানীয় গবর্ণমেণ্ট নিরূপিত সময়ান্তরে তাহাদের দৈহিকাবস্থা পরীক্ষা করিবার জন্যে লোকদিগকে নিযুক্ত করিতে পারিবেন। পরীক্ষার কালে তাহারদের স্পর্শাক্রামক রোগ আছে কি না ইহা নিশ্চয় করা সেই পরীক্ষার উদ্দেশ্য ইতি।

[পরীক্ষা বিষয়ে স্থানীয় গবর্ণমেণ্টের বিধান করিবার কথা।]

৮ ধারা। এই আইন যেং নগরীতে বর্ত্তে সেইং নগরীর অন্তর্গত যেং স্থানে ও যেং সময়ে পরীক্ষা করা যাইবে স্থানীয় গবর্ণমেণ্ট সময়েং ইহার বিধান করিবেন এবং সেই পরীক্ষা কার্য্যের সাধারণ নিয়মও করিবেন। এবং উক্ত বিধান এই ধারামত বিধান বলিয়া মুদ্রিত হইয়া ঐ গবর্ণমেণ্টের সেক্রেটারী সাহেব কর্ত্তৃক স্বাক্ষরিত হইলে এই আইনের কার্য্যোপলক্ষে তাহাই ঐ বিধানের প্রমাণ হইবে।

[রিপোর্টের কথা।]

যে ব্যক্তিরা তদ্রূপ পরীক্ষা করেন স্থানীয় গবর্ণমেণ্ট সময়েং যে ব্যক্তিদের নিকট যে সময়ে যে পাঠে রিপোর্ট করিতে আদেশ করেন, তাহারদিগকে তদনুসারে রিপোর্ট করিবার আজ্ঞা করিতে পারিবেন।

[Penalty for disobeying regulations ]

Any such person not a medical officer wilfully disobeying any regulation made under this section shall be punished with simple imprisonment for a term which may extend to one year, or with fine, or with both

Any registered woman wilfully disobeying any such regulation shall be punished with imprisonment for a term which may extend to one month, or with fine not exceeding one hundred rupees, or with both

*Refusal to show Evidence of Registration*

[Penalty for refusing to show evidence of registration ]

9 Any registered woman who, without reasonable excuse, neglects or refuses to produce and show the evidence of her registration with which she shall have been furnished as aforesaid when required so to do by an officer of police shall be punished with imprisonment for a term which may extend to fourteen days or with fine not exceeding fifty rupees or with both

*Brothel keepers*

[Penalty for permitting unregistered prostitutes to resort to brothels ]

10 If any person, being the owner or occupier of any house, room or place within the limits of any sea port to which this Act applies, or being a manager or assistant in the management thereof, having reasonable cause to believe any woman to be a prostitute and not to be registered under this Act, induces or suffers her to resort to or be in that house room or place for the purpose of prostitution, he shall be punished with imprisonment for a term which may extend to six months, or with fine which may extend to one thousand rupees, or with both

[Proviso ]

Provided that a conviction under this section shall not exempt the offender from any penal or other consequences to which he may be liable for keeping or being concerned in keeping a brothel or disorderly house or for the nuisance thereby occasioned

*Certified Hospitals*

[Local Government may provide and certify Hospitals ]

11 The Local Government may from time to time provide any buildings or parts of buildings as Hospitals for the purposes of this Act

Any building or part of a building so provided and certified in writing by a Secretary to the Local Government to be so provided, shall be deemed a certified Hospital under this Act

[বিধান না মানিবার দণ্ডের কথা।]

এই ধারামতে যে বিধান করা যায়, চিকিৎসকভিন্ন কোন ব্যক্তি যদি ইচ্ছাপূর্ব্বক সেই বিধান অমান্য করে তবে তাহার এক বৎসরের অনধিক কাল সাধারণ কারাদণ্ড কিম্বা অর্থদণ্ড কিম্বা ঐ দুই দণ্ড হইতে পারিবে।

রেজিষ্টরী বেশ্যা ইচ্ছাপূর্ব্বক উক্ত কোন বিধান অমান্য করিলে তাহার এক মাসের অনধিক কারাদণ্ড কিম্বা এক শত টাকা পর্য্যন্ত অর্থদণ্ড কিম্বা ঐ দুই দণ্ড হইবে ইতি।

রেজিষ্টরীর নিদর্শন না দেখাইলে তদ্বিষয়ের বিধান।

[রেজিষ্টরীর নিদর্শন দেখাইতে স্বীকার না করিলে দণ্ডের কথা।]

৯ ধারা। কোন রেজিষ্টরী বারস্ত্রী পূর্ব্বোক্তমতে রেজিষ্টরী হইবার যে নিদর্শনপত্র পাইয়াছে পোলীসের কোন কর্ম্মকারক তাহাকে সেই পত্র বাহির করিয়া দেখাইবার আজ্ঞা করিলে যদি উপযুক্ত আপত্তি না থাকিলেও সেই স্ত্রী তাহা না দেখায় কি দেখাইব না কহে তবে তাহার চৌদ্দ দিনের অনধিক কারাদণ্ড কিম্বা পঞ্চাশ টাকার অনধিক অর্থদণ্ড কিম্বা ঐ দুই দণ্ড হইবে ইতি।

বেশ্যাগার রক্ষকের বিধি।

[বেশ্যারা রেজিষ্টরী না হইলে তাহারদিগকে বেশ্যাগারে যাইবার অনুমতি না দেওয়ার কথা।]

১০ ধারা। এই আইন সমুদ্রতীরস্থ যে নগরীর প্রতি বর্ত্তে কোন ব্যক্তি সেই নগরীর সীমার মধ্যবর্ত্তি কোন আলয়ের কি ঘরের কি স্থানের স্বামী কি অধিকারী হইলে কিম্বা সেই স্থানের কার্য্যাধ্যক্ষ কিম্বা অধ্যক্ষতা কার্য্যের সহকারী হইলে এবং কোন স্ত্রী বেশ্যা কিন্তু এই আইনমতে রেজিষ্টরী হয় নাই ইহা জানিবার উপযুক্ত হেতু পাইয়া যদি তাহাকে বেশ্যাবৃত্তি করিবার জন্যে ঐ আলয়ে কি ঘরে কি স্থানে আসায় কি আসিতে কি থাকিতে দেয়, তবে তাহার ছয় মাসের অনধিক কারাদণ্ড কিম্বা এক সহস্র টাকা পর্য্যন্ত অর্থদণ্ড কিম্বা ঐ দুই দণ্ড হইবে।

উপবিধি।

পরন্তু বেশ্যালয় কি অনিয়মিতাচারের ঘর রাখিবার জন্যে কিম্বা রাখিবার কার্য্যে সম্পর্ক থাকাতে কিম্বা তদ্দ্বারা যে অনিষ্ট হয় তজ্জন্যে তাহার যে দণ্ড কি অন্য ফলভোগ হইতে পারে এই ধারামতে দোষ নিশ্চয় হইলেও তাহার সেই দণ্ড কি ফলহইতে অব্যাহতি হইবে না, ইতি।

সর্টিফিকটযুক্ত হাস্পাতালের বিধি।

[স্থানীয় গবর্ণমেণ্টকর্ত্তৃক হাস্পাতালের নিরূপণ ও সর্টিফিকট দেওনের কথা।]

১১ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে২ এই আইনের কার্য্যের নিমিত্তে কোন আলয় কিম্বা আলয়ের অংশ হাস্পাতাল স্বরূপ নিরূপণ করিতে পারিবেন।

কোন আলয় কিম্বা আলয়ের কোন অংশ সেই প্রকারে নিরূপিত হইলে, এবং তাহা তদর্থে নিরূপিত হইয়াছে স্থানীয় গবর্ণমেণ্টের সেক্রেটারী সাহেব লিখনক্রমে এই মর্ম্মের সর্টিফিকট দিলে, তাহা এই আইনমত সর্টিফিকটযুক্ত হাস্পাতাল অর্থাৎ সংশিত পত্রপ্রাপ্ত চিকিৎসালয় জ্ঞান হইবে।

[Control of such Hospitals.]

Every certified Hospital so provided shall be placed under the control and management of such persons as to the Local Government shall from time to time seem fit

[Regulations for management of Hospitals ]

12 The Local Government shall make regulations for the inspection, management, and government of the Hospitals as far as regards women authorized by this Act to be detained therein under medical treatment for a contagious disease, and may from time to time alter any such regulations.

A printed copy of regulations purporting to be regulations made under this section shall, if signed by a Secretary to such Government, be evidence of such regulations for the purposes of this Act

[Registered prostitutes on receiving notice to go to Hospital ]

13 Any woman registered under this Act shall, on being served with notice from such officer as the Local Government shall from time to time appoint in this behalf, proceed to the certified Hospital named in such notice and place herself there for medical treatment

[Penalty for neglect or refusal ]

If after the notice is served on her, she neglects or refuses to do so, an officer of Police shall apprehend her and convey her with all practicable speed to that Hospital, and place her there for medical treatment

[Detention of prostitute under medical treatment.]

14 Where any such woman affected with contagious disease places herself or is placed as aforesaid in a certified Hospital for medical treatment, she shall be detained there for that purpose by the chief medical officer of the Hospital until discharged by him by writing under his hand

[Penalty for leaving Hospital before discharge ]

15 If any woman authorized by the said chief medical officer to be detained in a certified Hospital for medical treatment quits the Hospital without being discharged therefrom by the chief medical officer thereof, by writing under his hand (the proof whereof shall lie on the accused, or

[Penalty for disobeying regulations of Hospital ]

If any woman authorized by this Act to be detained in a certified Hospital for medical treatment, or any woman being in a certified Hospital under medical treatment for a contagious disease, refuses or wilfully neglects while in the Hospital

[তদ্রূপ হাস্পাতালের তত্ত্বাবধারণের কথা।]

সর্টিফিকটপ্রাপ্ত যে প্রত্যেক হাস্পাতাল তদ্রূপে নিরূপিত হয়, স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে২ যে ব্যক্তিদিগকে উপযুক্ত বোধ করেন ঐ আলয় তাঁহাদের তত্ত্বাধীনে ও অধ্যক্ষতায় থাকিবে ইতি।

[তদ্রূপ হাস্পাতালের কার্য্য সম্পাদনার্থ বিধানের কথা।]

১২ ধারা। এই আইনমতে স্পর্শাক্রামক রোগের চিকিৎসা পাইবার জন্যে যে বারস্ত্রীদিগকে রাখিবার অনুমতি হয় সেই২ স্ত্রী সম্পর্কে স্থানীয় গবর্ণমেণ্ট ঐ হাস্পাতালের পরিদর্শন ও কার্য্যসম্পাদন ও শাসনের বিধান করিবেন। ও সময়ে২ তদ্রূপ কোন বিধান পরিবর্ত্ত করিতে পারিবেন।

এই ধারামত বিধান বলিয়া ঐ বিধান মুদ্রিত হইয়া ঐ গবর্ণমেণ্টের সেক্রেটারী সাহেবের দ্বারা স্বাক্ষর করা গেলে তাহা এই আইনের কার্য্যোপলক্ষে ঐ বিধানের নিদর্শন হইবে ইতি।

[নোটিস পাইলে রেজিষ্টরী বেশ্যাদের হাস্পাতালে যাইবার কথা।]

৩ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে২ যে কর্ম্মকারককে নিযুক্ত করেন তিনি এই আইনমতে রেজিষ্টরী হওয়া কোন স্ত্রীকে নোটিস দিলে ঐ নোটিসে সর্টিফিকটপ্রাপ্ত যে হাস্পাতালের নাম লেখা থাকে ঐ স্ত্রীর সেই হাস্পাতালে গিয়া চিকিৎসা পাইবার জন্যে থাকিতে হইবে।

[না যাইবার কি যাইব না ইহা কহিবার দণ্ডের কথা।]

নোটিস দেওয়া গেলে যদি ঐ স্ত্রী না যায় কিম্বা যায় না কহে তবে পোলীসের কর্ম্মকারক তাহাকে ধরিয়া সাধ্যমতে ত্বরায় ঐ হাস্পাতালে চালান করিয়া তাহাকে চিকিৎসার জন্যে তথায় রাখিবেন ইতি।

[চিকিৎসা করিবার জন্যে বেশ্যাকে আটক রাখিবার কথা।]

১৪ ধারা। তদ্রূপ কোন বারস্ত্রী স্পর্শাক্রামক রোগাক্রান্তা হইয়া চিকিৎসা পাইবার জন্যে সর্টিফিকটপ্রাপ্ত হাস্পাতালে গেলে কিম্বা তাহাকে পূর্ব্বোক্তমতে ঐ হাস্পাতালে রাখা গেলে হাস্পাতালের প্রধান চিকিৎসক যত কাল স্বহস্তে লিখিয়া তাহাকে যাইতে না দেন তত কাল চিকিৎসার জন্যে সেই বারস্ত্রীকে তথায় আটক করিয়া রাখা যাইবে ইতি।

[বিদায়পত্র না পাইয়া হাস্পাতালহইতে যাইবার দণ্ডের কথা।]

৫ ধারা। উক্ত প্রধান চিকিৎসকের আজ্ঞাক্রমে কোন বারস্ত্রীকে চিকিৎসার জন্যে সর্টিফিকট প্রাপ্ত হাস্পাতালে আটক করিয়া রাখা গেলে, সেই প্রধান চিকিৎসকের স্বহস্তলিখিত পত্রদ্বারা ঐ হাস্পাতালহইতে বিদায় না পাইয়া যদি সেই স্ত্রী তথাহইতে চলিয়া যায়, (ঐ বিদায় পাইয়াছে কি না এই বিষয়ে ঐ স্ত্রীর প্রমাণ করিতে হইবে) অথবা

[চিকিৎসালয়ের নিয়ম না মানিবার দণ্ডের কথা।]

সর্টিফিকটপ্রাপ্ত কোন স্ত্রীকে হাস্পাতালে চিকিৎসার জন্যে আটক রাখিবার অনুমতি হইলে, কিম্বা কোন স্ত্রী স্পর্শাক্রামক রোগের চিকিৎসা পাইবার নিমিত্তে সর্টিফিকটপ্রাপ্ত হাস্পাতালে থাকিলে, এই আইনক্রমে যে বিধির অনুমোদন হইয়াছে যদি

[*Government Gazette,* 14th April 1868 ]

to conform to the regulations thereof approved under this Act, then and in every such case such woman shall be punished with imprisonment, in the case of a first offence for any term not exceeding one month, and in the case of a second or any subsequent offence for any term not exceeding three months, and in case she quits the Hospital without being discharged as aforesaid she may be taken into custody without warrant by any officer of police.

On the expiration of her term of imprisonment under this section such woman shall be sent back from the prison to the certified Hospital, and shall be detained there unless the medical officer of the prison at the time of her discharge from imprisonment certifies in writing that she is free from contagious disease (the proof of which certificate shall lie on her.)

[Power to make rules for out door treatment of registered women.]

16. It shall be lawful for the Local Government to make rules for the periodical examination and medical treatment of any women registered under this Act and not required to proceed to a certified Hospital, and to empower such Surgeons or other persons as it shall from time to time appoint to prescribe by order to be served on such women, the times and places at which she shall attend for examination and to subject her to examination accordingly, and, if necessary, to medical treatment.

Every such women wilfully disobeying or failing to comply with any such rule or order shall be punished with imprisonment for a term which may extend to fourteen days or with fine not exceeding fifty rupees, or with both.

*Segregation of Prostitutes.*

[Penalty for residing in street or place after prohibition.]

17. It shall be lawful for such officer as the Local Government shall from time to time appoint in this behalf to cause a notice to be served on any common prostitute requiring her after an interval of not less than seven days to be mentioned in the notice to reside or not to reside in any street or place therein specified.

Any common prostitute on whom such notice shall have been served disobeying the requisition therein contained shall be liable to imprisonment, in the case of a first offence for any term not exceeding one month, and in the case of a second or any subsequent offence, for any term not exceeding three months.

[গবর্ণমেণ্ট গেজেট ৮৬৮। ৪ আপ্রিল।]

হাস্পাতালে থাকিতে সেই বিধিমতে কর্ম্ম করিতে সম্মতা না হয় কিম্বা ইচ্ছাপূর্ব্বক শৈথিল্য করে তবে তদ্রূপ প্রত্যেক স্থলে ঐ স্ত্রীর প্রথম অপরাধহেতুক এক মাসের অনধিক ও দ্বিতীয় কিম্বা তৎপরে কোন বার অপরাধ হইলে তিন মাসের অনধিক কাল কারাদণ্ড হইবে, ও যদি পূর্ব্বোক্তমতে বিদায় না পাইয়া হাস্পাতাল ছাড়িয়া যায়, তবে পোলীসের কোন কর্ম্মকারক পরওয়ানা বিনা তাহাকে ধরিয়া আটক করিতে পারিবেন।

ঐ বারস্ত্রীর এই ধারামত কারাদণ্ডের সময় অতীত হইলে, তাহাকে কারাগারহইতে সর্টিফিকটপ্রাপ্ত হাস্পাতালে ফিরিয়া পাঠান যাইবে। এবং কারাগার হইতে মুক্ত হইবার সময়ে তাহার স্পর্শাক্রামক রোগ ছিল না যদি কারাগারের চিকিৎসক এই মর্ম্মের সর্টিফিকট লিখিয়া না দেন তবে তাহাকে হাস্পাতালে থাকিতে হইবে। ঐ সর্টিফিকট দেওনের প্রমাণ করিবার ভার ঐ স্ত্রীর প্রতি বর্ত্তিবে ইতি।

[রেজিষ্টরী বারস্ত্রীদের স্বগৃহে চিকিৎসা করিবার বিধি করণের ক্ষমতার কথা।]

১৬ ধারা। এই আইনমতে রেজিষ্টর করা গেলেও সর্টিফিকটপ্রাপ্ত হাস্পাতালে যে বারস্ত্রীদের যাইবার প্রয়োজন না হয়, স্থানীয় গবর্ণমেণ্ট নিরূপিত সময়ান্তরে তাঁহারদের দৈহিকাবস্থার পরীক্ষা করণের ও চিকিৎসার বিধি করিতে পারিবেন, এবং যে সর্জন কি অন্য ব্যক্তিদিগকে সময়েং নিযুক্ত করেন তাঁহারদিগকে এই ক্ষমতা দিতে পারিবেন, যে ঐ স্ত্রীকে আজ্ঞাপত্র দিয়া তাহার পরীক্ষা হইবার জন্যে যে সময়ে ও স্থানে উপস্থিত হইতে হইবে তাহা নিরূপণ করিয়া তদনুসারে তাহার দৈহিকাবস্থার পরীক্ষা লন ও আবশ্যকমতে তাহার চিকিৎসা করেন।

যদি তদ্রূপ কোন স্ত্রী ইচ্ছাপূর্ব্বক তদ্রূপ বিধি কি আজ্ঞা অমান্য করেন, কিম্বা তদনুসারে কর্ম্ম না করেন, তবে তাহার চতুর্দ্দশ দিনের অনধিক কারাদণ্ড কিম্বা পঞ্চাশ টাকাপর্য্যন্ত অর্থদণ্ড কিম্বা ঐ দুই দণ্ড হইবে ইতি।

বেশ্যাদের পৃথক স্থানে বাস করিবার বিধি।

[নিষিদ্ধ হইলে পর কোন রাস্তায় কি স্থানে বাস করিলে দণ্ডের কথা।]

১৭ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট এই কার্য্যের নিমিত্তে সময়েং যে কার্য্যকারককে নিযুক্ত করেন, তিনি কোন সামান্য বেশ্যাকে এই মর্ম্মের নোটিস দিতে পারিবেন যে, ঐ নোটিসের লিখিত দিনের পর সাত দিনের অন্যূন কালাবধি ঐ স্ত্রী ঐ নোটিসের নির্দ্দিষ্ট অমুক পথে কি স্থানে বাস করিবে কিম্বা অমুক পথে কি স্থানে বাস করিবে না।

কোন সামান্য বেশ্যাকে সেই মর্ম্মের নোটিস দেওয়া গেলে যদি সে তল্লিখিত আজ্ঞা না মানে, তবে প্রথম বার ঐ অপরাধ করিলে তাহার এক মাসের অনধিক কারাদণ্ড, দ্বিতীয়বার ও তৎ[illegible]বার করিলে তাহার তিন মাসের অনধিক কা[illegible]ব ইতি।



# গবর্ণমেণ্ট গেজেট




**TUESDAY APRIL 21, 1868**

**মঙ্গলবার ১৮৬৮ সাল ২১ আপ্রিল।**

## GOVERNMENT OF BENGAL

### LEGISLATIVE DEPARTMENT

THE following Bill, introduced into the Council of the Lieutenant-Governor of Bengal for the purpose of making Laws and Regulations, is, together with the Statement of Objects and Reasons accompanying it, published for general information —

*A Bill to make further provision for the recovery of arrears of Land Revenue and public demands recoverable as arrears of Land Revenue*

[Preamble ]

WHEREAS it is expedient to amend and extend the law for the recovery of arrears of Land Revenue and of public demands recoverable as arrears of Land Revenue, it is declared and enacted as follows —

[Interpretation ]

I In this Act and in Act XI of 1859, the words in this Section mentioned shall have the meanings therein attributed to them respectively

[ ' Proprietor " ]

" The word " Proprietor" includes any farmer or tenant by whom any lands is held directly under Government, or by whom any demand is payable to Government

## বঙ্গদেশের গবর্ণমেণ্ট।

### ব্যবস্থাপক সভা।

আইনের নিম্নলিখিত পাণ্ডুলিপি আইন ও ব্যবস্থা করণার্থ বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের মন্ত্রিসভায় অভিপ্রায়ের ও হেতুবর্ণনা সহিত পঠিত হইয়া সর্ব্বসাধারণ লোককে জানাইবার নিমিত্তে প্রকাশ করা যাইতেছে।

ভূমির বাকী রাজস্ব এবং রাজকীয় যে দাওয়া ভূমির বাকী রাজস্বের ন্যায় আদায় হইতেপারে সেই দাওয়া আদায় করিবার অধিক বিধান করণার্থ আইনের পাণ্ডুলিপি।

[হেতুবাদ।]

ভূমির বাকী রাজস্ব আদায় করিবার এবং রাজকীয় যে দাওয়া ভূমির বাকী রাজস্বের ন্যায় আদায় হইতে পারে সেই দাওয়া আদায় করিবার আইন সংশোধন ও বিস্তৃত করা উচিত। এই হেতুক নিম্নলিখিতমতে প্রকাশ ও বিধান করা যাইতেছে।

[অর্থের ধারা।]

১ ধারা। এই ধারায় লিখিত কথার যে অর্থ করা গিয়াছে এই আইনেতে ও ১৮৫৯ সালের ১১ আইনেতে সেই কথার সেই অর্থ থাকিবে।

[“ ভূম্যধিকারী।”]

যে ইজারদার কি প্রজা নিজ গবর্ণমেণ্টের স্থানে ভূমি লইয়া ভোগ করেন, কিম্বা যে ব্যক্তির দেনা নিজ গবর্ণমেণ্টের নিকটে দাওয়া হয়, ভূম্যধিকারী শব্দের মধ্যে তিনিও গণ্য।

["Revenue"]

The word "Revenue" includes every sum annually payable to Government by the Proprietor of any estate or tenure in respect thereof, and every sum payable to Government in respect of Tuccavee, or of any money advanced by Government to proprietors of land for making or repairing embankments, reservoirs, or water courses, or other improvements on the land held by them

"রাজস্ব।"

কোন মহালের কি তালুকপ্রভৃতির উপলক্ষে গবর্ণমেণ্টের নিকট ভূম্যাধিকারির বৎসরং যে টাকা দিতে হয় এবং তাগাবী বলিয়া কিম্বা বাঁধ কি জলাশয় কি জলস্রোত করিবার কি সারাইবার জন্যে ও প্রকারান্তরে ভূম্যধিকারিদের অধিকৃত ভূমির সৌষ্ঠব করণার্থে গবর্ণমেণ্ট তাঁহারদিগকে অগ্রীম টাকা দেওয়াতে তাঁহারদের স্থানে গবর্ণমেণ্টের যে টাকা পাওনা হয় রাজস্ব শব্দে সেই সকল টাকা গণ্য।

["Estate"]

The word "Estate" means any land or share in land subject to the payment to Government of an annual sum in respect of which the name of a proprietor is entered on the Register known as the Quinquennial Register, Toujeh, or Revenue Roll of the Collector's Office of the District, or in respect of which a separate account may in pursuance of Section X or Section XI of Act XI of 1859, or of any other law or usage have been opened

"মহাল।"

যে ভূমির কিম্বা ভূমির যে অংশের নিমিত্ত গবর্ণমেণ্টের নিকট বৎসরং কতক টাকা দেওন উপলক্ষে পাঁচসনী রেজিষ্টর কিম্বা তৌজী কিম্বা জিলার কালেক্টরী কার্য্যালয়ের রাজস্বের ফর্দ্দ নামে রেজিষ্টরে ভূম্যধিকারির নাম লেখা যায়, "মহাল" শব্দে সেই ভূমি এবং ১৮৫৯ সালের ১১ আইনের ১০ কিম্বা ১১ ধারানুসারে কিম্বা অন্য কোন আইন কি আচার মতে যে ভূমির স্বতন্ত্র হিসাব করা যায়, সেই ভূমিও বুঝায়।

["Tenure"]

The word "Tenure" includes all interests in land whether rent paying, or lakhiraj, (other than estates as above defined) which by the terms of the grants creating the same or by the custom of the country are transferable whether such tenures are resumable or not, and whether the right of selling or bringing to sale for an arrear of rent may or may not have been specially reserved by stipulation in any instrument

"ভূ সম্পর্ক।"

উপবিভাগে মহালের যে অর্থ নির্ণয় হইয়াছে তদ্ভিন্ন খেরাজী কি লাখেরাজ ভূমিতে যে সম্পর্ক থাকে, ঐ সম্পর্ক যে নিয়মদ্বারা সৃষ্ট হয় যদি সেই নিয়মক্রমে কিম্বা দেশাচারমতে সেই সম্পর্ক হস্তান্তর করা যাইতে পারে, তবে তাহা পুনশ্চ গ্রহণীয় হইলে কি না হইলেও, এবং কোন নিদর্শনপত্র লিখিত নিয়মক্রমে বাকী করের নিমিত্তে সেই সম্পর্ক বিক্রয় করিবার কি করাইবার স্বত্ব বিশেষমতে স্থির করা গেলে কি না গেলে ভূসম্পর্ক শব্দেতে সেই প্রকারের সকল সম্পর্ক গণ্য।

["Demand"]

The word "Demand" means any of the following public demands arrears of which are by law recoverable as arrears of revenue

"দাওয়া।"

যে রাজকীয় দাওয়ার বাকী টাকা আইনক্রমে বাকী রাজস্বের ন্যায় আদায় হইতে পারে, "দাওয়া" শব্দে নিম্নলিখিত সেই দাওয়া বুঝাইবে।

[Sums due from Public Accountant and their sureties]

Any sum due from any Public Accountant or from the sureties of any Public Accountant on account of any loss or defalcation in the accounts of such Public Accountant

[রাজকীয় হিসাবির ও তাঁহার প্রতিভূর স্থানে প্রাপ্য টাকা।]

রাজকীয় হিসাবির হিসাবমতে কোন ক্ষতি কি ন্যূনতা প্রকাশ হইলে ঐ রাজকীয় হিসাবির স্থানে কিম্বা ঐ রাজকীয় হিসাবির প্রতিভূর স্থানে যে টাকা পাওনা হয় তাহা।

[Sums due from the sureties of farmers]

Any sum which may be due from the sureties of any farmer in respect of the revenue of the estate farmed by him

ইজারদারদের প্রতিভূর স্থানে প্রাপ্য টাকা।

ইজারদার যে মহালের ইজারা লন তাহার রাজস্বের উপলক্ষে তদীয় প্রতিভূর স্থানে যে টাকা পাওনা হয় তাহা।

[Sums due for claims against certain Native Officers]

Any sum for which any Collector may have a claim on the part of Government on any Tusildar Serawal Ameen, Dewan Serestadar, Moonshi Mohurer, or other Native Officer entrusted with the receipt or payment of public money or the charge of public accounts, who may be employed under any Collector, for a balance of accounts of money belonging to Government

এতদ্দেশীয় কোনং কর্ম্মকারকদের উপর দাওয়া থাকাতে যে টাকা পাওনা হয়।

যে তহসীলদার কি সাজওয়াল কি আমীন কি দেওয়ান কি সিরিস্তাদার কি মুন্সী কি মুহুরির কিম্বা এতদ্দেশীয় অন্য যে কার্য্যকারক কালেক্টর সাহেবের নিকট নিযুক্ত হইয়া রাজকীয় টাকা দানাদান করিবার কিম্বা রাজকীয় হিসাব রাখিবার ভারপ্রাপ্ত হন, কালেক্টর সাহেব তাঁহার উপর গবর্ণমেণ্টের পক্ষে রাজকীয় টাকার হিসাবমতে যে বাকী টাকার দাওয়া করেন তাহা।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৬৯। ২১ আশ্বিন।]

[Arrears of revenue payable in respect of tenures.]

Any arrears of revenue payable in respect of any Tenure for the recovery of which the Collector may not think fit to proceed under Section XI of this Act

[Cost of certain partitions]

Any sum which may be due from any person for his proportion of the authorized expenses of making a division of any estate under Regulation XIX of 1814, or in respect of any fine imposed under Section XX or XXI of the same Regulation

[Costs of embankment]

Any sum which may be due from any person in respect of any award of the expenses of the construction, alteration, or extension of any embankment, which may, in pursuance of Act VII of 1866 of the Bengal Council, be made by any Collector

[Loss on re sale of estates]

Any sum which may be payable by any person under the provisions of Section XXIII of the said Act XI of 1859 for the difference between the proceeds of the sale of an estate which may be eventually consummated, and the price bid by such person at a sale of such estate for arrears of revenue

[Collectorate]

The Collectorate of the Collector of a District means the district to which such Collector is appointed, or throughout which any Officer vested with the powers of a Collector is authorized to exercise such powers

[Collector]

The word "Collector" includes any person vested with the powers of a Collector

[Mâlgoozar]

For the purpose of recovery of demands under this Act the words "Mâlgoozar or owner of the estate" in Section V of Act XI of 1859 shall be read as meaning the person or persons from whom an arrear of a demand is due to Government

[Repeal of Section LIII of Act XI of 1859]

II Section LIII of Act XI of 1859 is hereby repealed except as regards any purchase or re purchase, or any recovery of possession effected prior to the coming into operation of this Act

[Commissioner may exercise certain powers]

III All the powers and authorities which in and by Sections XXV and XXVI of the said Act XI of 1859, or either of them, are conferred upon the Local Government or the Commissioner of Revenue, upon an appeal to such

[*Government Gazette*, 21st *April* 1868]

ভুসম্পর্কের নিমিত্ত যে বাকী রাজস্ব দাওয়া হয়।

কালেক্টর সাহেব কোন ভুসম্পর্কের যে বাকী রাজস্ব আদায়ের জন্যে এই আইনের ১১ ধারামতে কার্য্য করা বিহিত বোধ না করেন, সেই রাজস্বের টাকা।

কোন২ ভূমি বন্টনের খরচ।

১৮১৪ সালের ১৯ আইনমতে কোন মহাল বন্টন করিবার যে খরচের অনুমতি আছে কোন ব্যক্তির স্থানে তাহার যে অংশ পাওনা থাকে তাহা কিম্বা ঐ আইনের ২০ কি ২১ ধারামত অর্থদণ্ডের উপলক্ষে যাহা পাওনা থাকে তাহা।

বাঁধ প্রস্তুত করিবার খরচা।

কোন কালেক্টর সাহেব বঙ্গদেশীয় মন্ত্রিসভার ১৮৬৬ সালের ৭ আইন অনুসারে কোন বাঁধ প্রস্তুত কি পরিবর্ত্তন কি বৃদ্ধি করিয়া তাহার খরচের যে অংশ নিরূপণ করেন তজ্জন্যে কোন ব্যক্তির স্থানে যে টাকা পাওনা হয় তাহা।

মহাল পুন বিক্রয় করিয়া যে ক্ষতি হয় তাহা।

বাকী রাজস্বের নিমিত্ত ভূমি বিক্রয় হইলে কোন ব্যক্তি যে মূল্য ডাকেন তাহা না দেওয়াতে ঐ ভূমি শেষে বিক্রয় হইয়া তাহার যে মূল্য প্রাপ্ত হওয়া যায়, পূর্ব্ব অপ্রাপ্ত মূল্যের ও শেষ প্রাপ্ত মূল্যের মধ্যে যত টাকা বিশেষ ১৮৫৯ সালের উক্ত ১১ আইনের ২৩ ধারার বিধানমতে কোন ব্যক্তির নিকট পাওনা সেই টাকা।

কালেক্টরী।

কালেক্টর সাহেব যে জিলাতে নিযুক্ত থাকেন, কিম্বা কালেক্টরের ক্ষমতাপ্রাপ্ত কোন কার্য্যকারক সেই ক্ষমতামতে যে স্থান ব্যাপিয়া কার্য্য করিতে সক্ষম হন, জিলার কালেক্টর সাহেবের কালেক্টরী" শব্দে সেই স্থান বুঝায়।

কালেক্টর।

যে কোন ব্যক্তি কালেক্টরের ক্ষমতা পান কালেক্টর শব্দে তিনিও গণ্য।

মালগুজার।

এই আইনমতে দাওয়ার টাকা আদায় করণ সম্পর্কে ১৮৫৯ সালের ১১ আইনের ৫ ধারাতে ' মালগুজার কিম্বা মহালের স্বামী" এই যে কথা আছে, যে ব্যক্তির কি ব্যক্তিদের স্থানে গবর্ণমেন্টের দাওয়ার বাকী পাওনা থাকে তাঁহাকে বুঝায়, ঐ কথা এই ভাবে পাঠ করিতে হইবে ইতি।

[ ১৮৫৯ সালের ১১ আইনের ৫৩ ধারা রহিত করিবার কথা।]

২ ধারা। এই আইন প্রচলিত হইবার পূর্ব্বে যে ক্রয় কি পুন ক্রয় কি অধিকার প্রাপ্তি সিদ্ধ হয় তৎসম্পর্কে ১৮৫৯ সালের ১১ আইনের ৫৩ ধারা প্রবল থাকিবে, নতুবা রহিত হইল ইতি।

[কোন২ ক্ষমতামতে কমিসানরের কার্য্য করিবার শক্তির কথা।]

৩ ধারা। স্থানীয় গবর্ণমেণ্টের প্রতি কিম্বা ১৮৫৯ সালের উক্ত ১১ আইনের ২৫ ধারাক্রমে রাজস্বের কমিসানরের নিকট আপীল হইলে সেই কমিসানরের প্রতি ঐ ২৫ ও ২৬ ধারার কিম্বা তাহার একতর ধারার দ্বারা যে সকল শক্তি ও ক্ষমতা অর্পিত হইয়াছে, উক্ত

Commissioner under the said Section XXV may be exercised without any appeal having been preferred under the same Section in any case in which such Commissioner shall, otherwise than by an appeal, have become aware of hardship or injustice in any sale under this Act, or the said Act XI of 1859, and no sale shall become final in respect of which such Commissioner may have suspended passing final orders until the period for which he may have suspended such final orders shall have expired.

[Time for revenue sales extended.]

IV. From the date when this Act comes into operation the word "thirty" shall be substituted for the word "fifteen" in Section VI of the said Act XI of 1859 and the words "forty five" for the word "thirty" in the same Section.

[Mode of serving notices.]

V. Every notice issued under this Act or by the said Act XI of 1859 directed to be served shall be served by delivering to the person to whom it may be directed a copy thereof attested by the Collector, or by delivering such copy at the usual place of abode of such person to some adult male member of his family, or by posting such copy upon some conspicuous part of the usual or last known place of abode of such person, or by lodging such copy in the Post Office for transmission to such person in a registered cover directed to such person at his usual or last known place of abode. And every notice so deposited in the Post Office shall be deemed to have been served upon the day on which it was so deposited.

[Notice of intended sale to be given.]

VI. Every Collector shall within ten days after the notification mentioned in Section VI of Act XI of 1859 shall have been affixed in his Office cause to be served on the proprietor of every estate specified in such notification a notice in the form in Schedule A and shall also cause to be affixed in the Court of the Judge of the District within whose jurisdiction the estate mentioned in such notice or any portion thereof lies and in the Moonsiff's Court and Police Thannah within which such estate or any portion thereof lies and also at the Cutcherry of the Mâlgoozar or proprietor of such estate, or if there shall be no such Cutcherry then at some conspicuous place upon such estate a copy of the said notice.

[Certificate to be conclusive evidence of regularity.]

VII. Every certificate of title which may be given to any purchaser under the provisions of Section XXVIII of the said Act XI of 1859 shall be conclusive evidence that all notices in or by this

কমিসানর সাহেব এই আইন কিম্বা ১৮৫৯ সালের উক্ত ১১ আইনমত কোন বিক্রয় কার্য্যে উৎপাত কি অন্যায়ের বিষয় অবগত হইলে সেই ধারামতে কোন আপীল উপস্থিত না করা গেলেও সেই শক্তি ও ক্ষমতামতে কার্য্য করিতে পারিবেন। ও সেই কমিসানর সাহেব যে নীলাম সম্পর্কে চূড়ান্ত আজ্ঞা দেওয়া বিলম্ব করেন, যত কালের নিমিত্তে স্থগিত করিলেন সেই সময় গত না হইলে, সেই নীলাম চূড়ান্ত হইবে না ইতি।

[রাজস্ব সংক্রান্ত নীলাম করিবার সময় বৃদ্ধির কথা।]

৪ ধারা। এই আইন যে দিবসে প্রচলিত হইবে, সেই দিবসাবধি ১৮৫৯ সালের উক্ত ১১ আইনের ৬ ধারাতে "পনের দিনের পরিবর্ত্তে ত্রিশ দিন পাঠ করিতে হইবে। ও সেই ধারার মধ্যে 'ত্রিশ" এই শব্দের পরিবর্ত্তে "পঁয়তাল্লিশ" শব্দ দিতে হইবে ইতি।

[নোটিস দিবার নিয়মের কথা।]

৫ ধারা। এই আইনেতে কিম্বা ১৮৫৯ সালের উক্ত ১১ আইনেতে যে নোটিস দিবার আজ্ঞা হইল তাহা দিবার নিয়ম এই। যাহার নামে নোটিস দেওয়া গেল কালেক্টর সাহেবের স্বাক্ষরিত সেই নোটিসের এক খান নকল সেই ব্যক্তিকে দেওয়া যাইবে, কিম্বা তিনি রীতমতে যে স্থানে বাস করেন সেই স্থানে তাহার পরিবারের বয়ঃপ্রাপ্ত কোন পুরুষকে দেওয়া যাইবে, কিম্বা তিনি নিয়ত যে স্থানে বাস করেন কিম্বা তাহার শেষ যে বাসস্থান জানা আছে সেই স্থানের কোন প্রকাশ স্থানে ঐ নকল লাগাইতে হইবে, কিম্বা পত্রের খামে দিয়া শিরনামায় তাঁহার নিয়ত কি শেষ জানা বাস স্থানের ঠিকানায় তাঁহার নাম লিখিয়, রেজিষ্টরী করিয়া ডাকযোগে তাঁহার নিকট পাঠাইতে হইবে। সেই প্রকারের নোটিস ডাক ঘরে দেওয়া গেলে যে দিনে তদ্রূপে অর্পণ করা যায় সেই দিনে তাঁহাকেই দেওয়া গেল জ্ঞান হইবে ইতি।

[বিক্রয়ের সম্বাদ দিবার কথা।]

৬ ধারা। কালেক্টর সাহেবের কাছারীতে ১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারার উল্লিখিত ইস্তাহারপত্র লটকান গেলে কালেক্টর সাহেব ঐ ইস্তাহারপত্রের লিখিত প্রত্যেক মহালের স্বামিকে দশ দিনের মধ্যে A চিহ্নিত তফসীলের পাঠে নোটিস দেওয়াইবেন। এবং সেই নোটিসে যে মহালের উল্লেখ হইয়াছে তাহা কিম্বা তাহার কোন অংশ কিম্বা যে জজ সাহেবের বিচারাধিকারের মধ্যে থাকে তাঁহার আদালত ঘরে এবং ঐ মহাল কি তাহার কোন অংশ যে মুনসেফীর ও পোলীসের যে থানার মধ্যে থাকে সেই মুনসেফী আদালতে ও সেই থানায় এবং মালগুজারের কি ঐ মহালের স্বামির কাছারীতে কিম্বা তাঁহার কাছারী না থাকিলে ঐ মহালের কোন প্রকাশ স্থানে ঐ নোটিস লাগাইয়া দিবেন ইতি।

[কার্য্য নিয়মিতরূপে হওন বিষয়ে সার্টিফিকেট নিষ্পত্তি প্রমাণ হওয়ার কথা।]

৭ ধারা। কোন ক্রেতাকে ১৮৫৯ সালের উক্ত ১১ আইনের ২৮ ধারার বিধানমতে স্বত্ব অর্থাৎ অধিকারের সার্টিফিকেট দেওয়া গেলে এই আইনেতে কিম্বা ১৮৫৯ সালের উক্ত ১১ আইনেতে যে সকল

Act, or by the said Act XI of 1859, required to be served or posted, have been duly served and posted, and the title of any person who may have obtained any such certificate shall not be impeached or affected by reason of any omission, informality or irregularity in the proceedings under which the sale was had at which such person may have purchased

[Sales of Lakhiraj to be valid ]

VIII All sales of lands of Lakhiraj tenure for payment of arrears of revenue or of demands which may heretofore have been made in conformity with the procedure established by Act XI of 1859, shall have such and the same force and effect as if they had been made in execution of a decree against the person liable to pay the revenue or demand for satisfaction of which such sale may have been made

[Power to register tenures ]

IX It shall be lawful for the proprietors of tenures, and of farms held for terms of years to cause the same to be registered according to the provisions of Act XI of 1859, although the same may not be held immediately of the proprietors of estates

[Collectorate to include all estates borne on its Roll ]

X Every estate shall, for the purposes of this Act and of Act XI of 1859 be deemed to be within the Collectorate of the Collector upon whose Revenue Roll the revenue thereof may be borne, although the whole or any portion of the lands comprised in such estate may be without the local limits of such Collectorate but all lands shall be deemed to be within the Collectorate within the local limits of which they may be situate although the estate of which they form a part may, under the provisions of this section, be deemed to be within the Collectorate of any other Collector

[Power to sell tenures ]

XI Whenever any revenue payable to Government in respect of any tenure not being an estate shall be in arrear for days after the same shall have been due, the Collector to whom such revenue is payable, shall cause to be affixed such notices as are mentioned in Section V of Act XI of 1859, and shall thereupon cause such tenure to be sold in the manner, and subject to the provisions in and by the said Act XI of 1859, provided for the sale of estates for the recovery of arrears of revenue due on account of the same, and the Collector shall apply the purchase money arising from such sale according to the provisions of Section XXXI of the said Act XI of 1859, and

নোটিস দিবার কি লটকাইবার আজ্ঞা হইয়াছে তাহা দেওয়া গিয়াছে ও লটকান গিয়াছে, ঐ সর্টিফিকট ইহার সিদ্ধান্ত প্রমাণ হইবে। এবং ঐ ব্যক্তি যে নীলামে ভূমি ক্রয় করিয়াছেন; সেই নীলামে কোন কার্য্যের ত্রুটি হইলে কিম্বা কোন কার্য্য ধারামতে ও নিয়মমতে করা না গেলেও সেই ত্রুটিপ্রভৃতির দ্বারা ঐ সর্টিফিকটপ্রাপ্ত কোন ব্যক্তির অধিকারের কোন দোষ কি বৈকৃতি হইবে না ইতি।

[লাখেরাজ ভূমির বিক্রয় সিদ্ধ হইবার কথা।]

৮ ধারা। বাকী রাজস্বের নিমিত্তে কি দাওয়ার নিমিত্তে ১৮৫৯ সালের ১১ আইনের নিদ্ধারিত প্রণালী মতে ইতিপূর্ব্বে যে লাখেরাজ ভূমি বিক্রয় হইয়া থাকে যে রাজস্বের কি দাওয়ার পরিশোধার্থে ঐ নীলাম করা গেল, তাহার দায়ি ব্যক্তির নামে ডিক্রী জারী হইয়া সেই ভূমি বিক্রয়ের যে বল ও ফল হইত পূর্ব্বোক্ত লাখেরাজ ভূমি বিক্রয়ের সেই বল ও ফল হইবে ইতি।

[ভূমি রেজিষ্টর করিবার ক্ষমতার কথা।]

৯ ধারা। ভূসম্পর্কের অধিকারিরা ও কএক বৎসর মিয়াদের ইজারদারেরা যদিও নিজ ভূস্বামির স্থানে সেই ভূমি কি ইজারাপ্রাপ্ত না হন তথাপি ১৮৫৯ সালের ১১ আইনের বিধানমতে তাহা রেজিষ্টরী করাইতে পারিবেন ইতি।

[কালেক্টরী শব্দের মধ্যে তৌজির লিখিত সমস্ত মহাল ধরিবার কথা।]

১০ ধারা। এই আইনের এবং ১৮৫৯ সালের ১১ আইনের কার্য্যার্থে যে মহালের রাজস্ব যে কালেক্টর সাহেবের তৌজীতে লেখা থাকে, সেই মহালের সমুদয় ভূমি কি তাহার একাংশ অন্য কালেক্টরীর স্থানসীমার মধ্যবর্ত্তী থাকিলেও পূর্ব্বোক্ত কালেক্টর সাহেবের কালেক্টরীর মধ্যে আছে জ্ঞান হইবে। কিন্তু ভূমি যে মহালের অন্তর্গত সেই মহাল এই ধারার বিধান মতে অন্য কালেক্টর সাহেবের কালেক্টরীর অন্তর্গত জ্ঞান হইলেও যে কালেক্টরীর স্থানসীমার মধ্যে ভূমি থাকে সেই কালেক্টরীর অন্তর্গত জ্ঞান হইবে ইতি।

[ভূসম্পর্ক বিক্রয় করিবার ক্ষমতার কথা।]

১১ ধারা। মহালভিন্ন কোন ভূমির নিমিত্ত গবর্ণমেণ্টের রাজস্ব পাওনা হইয়া কএক দিন পর্য্যন্ত বাকী থাকিলে, যে কালেক্টর সাহেবকে ঐ রাজস্ব দেওয়া গিয়া থাকে, তিনি ১৮৫৯ সালের ১১ আইনের ৫ ধারার লিখিত নোটিস লটকাইয়া দিবেন, এবং ১৮৫৯ সালের উক্ত ১১ আইনমতে ও তৎক্রমে বাকী রাজস্বের নিমিত্ত মহাল বিক্রয় করিবার যে নিয়ম ও যে বিধান হইয়াছে সেই নিয়ম ও সেই বিধানমতে ঐ ভূসম্পর্ক বিক্রয় করাইবেন। এবং তাহা বিক্রয় করণদ্বারা যে টাকা উৎপন্ন হয় কালেক্টর সাহেব ১৮৫৯ সালের উক্ত ১১ আইনের ৩১ ধারার বিধানানুসারে সেই টাকা লইয়া কার্য্য করিবেন। এবং সেই ভূমির বিক্রয় চূড়ান্ত ও সিদ্ধান্ত হইলে, ১৮৫৯ সালের উক্ত ৮ আইনের ২৮ ধারাতে মহালসংক্রান্ত যে বিধান আছে উক্ত কালেক্টর

every such Collector shall, upon every such sale of any tenure being final and conclusive make out such certificate of title thereof as is provided in Section XXVIII of the said Act VIII of 1859 with respect to estates

[Effect of sale of a tenure.]

XII. The purchaser of any tenure sold under the provisions of Section XI shall acquire it free from all encumbrances which may have been imposed upon it after its creation, or after the time of settlement, whichever may have last occurred and shall be entitled to avoid and annual all under tenures, and forthwith to eject all under tenants with the following exceptions —

*First.*—Istemraree or mookurreree tenures which have been held at a fixed rent from the time of the permanent settlement.

*Secondly.*—Tenures existing at the time of settlement, which have not been held at a fixed rent. Provided always that the rent of such tenure shall be liable to enhancement under any law for the time being in force for the enhancement of the rent of such tenures.

*Thirdly.*—Tenures or leases created since the term of settlement, and farms for terms of years so held when such tenures and farms have been duly registered under the provisions of this Act.

*Fourthly.*—Tenures of lands whereon dwelling houses, manufactories, or other prominent buildings have been erected or whereon gardens, plantations, tanks, canals places of worship or burning or burying grounds have been made or wells sunk.

[Power of enchancement.]

XIII. Every purchaser of a tenure under Section XI of this Act shall be entitled to proceed in the manner prescribed by any law for the time being in force for the enhancement of the rent of any land coming within the 4th class of exceptions above made if he can prove the same to have been held at what was originally an unfair rent, and if the same shall not have been held at a fixed rent equal to the rent of good arable land, for a term exceeding twelve years, but not otherwise.

[Saving right of ryot.]

XIV.—Provided always that nothing hereinbefore contained shall be construed to entitle any such purchaser, under Section XI of this Act to eject any ryot having a right of occupancy at a fixed rent or at a rent assessable according to fixed rule under the laws in force, or to enhance the rent of any such ryot otherwise than in the manner prescribed by such laws or otherwise than as the former proprietor, irrespectively of all engagements made since the time of settlement may have been entitled to do.

সাহেব সেই বিধানানুসারে ঐ ভূসম্পর্কের অধিকারের সর্টিফিকট লিখিবেন ইতি।

[ভূমি নীলাম হইবার ফলের কথা।]

১২ ধারা। ১১ ধারার বিধানমতে যে ভূমির নীলাম হয়, যিনি তাহা ক্রয় করেন, ভূসম্পর্ক সৃষ্ট হইবার পরে কিম্বা যদি বন্দোবস্তের কাল পশ্চাৎ হইয়া থাকে তবে তাহার পরে ঐ ভূসম্পর্কের প্রতি যে সকল দায় বর্ত্তাম গিয়াছে ক্রেতা তদ্ব্যতীত সেই ভূমি প্রাপ্ত হইবেন এবং তিনি নিম্নলিখিত স্থলভিন্ন অধীন সকল ভূসম্পর্ক রহিত ও ব্যর্থ করিতে পারিবেন এবং সকল অধীন প্রজাকে তৎক্ষণাৎ উঠাইয়া দিতে পারিবেন।

প্রথম। চিরকালীন বন্দোবস্তের সময়াবধি যে ইস্তমরারী কি মোকররী ভূমি অবধারিত খাজানামতে ভোগ হইয়া আসিতেছে তাহা।—

দ্বিতীয়। বন্দোবস্তের কালে যে ভূসম্পর্ক ছিল কিন্তু অবধারিত খাজনামতে ভোগ হয় নাই তাহা। কিন্তু তদ্রূপ ভূমির কর বৃদ্ধির যে আইন যে সময়ে প্রচলিত হয় সেই আইনমতে ঐ ভূমির কর বৃদ্ধি হইতে পারিবে।

তৃতীয়। বন্দোবস্তের কালের পরে যে ভূসম্পর্ক কিম্বা পাট্টা করিয়া দেওয়া গেল এবং কএক বৎসর মিয়াদের যে ইজারা তদ্রূপে ভোগ হয়, সেই ভূসম্পর্ক ও ইজারা এই আইনের বিধানমতে উপযুক্তরূপে রেজিষ্টর হইলে তাহা।

চতুর্থ। যে ভূমির উপর বসতবাটী কি কারখানা কিম্বা অন্য প্রকাশ আলয় নির্ম্মিত হইয়াছে, কিম্বা যাহাতে বাগান কি বৃক্ষবাটিকা কি পুষ্করিণী কি খাল কি ভজনালয় কি শ্মশান কি কবরস্থান প্রস্তুত হইয়াছে কি কূপ খনন হইয়াছে সেই ভূমির সম্পর্ক ইতি।

[বৃদ্ধি করিবার ক্ষমতার কথা।]

১৩ ধারা। কোন ব্যক্তি এই আইনের ১১ ধারামতে ভূমি ক্রয় করিলে পূর্ব্ববর্ণিত ভূমির চতুর্থ শ্রেণীর ভূমি প্রথমাবধি অনুপযুক্ত খাজানামতে ভোগ হইয়া আসিতেছে যদি ইহার প্রমাণ করিতে পারেন, এবং উত্তম চষা ভূমির যে কর হইয়া থাকে, যদি সেই ভূমি তত্তুল্য নিষ্কারিত করে দ্বাদশ বৎসরের অধিক কাল ভোগ না হয়, তবে ভূমির কর বৃদ্ধির যে আইন যে সময়ে প্রচলিত থাকে, তিনি সেই আইনের নির্দ্দিষ্টমতে কার্য্য করিতে পারিবেন। কিন্তু অন্য স্থলে পারিবেন না ইতি।

[প্রজার স্বত্ব রক্ষার কথা।]

১৪ ধারা। কিন্তু যে প্রজা অবধারিত কর দিয়া কিম্বা প্রচলিত আইনের নির্দ্দিষ্ট বিধিক্রমে যে কর ধার্য্য হয় তাহা দিয়া অধিকারিস্বত্ব প্রাপ্ত হন, পূর্ব্বোক্ত ক্রেতা এই আইনের ১১ ধারানুসারে তাঁহাকে বহিষ্কৃত করিতে পারিবেন না। এবং পূর্ব্বোক্ত সকল আইনে যদ্রূপ নির্দ্দিষ্ট হইয়াছে তদন্যথায়, এবং বন্দোবস্তের কালের পরে যে সকল করার হইয়া থাকে তাহা না ধরিয়া ভূতপূর্ব্ব ভূম্যধিকারির ক্রেতা যদ্রূপ করবৃদ্ধি করিতে পারিতেন তদন্যথায় বৃদ্ধি করিতে সক্ষম হন, এই আইনের কোন কথার এমত অর্থ করিতে হইবে না ইতি।

[Certificate to be made of unliquidated arrears.]

XV Whenever an estate or tenure shall have been sold for the recovery of the arrears of revenue due on account of the same in pursuance of the powers and provisions of Act XI of 1859 or of this Act, and the produce of such sale, after defraying thereout the expenses of such sale, shall have been insufficient for the liquidation of all arrears of the revenue of such estate or tenure which, according to the said provisions, may be payable thereout, the Collector shall make under his hand a certificate of the amount of such arrears so remaining unliquidated in the form in Schedule B to this Act annexed, and shall cause the same to be filed in his office

[Certificate to be made of arrears payable by a farmer ]

XVI Whenever any estate may be held by any farmer, and arrears of revenue shall be unpaid from such farmer, in respect of such estate for one month after the same shall have become due the Collector shall make under his hand a certificate of the amount of such arrears so remaining unpaid in the form in Schedule B to this Act annexed, and shall cause the same to be filed in his office

[Certificate to be made of arrears of demand ]

XVII Whenever any arrears of any demand shall be unpaid by any person liable to pay such demand for one month after he shall have been required to pay the same by a notice in writing under the hand of the Collector by whom such demand is receivable, such Collector shall make under his hand a certificate of the amount of such arrears so remaining unpaid in the form in Schedule B to this Act annexed, and shall cause the same to be filed in his office

[Effect of Certificate ]

XVIII Every such certificate made in pursuance of the last preceding Section shall have the force and effect of a decree of a Civil Court and the Collector by whom such certificate shall have been filed, shall be deemed to be the plaintiff, and the person named as debtor therein shall be deemed to be the defendant

[Notice of Certificate to be served ]

XIX The Collector shall forthwith, upon filing any such certificate, issue to the defendant a notice in the form in Schedule C From and after the service of such notice, the certificate shall bind all the property of such defendant as if a prohibitory order had issued and an attachment been executed against such property under Act VIII of 1859

[Power of objection to Certificate ]

XX. Any person who may be aggrieved by any such certificate may, within one month

[যে বাকী টাকার শোধ হয় নাই তাহার সর্টিফিকট লিখিবার কথা।]

১৫ ধারা। বাকী রাজস্ব আদায় করিবার জন্যে যদি কোন জমীদারী কি ভূসম্পর্ক ১৮৫৯ সালের ১১ আইনের কিম্বা এই আইনের ক্ষমতা ও বিধানানুসারে বিক্রয় করা যায়, এবং সেই বিক্রয়োৎপন্ন টাকাহইতে ঐ বিক্রয়ের খরচ দিলে পর উক্ত বিধানানুসারে অবশিষ্ট টাকাহইতে ঐ মহালের কি ভূমির যে বাকী রাজস্ব পরিশোধ হইতে পারে যদি ঐ টাকা সেই বাকী পরিশোধ করিতে না কুলায়, তবে যে বাকীর শোধ না হইয়া থাকে, কালেক্টর সাহেব এই আইনের B চিহ্নিত তফসীলের পাঠে ঐ বাকীর সর্টিফিকট লিখিয়া তাহাতে স্বাক্ষর করিয়া আপনার কাছারীতে অর্পণ করাইবেন ইতি।

[ইজারদারের বাকীর সর্টিফিকট লিখিবার কথা।]

১৬ ধারা। যদি মহাল ইজারদারের ভোগ দখলে থাকে এবং ঐ মহালের উপলক্ষে যে রাজস্ব বাকী হয় তাহা দেনা হইলে পর যদি এক মাসের অধিক কাল ইজারদার হইতে না দেওয়া যায়, তবে যত টাকা তদ্রূপে বাকী থাকে কালেক্টর সাহেব এই আইনের B চিহ্নিত তফসীলের পাঠে তাহার সর্টিফিকট লিখিয়া স্বাক্ষর করিবেন ও আপনার কাছারীতে অর্পণ করাইবেন ইতি।

[দাওয়ার বাকীর সর্টিফিকট করিবার কথা।]

১৭ ধারা। যাহার স্থানে কোন দাওয়ার টাকা পাওনা হয়, তাঁহার সেই টাকা যে কালেক্টর সাহেবকে দেওয়া গিয়া থাকে তিনি নোটিস লিখিয়া স্বহস্তে স্বাক্ষর করিয়া তাঁহাকে ঐ টাকা দিবার আদেশ করিলে পর যদি এক মাস গত হইলেও সেই দাওয়ার শোধ না হয় তবে বাকী যত টাকা তদ্রূপে পাওনা থাকে কালেক্টর সাহেব এই আইনের B চিহ্নিত তফসীলের পাঠে সেই বাকীর সর্টিফিকট লিখিয়া স্বাক্ষর করিবেন ও আপনার কাছারীতে অর্পণ করাইবেন ইতি।

[সর্টিফিকটের যে ফল তাহার কথা।]

১৮ ধারা। দেওয়ানী আদালতের ডিক্রীর যে ফল ও বল হয় ইহার পূর্ব্ব ধারামত সর্টিফিকটের তদ্রূপ ফল ও বল হইবে। যে কালেক্টর সাহেব ঐ সর্টিফিকট অর্পণ করাইলেন তিনি বাদী, ও সেই সর্টিফিকটে খাতক বলিয়া যাহার নাম থাকে তিনি প্রতিবাদী জ্ঞান হইবেন ইতি।

[সর্টিফিকটের নোটিস দিবার কথা।]

১৯ ধারা। কালেক্টর সাহেব তদ্রূপ কোন সর্টিফিকট অর্পণ করাইলে প্রতিবাদির নামে C চিহ্নিত তফসীলের পাঠে অবিলম্বে নোটিস দিবেন। ১৮৫৯ সালের ৮ আইনক্রমে প্রতিবাদির নামে সম্পত্তি হস্তান্তর করিবার নিষেধসূচক আজ্ঞা বাহির হইয়া ক্রোকের পরওয়ানা জারী হইবার যে ফল হইত ঐ প্রতিবাদিকে ঐ নোটিস দিবার দিবসাবধি ঐ সর্টিফিকটের বলে তাঁহার সকল সম্পত্তি তদ্রূপে বদ্ধ হইবে ইতি।

[সর্টিফিকটে আপত্তি করিবার কথা।]

২০ ধারা। তদ্রূপ সর্টিফিকট দ্বারা কোন ব্যক্তি উৎপাতগ্রস্ত হইলে, যে কালেক্টর সাহেব কর্ত্তৃক ঐ সর্টিফি

from the day on which the last mentioned notice shall have been served apply by petition in the form in Schedule D to the Collector by whom such certificate may have been issued, that the same may be set aside or modified or varied. Such Collector, after receiving such application, shall fix a day for the hearing of such application and shall upon the day appointed for hearing such application, or any other day to which such hearing may be adjourned, proceed to hear and determine the application of such applicant, and may set aside or modify or vary such certificate; and every such Collector shall, for hearing and determining any such application, have all the powers in and by Act VIII of 1859 conferred upon the Court for the hearing and determination of claims to attached property; and in case such Collector shall direct the payment of any costs by such applicant, the amount of such costs shall, if the applicant be the defendant, be added to the amount expressed in such certificate, and be recoverable as if the same had been originally contained therein.

[Appeal on such application.]

XXI. Every order made by any Collector upon any such application shall be appealable to the Commissioner: provided always that no appeal against any such order shall be brought after the expiration of one month from the date of the passing of such order.

[Power to enforce certificate.]

XXII. Every certificate made in pursuance of Section XVII may be enforced by all or any of the ways and means mentioned and provided in and by Act VIII of 1859 for the enforcement of decrees for money; and all the practice and procedure by the said Act VIII of 1859 and by Act XXIII of 1861, or by either of them, in respect of sales in execution of decrees, in respect of arrest in execution of decrees for money, in respect of the execution of decrees by imprisonment, and in respect of the execution of decrees out of the jurisdiction of the Courts by which they were passed, shall apply to every execution issued for levying the money expressed in such certificate; save that all the duties, powers, and authorities by the said Acts or either of them imposed or conferred upon the Court shall be exercised by the Collector in whose Office any such certificate or any copy thereof transmitted for execution according to the provisions of Section CCLXXXVI of Act VIII of 1869 shall have been filed.

[Tenures sold to be registered.]

XXIII. Whenever any Collector shall have sold any tenure or farm in pursuance of any of

কট বাহির করা যায় সেই ব্যক্তি তাঁহার নিকট শেষোক্ত নোটিস জারী হইবার দিনাবধি এক মাসের মধ্যে D চিহ্নিত তফসীলের পাঠে দরখাস্ত করিয়া ঐ সর্টিফিকেট অন্যথা কি মতান্তর কি পরিবর্ত্তন করিবার প্রার্থনা করিতে পারিবেন। কালেক্টর সাহেব সেই দরখাস্ত পাইয়া শুনিবার দিন নিরূপণ করিবেন, ও সেই দিনে, কিম্বা সেই দিন কর্ম্ম স্থগিত করিয়া ঐ দরখাস্ত শুনিবার জন্য যে দিন নিরূপণ করেন সেই দিনে ঐ প্রার্থকের প্রার্থনা শুনিয়া নির্ণয় করিবেন এবং সেই সর্টিফিকেট ব্যর্থ কি মতান্তর কি পরিবর্ত্তন করিতে পারিবেন। ক্রোক করা সম্পত্তির উপর দাওয়া হইলে, আদালতের প্রতি ১৮৫৯ সালের ৮ আইনক্রমে সেই দাওয়া শুনিবার ও নির্ণয় করিবার যে সকল ক্ষমতা প্রদান হইয়াছে, পূর্ব্বোক্ত কালেক্টর সাহেবের উক্ত প্রার্থনা শুনিয়া নির্ণয় করিবার সেই ক্ষমতা থাকিবে। যদি ঐ কালেক্টর সাহেব উক্ত প্রার্থকের খরচা দিবার আজ্ঞা করেন, তবে প্রতিবাদী ঐ প্রার্থক হইলে ঐ সর্টিফিকেটে যে টাকা লেখা হইয়াছে তাহাতে খরচা সংযোগ করা যাইবে ও প্রথমে সেই সর্টিফিকেটে লিখিত হওয়ার ন্যায় আদায় হইতে পারিবে ইতি।

[ঐ দরখাস্তের উপর আপীলের কথা।]

২১ ধারা। কালেক্টর সাহেব তদ্রূপ দরখাস্তের বিষয়ে যে আজ্ঞা করেন তাহার উপর কমিসানর সাহেবের নিকট আপীল হইতে পারিবে। কিন্তু ঐ আজ্ঞা করিবার দিনের পর এক মাস গত হইলে তাহার উপর আপীল হইতে পারিবে না, ইতি।

[সর্টিফিকেট প্রবল করিবার ক্ষমতার কথা।]

২২ ধারা। টাকা পাইবার ডিক্রী হইলে পর ১৮৫৯ সালের ৮ আইনক্রমে তাহা প্রবল করিবার যে পন্থা ও উপায় ব্যক্ত ও নিদ্ধারিত হইয়াছে ১৭ ধারাক্রমে যে সর্টিফিকেট হয় তাহাও সেই সমস্ত কি অন্যতর উপায় দ্বারা প্রবল করা যাইতে পারিবে। এবং ১৮৫৯ সালের উক্ত ৮ আইন দ্বারা এবং ১৮৬১ সালের ২৩ আইন দ্বারা কিম্বা তদ্বয় একতর আইনদ্বারা ডিক্রী জারীক্রমে বিক্রয় করিবার ও টাকার নিমিত্ত যে ডিক্রী হয় সেই ডিক্রী জারীক্রমে ব্যক্তিকে আসেধ করিবার এবং কারাবদ্ধকরণ [illegible] জারী করিবার, এবং ডিক্রী যে আদালতে [illegible] তাহার ক্ষমতার বহির্ভূত স্থানে [illegible]ক্রী জারী করিবার যে ব্যবহার ও যে কার্য্য প্রণালী হইয়াছে ঐ সর্টিফিকেটে লিখিত টাকা আদায় করণার্থ ডিক্রীর প্রতি সেই ব্যবহার ও সেই কার্য্যপ্রণালী বর্ত্তিবে। কিন্তু উক্ত উভয় কি একতর আইনদ্বারা আদালতের প্রতি যে সকল কর্ম্ম ও শক্তি ও ক্ষমতা প্রদত্ত হইয়াছে উক্ত সর্টিফিকেট কিম্বা ১৮৫৯ সালের ৮ আইনের ২৮৬ ধারার বিধানমতে জারী করণার্থে তাহার যে প্রতিলিপি পাঠান যায় সেই প্রতিলিপি যে কালেক্টর সাহেবের কাছারিতে অর্পণ করা যায়, তিনি সেই সকল কর্ত্তব্য কর্ম্ম ও সেই শক্তি ও ক্ষমতাক্রমে কার্য্য করিবেন ইতি।

[যে ভূমি বিক্রয় করা যায় তাহা রেজিষ্টরি করিবার কথা।]

২৩ ধারা। কোন কালেক্টর সাহেব এই আইনের কোন বিধানানুক্রমে ভূমি কি ইজারা বিক্রয় করিলে

the provisions of this Act, he shall forthwith proceed to register the same in pursuance of the provisions of the said Act XI of 1859

[Repeal of clauses ]

XXIV From and after the passing of this Act, the Acts and Regulations and portions of Acts and Regulations in Schedule E set forth shall stand and be repealed, so far as they are in such Schedule mentioned to be repealed

Construction of Act ]

XXV This Act shall be read with, and taken as part of Act XI of 1859

---

### SCHEDULE A

NOTICE

To

of

Take notice that the estate in the Schedule hereto mentioned will, on the day of , or the first opportunity after be sold for arrears of Revenue

| Name of Estate | Name of Proprietor | Amount of Revenue due | Place of sale |
|---|---|---|---|
| | | | |

A B,
*Collector*

তিনি ১৮৫৯ সালের উক্ত ১১ আইনের বিধানানুসারে তাহা অগৌণে রেজিষ্টর করিতে প্রবর্ত্ত হইবেন ইতি।

[কএক ধারা রহিত করিবার কথা।]

২৪ ধারা। E চিহ্নিত তফসীলে যে আইন লিখিত হইয়াছে ও যে আইনের যে অংশ তাহাতে নির্দ্দিষ্ট হইয়াছে তাহা এই আইন প্রচলিত হইবার সময়াবধি সেই তফসীলের নির্দ্দিষ্টমতে রহিত হইবে ইতি।

[এই আইনের অর্থের কথা।]

২৫ ধারা। এই আইন ৮৫৯ সালের ১১ আইনের সঙ্গে পঠিত হইয়া তাহার অংশ জ্ঞান হইবে ইতি।

---

### A চিহ্নিত তফসীল।

নোটিস।

অমুক স্থানবাসি শ্রী অমুক প্রতি আদেশ।

বাকী রাজস্বের নিমিত্তে এই তফসীলের লিখিত মহাল অমুক সালের অমুক মাসের অমুক দিবসে কিম্বা তৎ পরে প্রথম সুযোগ হইলে বিক্রয় করা যাইবে এই কথা অবগত হও।

| মহালের নাম। | ভূম্যধিকারির নাম। | যত টাকা রাজস্ব বাকী। | নীলাম হইবার স্থান। |
|---|---|---|---|
| | | | |

শ্রী অমুক।
কালেক্টর।

---

### SCHEDULE B

*Certificate of arrear of Revenue or Demand filed in Office of Collector*

| Name of Debtor | Address | Nature of Demand | Amount of demand | No of Certificate |
|---|---|---|---|---|
| C D | | | | |

I certify that the above mentioned sum of Rupees is due to Government from the above named C D

*Dated this* *day of* 18

A B,
*Collector of*

B চিহ্নিত তফসীল।

বাকী রাজস্বের কি দাওয়ার যে সর্টিফিকট কালেক্টরী কাছারীতে অর্পণ হইয়াছে তাহা।

| খাতকের নাম। | বসতস্থানাদি। | দাওয়ার ভাব। | যত টাকার দাওয়া। | সর্টিফিকেটের নম্বর। |
| --- | --- | --- | --- | --- |
| | | | | |

উক্ত শ্রী অমুকের স্থানে গবর্ণমেণ্টের উক্ত এত টাকা পাওনা আছে ইহা নিশ্চিত জানাইলাম।

অমুক

জিলার কালেক্টর

সাল তাং

SCHEDULE C

To

C D of

Sir

Take notice that a Certificate of No for the sum of Rs due from you on account of , has been this day filed by me in my office and that I shall forthwith proceed to levy the amount according to law

A B

*Collector of*

*This day of* 186

C চিহ্নিত তফসীল।

অমুক স্থানবাসি শ্রী অমুক প্রতিআগে।

অমুক কারণে আপনকার স্থানে এত টাকা পাওনা হইলে আমি অদ্য অমুক নম্বরের অমুক সর্টিফিকুট আমার কাছারীতে অর্পণ করিয়াছি এবং আইনমতে অগৌণে সেই টাকা আদায় করিতে প্রবৃত্ত হইব, আপনার জানিবার নিমিত্তে লিখিয়া দিলাম।

শ্রী অমুক

জিলার কালেক্টর

সাল তা

SCHEDULE D

To

The Collector of

The Petition of E F of

Sheweth,

That a Certificate under Act of 1868 of the Bengal Council, No , for the sum of Rupees , has been filed in your office on the day of 186

That your Petitioner is aggrieved by the said Certificate

That your Petitioner believes that such Certificate is erroneous upon the grounds following, that is to say —

That the said grounds are to the best of your Petitioner's belief, true in fact

Your Petitioner therefore prays that the said Certificate may be set aside, or modified or varied

D চিহ্নিত তফসীল।

অমুক জিলার কালেক্টর সাহেবের নিকটে অমুক স্থানবাসি শ্রী অমুকের প্রার্থনা পত্রমিদং।

বঙ্গদেশীয় মন্ত্রিসভার ১৮৬৮ সালের অমুক আইনঅনুসারে এত টাকার জন্যে অমুক নম্বরের সর্টিফিকুট অমুক সালের অমুক মাসের অমুক তারিখে আপনকার কাছারীতে অর্পণ করা গিয়াছে।

উক্ত সর্টিফিকটদ্বারা আমার বড় আক্ষেপ হইয়াছে।

নিম্নলিখিত কতিপয় হেতুতে আমি সেই সর্টিফিকুট অশুদ্ধ জ্ঞান করি বিশেষত

আমার বিশ্বাসানুসারে উক্ত সকল হেতু বৃত্তান্তপক্ষে সত্য

অতএব সেই সর্টিফিকুট ব্যর্থ কি মতান্তর কি পরিবর্ত্তন করা যায় আমার এই নিবেদন।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৬৮। ২১ আশ্বিন।]

## SCHEDULE E

| Date and Number of Act and Regulations | Name of Repealed Act | Extent of Repeal |
|---|---|---|
| Regulation XIX of 1793 | A Regulation for the recovery of arrears of the Public Revenue assessed upon the lands from Zemindars and dependant Talookdars, and other actual proprietors of land, and farms of land holding farms immediately of Government | Section XLIV |
| Regulation III of 1794 | A Regulation for exempting proprietors of land (with certain exceptions) from being confined for arrears of revenue and for prescribing the process by which Tehsildars are to demand payment of arrears and for enabling the Collectors to recover from Native Officers employed under them public money or papers which they may embezzle or retain and for expediting the trial of causes relating to the Public Revenue, or the rents of individuals | Section XIV |
| Regulation VII of 1799 | A Regulation for enabling proprietors and farmers of land to realize their rents with greater punctuality for providing against unnecessary delay in the payment of the Public Revenue assessed upon the lands, and for securing the ultimate recovery of arrears of revenue by a sale of the landed property from which it may be due at the close of the year | Section XXIII Clauses 2 and 8, and so much of Clause 5 as directs the mode of recovering any deficiency, and Section XXV |

E চিহ্নিত তফসীল।

| আইনের তারিখ ও নম্বর। | রহিত হওয়া আইনের নাম। | যে পর্য্যন্ত রহিত হইল। |
|---|---|---|
| ১৭৯৩ সা ১৯ আ | জমীদারদিগের ও মফঃসলী তালুকদারদিগের ভূমির উপর এবং অন্য ভূম্যধিকারিদের ভূমির উপর ও যে ইজারদারেরা নিজ গবর্ণমেণ্টের নিকটে ইজারা পাইয়া ভোগ করিতেছেন তাহারদের ইজারার উপর যে সরকারী রাজস্ব ধার্য্য হইয়াছে তাঁহাদের স্থানে সেই রাজস্বের বাকী আদায় করিবার বিধান করণার্থ আইনের | ৪৪ ধারা। |
| ১৭৯৪ সা ৩ আ | কোনং বিশেষ ভূম্যধিকারি ছাড়া অন্য ভূম্যধিকারিদিগকে মালগুজারির বাকীর কারণ কয়েদ না করণের ও সেই বাকী যে প্রকারে কালেক্টর সাহেবেরা ও তহশীলদারেরা তলব করিবেন তাহার বিবরণের এবং কালেক্টরদিগের তরফ এদেশীয় আমলারা সরকারের মালগুজারির টাকা যাহা তসরূপ করে ও যেং কাগজপত্র তাহাদিগের স্থানে রহে তাহা বুঝিয়া লওনের নিমিত্তে কালেক্টর সাহেবদিগেরে শক্তি অর্পণের এবং সরকারী মালগুজারীর এবং মালগুজারদিগের মালের মোতালক আপোসী আপত্তির নিষ্পত্তি শীঘ্র হওনের বিষয়ি আইনের | ১৪ ধারা। |
| ৭৯৯ সা ৭ অ | সদরের মালগুজার ভূম্যধিকারিগণ ও ইজারদারদিগকে স্বস্ব রায়ত প্রজাদির স্থানে রাজস্ব গ্রহণার্থে পূর্ব্বাপেক্ষা অধিক ক্ষমতা অর্পণের এবং তাহাদিগের অধিকার ভূমির মোকররী মালগুজারী দিতে অবিশিষ্ট হেতুকে বিলম্ব না দর্শিতে পারিবার আর যে অধিকারের মালগুজারীর যত বাকী পড়ে তাহা সাল আখেরীতে সে অধিকার নীলামের মুখে অনায়াসে উসূল হইবার আইনের | ২৩ ধারার ২ ও ৮ প্রকরণ এবং ৫ প্রকরণের যে অংশে বাকীর অবশিষ্ট টাকা আদায় করিবার আজ্ঞা আছে সেই অংশ ও ২৫ ধারা। |

[*Government Gazette*, 21st *April* 1868 ]

STATEMENT OF OBJECTS AND REASONS

THE proposed Bill is in substitution for the one introduced by Mr Schalch, and which, on the report of the Select Committee to whom it was referred has been withdrawn The alterations in and additions to that Bill which were proposed in Committee were so numerous and extensive that it was thought better to bring forward an entirely new measure

It will be in the recollection of the Council that Mr Schalch's Bill was limited to a definition of the term "tenure" and to providing a procedure for the sale of tenures for recovery of demands recoverable as arrears of revenue But on consideration of Act XI of 1859 it appeared that that Act stood in need of amendment It is only by inference arising on the construction of the 5th and 53rd Sections of that Act that its provisions apply to the recovery of demands other than revenue in the ordinary sense, or to the sale of estates for arrears other than those accruing upon itself

Moreover, owing to the absence of definations, doubts have arisen as to the legality of sales, under the Act, of shares of estates and of Lakhiraj tenures

In the present Bill it is proposed to define for the purposes as well of Act XI of 1859 as of the present measure the terms 'proprietor' 'revenue,' 'estate,' 'tenure' and 'demand' The Bill repeals the 53rd Section of Act XI of 1859 and makes substantive provision for the sale of estates and tenures for arrears of revenue and other demands other than those accruing in respect thereof

It is also proposed to place arrears of rent due to Government on the same footing as arrears of revenue in the sense in which that term is ordinarily used The distinction between what the Government receives from the zemindar and what it receives as zemindar, does not appear to rest on any sound principle both alike form part of the public revenue of the estate

The Bill also makes further provision for the service of notice of sale on the proprietor who has made default and empower the Collector subject to an appeal to the Commissioner to adjudicate on claims to any lands which it is proposed to sell

The procedure proposed is that of Act VIII of 1859 for the execution of decrees substituting for the decree a certificate by the Collector (the form being modified according to the nature of the case) and vesting in the Collector the powers with

অভিপ্রায়ের ও হেতুর বর্ণনা।

শক সাহেব যে আইনের প্রস্তাব করিয়াছিলেন, মনোনীত কমিটীর প্রতি সেই আইনের পাণ্ডুলিপি অর্পিত হইলে তাহা রহিত করা গিয়াছিল। ফলত কমিটীতে বিবেচনা হইবার সময়ে তাহার বহু কথা পরিবর্ত্তন ও অনেক নূতন কথা দেওনের প্রস্তাব হওয়াতে নূতন পাণ্ডুলিপি করা শ্রেয় বোধ হইল, অতএব তৎপরিবর্ত্তে এই পাণ্ডুলিপির প্রস্তাব হইতেছে।

শক সাহেবের পাণ্ডুলিপিতে টেনিয়োর শব্দের অর্থ নির্ণয় করা এবং যেং দাওয়ার টাকা রাজস্বের বাকীর ন্যায় আদায় করা যাইতে পারে তদাদায়ের জন্যে ভূমি বিক্রয় করিবার কার্য্য প্রণালীর বিধান করা হইয়াছিল তদ্ভিন্ন অন্য কার্য্যের প্রসঙ্গ হয় নাই। কিন্তু ১৮৫৯ সালের ১১ আইন বিবেচনা করিয়া বোধ হইল যে সেই আইন সংশোধন করা আবশ্যক। রাজস্ব শব্দের যে সাধারণ অর্থ বোধ হয় তদনুসারে ঐ রাজস্বভিন্ন অন্য দাওয়ার টাকা আদায় করণ অথবা মহালের যে টাকা বাকী পড়ে তদ্ভিন্ন অন্য বাকীর নিমিত্তে সেই মহাল বিক্রয় করণ কার্য্যের প্রতি উক্ত আইনের বিধান যে বর্ত্তে ইহা কেবল অনুভবমতে অর্থাৎ ঐ আইনের ৫ ও ৫৩ ধারার বিশেষ অর্থ করণ দ্বারা জানা যাইতে পারে।

আরো মহালের অংশ এবং লাখেরাজ ভূমি ঐ আইন অনুসারে ন্যায্যমতে বিক্রয় হইতে পারে কি না অর্থ নির্ণায়ক কথা না থাকাপ্রযুক্ত এই বিষয়েরও সন্দেহ হইয়াছে।

১৮৫৯ সালের ১১ আইন এবং এই আইন, উভয়ের উপলক্ষে এই পাণ্ডুলিপিতে, "অধিকারী" "রাজস্ব" "মহাল" "ভূসম্পর্ক" ও "দাওয়া" এই২ শব্দের অর্থ করিবার প্রস্তাব হইয়াছে। এই পাণ্ডুলিপিতে ১৮৫৯ সালের ১১ আইনের ৫৩ ধারা রহিত করিবার প্রসঙ্গ এবং বাকী রাজস্বের নিমিত্তে ও মহালের ও ভূমির সম্পর্কে যে দাওয়া তদ্ভিন্ন অন্য যে দাওয়ার উদ্ভব হয় তদুপলক্ষে মহাল ও ভূমি বিক্রয় করিবার স্থিরতর বিধান করা গেল।

আরো বাকী রাজস্ব এই শব্দের সাধারণ যে অর্থ বোধ হয়, তদনুসারে গবর্ণমেণ্টের পাওনা কর সেই বাকী রাজস্বের তুল্যাবস্থ করিবার প্রস্তাব হইয়াছে। গবর্ণমেণ্ট জমীদারের স্থানে ও জমীদারস্বরূপ যেং টাকা পান, ইহার যে প্রভেদ আছে তাহার মূল বিধান নির্দ্দোষ বোধ হয় না। উভয় প্রকারের টাকা মহালের রাজপ্রাপ্যের একাংশ।

যে ভূম্যধিকারী বাকী পাড়েন, এই পাণ্ডুলিপিক্রমে তাঁহাকে নীলামের সম্বাদ দিবার বিধান করা গিয়াছে। এবং কোন ভূমি বিক্রয় করিবার প্রস্তাব হইলে পর যদি তাহার উপর দাওয়া হইয়া থাকে, তবে কালেক্টর সাহেবের প্রতি তাহার নিষ্পত্তি করিবার ক্ষমতা দেওয়া গিয়াছে। ও সেই নিষ্পত্তির উপর কমিস্যনর সাহেবের নিকটে আপীল হইতে পারে।

১৮৫৯ সালের ৮ আইনেতে ডিক্রী জারী করিবার যে প্রণালী আছে তদনুসারে কার্য্য করিবার প্রস্তাব হইল কেবল বিশেষ এই ডিক্রীর স্থলে কালেক্টর সাহেবের সর্টিফিকেট থাকিবে। বিশেষ ভাবানুসারে তাহা লিখিবার পাঠ মতান্তর করা যাইবে। এবং দেওয়ানী

regard to execution, which under the Civil Procedure Code may be exercised by the Courts

The Bill also gives a specific enumeration and description of demands, arrears of which are now by law recoverable as arrears of revenue, in addition of those specified in Section V of Act XI of 1859

T H COWIE

*The 28th March* 1868

J PITT KENNEDY,
*Asst Secy to the Govt of Bengal*
*(Legislative Department)*

মোকদ্দমার কার্য্যবিধানের আইনমতে ডিক্রী জারী করণসম্পর্কে আদালতের যে ক্ষমতা আছে কালেক্টর সাহেবের প্রতি সেই ক্ষমতা প্রদান হইয়াছে।

৮৫৯ সালের ১১ আইনের ৫ ধারাতে বাকী রাজস্বের ন্যায় আদায় হইবার যেং দাওয়ার উল্লেখ হইল তদতিরিক্ত অন্য যে সকল দাওয়া এইক্ষণে আইনমতে আদায় হইতে পারে এই পাণ্ডুলিপিতে তাহার নির্দ্দেশ ও বর্ণনা হইয়াছে।

টি এচ কৌই।

১৮৬৮ সাল ২৮ মার্চ।

জে পিট কেনিডী।
ব্যবস্থাপক কর্ম্মবিভাগে,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের আসিষ্টাণ্ট সেক্রেটারী।

---

THE following Bill was read in the Council of the Lieutenant Governor of Bengal for the purpose of making Laws and Regulations on the 4th April 1868 and was referred to a Select Committee who are to report thereon after the 8th of May 1868 —

*A Bill to amend the provisions of Act IX of 1847 (An Act regarding the assessment of lands gained from the sea or from rivers by alluvion or dereliction within the Provinces of Bengal, Behar and Orissa)*

[Preamble ]

WHEREAS it is expedient to amend the provisions of Act IX of 1847, It is enacted and declared as follows —

[Repeal of Section ]

I Section VII of the said Act IX of 1847 is hereby repealed

[Accessions to island to be considered increment thereto ]

II It is hereby declared that when any land shall, under the provisions of Clause 3, Section IV of Regulation XI of 1825 of the Bengal Code be at the disposal of Government all lands gained by gradual accession to such island, whether from recess of the river or of the sea shall be considered an increment to such island, and shall be equally at the disposal of Government

[Newly thrown up islands to be assessed ]

III Whenever it shall appear to the local Revenue authorities that an island has been thrown up in a large and navigable river liable to be taken possession of by Government under Clause 3, Section IV of Regulation XI of 1825 of the Bengal Code the local Revenue authorities shall take immediate possession of the same for Government, and shall assess and set le the land according to the rules in force in that behalf, reporting their proceedings forthwith for the approval of the Sudder Board of Revenue,

নিম্নলিখিত পাণ্ডুলিপি ১৮৬৮ সালের আপ্রিল মাসের ৪ তারিখে বঙ্গদেশের শ্রীযুত লেফ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আইন ও ব্যবস্থা করণার্থ মন্ত্রিসভায় পঠিত হইয়া মনোনীত কমিটীর প্রতি অর্পণ করা গেল, ৬৮ সালের ৮ মে তারিখের পর তাঁহাদের তদ্বিষয়ের রিপোর্ট করিতে হইবে।

১৮৪৭ সালের ৯ আইনের (বাঙ্গলা ও বেহার ও উড়িষ্যা দেশের মধ্যে সমুদ্র অথবা নদী শিকস্ত অথবা পয়োবস্তির দ্বারা প্রাপ্ত ভূমির রাজস্ব নিদ্ধার্য্য করণের বিষয়ি আইনের) বিধান সংশোধন করিবার আইনের পাণ্ডুলিপি।

[হেতুবাদ।]

১৮৪৭ সালের ৯ আইনের বিধান সংশোধন করা বিহিত। এই হেতুক নিম্নলিখিত বিধান ও আজ্ঞা করা যাইতেছে।

[ধারা রহিত করিবার কথা।]

১ ধারা। ১৮৪৭ সালের উক্ত ৯ আইনের ৭ ধারা এতৎক্রমে রহিত করা গেল ইতি।

[চড়ার নিকট যে পলি পড়ে তদ্দ্বারা সেই চড়ার বৃদ্ধি জ্ঞান করিবার কথা।]

২ ধারা। ১৮২৫ সালের বঙ্গদেশীয় ১১ আইনের ৪ ধারার ৩ প্রকরণের বিধানমতে যখন কোন চড়া গবর্ণমেণ্টের প্রয়োগাধিকারে আগত হয় তখন সেই ভূমির ক্রমশঃ বৃদ্ধি নদীর কিম্বা সমুদ্রজলের অপক্রমণ দ্বারাই হউক তাহা ঐ চড়ার বৃদ্ধিভাগ জ্ঞান হইবে, ও গবর্ণমেণ্টের স্বেচ্ছামতে প্রয়োগ হইতে পারিবে ইতি।

[নূতন দ্বীপ হইলে তাহার কর ধার্য্য করিবার কথা।]

৩ ধারা। নৌকাগমনীয় কোন বড় নদীতে দ্বীপ হইয়াছে ও ১৮২৫ সালের বঙ্গদেশীয় ১১ আইনের ৪ ধারার ৩ প্রকরণমতে তাহা গবর্ণমেণ্টের অধিকার করা উচিত কোন স্থানের রাজস্বসংক্রান্ত কর্ত্তৃপক্ষ সাহেবেরা ইহা দৃষ্টি করিলে, ঐ কর্ত্তৃপক্ষেরা গবর্ণমেণ্টের পক্ষে তাহা অবিলম্বে অধিকার করিবেন। ও তদ্বিষয়ের যে বিধি প্রচলিত আছে তদনুসারে ঐ ভূমির রাজস্ব ধার্য্য করিবেন ও তাহার বন্দোবস্ত করিবেন প্রবৃত্ত হইয়া সদর বোর্ড রেবিনিউর অনুমোদন জন্যে অবিলম্বে আপনারদের কার্য্যের বৃত্তান্ত জ্ঞাত করিবেন। সেই বন্দোবস্ত বিষয়ে উক্ত




# গবর্ণমেণ্ট গেজেট

**TUESDAY, MAY 5, 1868.**

মঙ্গলবার ১৮৬৮ সাল ৫ মে।


## HOME DEPARTMENT

LEGISLATIVE.

The following Act of the Governor General of India in Council received the assent of His Excellency the Governor General on the 11th April 1868, and is hereby promulgated for general information :—

### ACT No. XII OF 1868.

*An Act to empower the Governor General of India in Council to suspend the operation of section 17 of Act No. XI of* 1841.

[Power to suspend Act No. XI of 1841 section 17.]

1. It shall be lawful for the Governor General of India in Council by notification in the *Gazette of India*, to suspend in any Military Cantonment beyond the limits of British India the operation of section seventeen of Act No. XI of 1841 (*for consolidating and amending the Regulations concerning Military Courts of Requests for Native officers and soldiers in the service of the East India Company*) from such day as shall be specified in the said notification until further notice or to such other day as shall be specified in such notification.

WHITLEY STOKES,
*Asstt. Secy. to the Government of India,*
*Home Dept. (Legislative.)*

## হোম ডিপার্টমেণ্ট।

ব্যবস্থাপক।

অধিকার শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের নিম্নলিখিত আইন বিষয়ে ১৮৬৮ সালের আপ্রিল মাসের ১১ তারিখে স্বীয় সম্মতি প্রকাশ করিয়াছেন, এইক্ষণে তাহা সর্ব্বসাধারণের জ্ঞানার্থে প্রকাশ করা যাইতেছে।

### ১৮৬৮ সালের ১২ আইন।

মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবকে ১৮৪১ সালের ১১ আইনের ১৭ ধারার কার্য্য স্থগিত করিবার ক্ষমতা প্রদান করণার্থ আইন।

[১৮৪১ সালের ১১ আইনের ১৭ ধারা স্থগিত রাখিবার ক্ষমতার কথা।]

১ ধারা। মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব ইণ্ডিয়া গেজেটে জ্ঞাপনপত্র প্রকাশ করিয়া যে দিবস নির্দ্দিষ্ট করেন সেই দিবস অবধি অন্য সম্বাদ না দেওন পর্য্যন্ত অথবা সেই জ্ঞাপনীতে অন্য যে দিন নির্দ্দিষ্ট থাকে সেই দিন পর্য্যন্ত ব্রিটনীয় ভারতবর্ষের সীমার বহির্ভূত কোন সেনানিবাসে ১৮৪১ সালের ১১ আইনের (অর্থাৎ ইষ্টইণ্ডিয়া কোম্পানির অধীন এতদ্দেশীয় সেনাপতি ও সেনাদের নিমিত্ত সৈন্য সম্পর্কীয় কোর্ট রিকোয়েষ্ট বিষয়ি আইন শুদ্ধকরণপূর্ব্বক এক আইনে সংগ্রহকরণ নিমিত্ত আইনের) ১৭ ধারার কার্য্য স্থগিত করিতে পারিবেন ইতি।

উইটলি ষ্টোক্স।
দেশীয় ব্যবস্থাপন কর্ম্মবিভাগে ভারতবর্ষের
গবর্ণমেণ্টের আসিষ্টাণ্ট সেক্রেটারী।

The following Act of the Governor General of India in Council received the assent of His Excellency the Governor General on the 11th April 1868, and is hereby promulgated for general information —

**Act No XIII of 1868**

*An Act to exempt the King of Oudh from the jurisdiction of the Civil Courts and for other purposes*

[Preamble ]

Whereas it is expedient to exempt the King of Oudh from the jurisdiction of the Civil Courts, and to render him incapable of entering into certain contracts, It is hereby enacted as follows —

[Repeal of Act VIII of 1862, section 4 ]

1 Section four of Act No VIII of 1862 (*to protect the personal dignity of His Majesty the King of Oudh*) is hereby repealed

[No suits to be brought against the King of Oudh, unless with consent of Government ]

2 No suit shall be commenced or prosecuted and no writ or process shall at any time be sued for against the person or property of His Majesty the King of Oudh unless such suit shall be commenced, or such writ or process shall be sued for, with the consent of the Governor General of India in Council first had and obtained

Such consent shall be certified by the signature of one of the Secretaries to the Government of India, and every such signature shall be judicially noticed

And any suit which at any time shall have been or shall be commenced and any writ or process which at any time shall have been or shall be sued for against the person or property of His said Majesty without such consent so certified as aforesaid shall be null and void

[King of Oudh to be incapable of contracting ]

3 His said Majesty shall be incapable of entering into any contract which may give rise to any pecuniary obligation on his part

[Nothing in this Act to render Secretary of State in Council or Government of India liable ]

4 Nothing herein contained shall be deemed to render the Secretary of State for India in Council or the Government of India liable for any debt heretofore contracted by or on behalf of His said Majesty or in respect of any claim to be reimbursed which may be made by any person supplying His said Majesty with necessaries

মহিমবর শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের নিম্নলিখিত আইন বিষয়ে ১৮৬৮ সালের আপ্রিল মাসের ১১ তারিখে স্বীয় সম্মতি প্রকাশ করিয়াছেন, এইক্ষণে তাহা সর্ব্বসাধারণের জ্ঞানার্থে প্রকাশ করা যাইতেছে।

১৮৬৮ সালের ১৩ আইন।

অযোধ্যার মহারাজকে দেওয়ানী আদালতের বিচারাধিপত্যাধীনতে অব্যাহতি দিবার ও অন্যান্য কার্য্য পক্ষের আইন।

[হেতুবাদ।]

অযোধ্যার মহারাজকে দেওয়ানী আদালতের বিচারাধিপত্যাধীনতে অব্যাহতি দেওয়া এবং তিনি কোনং বিষয়ের চুক্তি করিতে না পারেন এমত বিধি করা বিহিত এই হেতুক নিম্নলিখিত বিধান করা গেল।

[১৮৬২ সালের ৮ আইনের ৪ ধারা রহিত হইবার কথা।]

১ ধারা। অযোধ্যার মহারাজার মান রক্ষার্থে ১৮৬২ সালের ৮ আইনের ৪ ধারা এইক্ষণে রহিত করা গেল ইতি।

[অযোধ্যার রাজার নামে গবর্ণমেণ্টের অনুমতিভিন্ন মোকদ্দমা উপস্থিত না হইবার কথা।]

২ ধারা। মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের অনুমতিক্রমে উক্ত অযোধ্যার মহারাজার নামে যে মোকদ্দমার আরম্ভ করা, যায় কিম্বা যে রিটের কি পরওয়ানার প্রার্থনা করা যায় তদ্ভিন্ন সেই মহারাজার নামে কোন মোকদ্দমার আরম্ভ কি প্রচলন হইতে পারিবে না এবং তাঁহার কি তদীয় সম্পত্তির উপর কোন সময়ে কোন রিট কি পরওয়ানা জারি হইবার প্রার্থনা হইতে পারিবে না।

সেই অনুমতি প্রদান হইলে ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী সাহেবদের মধ্যে কোন এক জনের স্বাক্ষরদ্বারা নিশ্চিত করা যাইবে, এবং বিচারকালে তাঁহার স্বাক্ষরের সিদ্ধতা স্বীকার হইবে।

এবং উক্ত মহারাজার নামে কোন সময়ে যে কোন মোকদ্দমার আরম্ভ করা গিয়া থাকে কি করা যায় এবং তাঁহার নামে কি তদীয় সম্পত্তির বিপক্ষে কোন সময়ে যে কোন রিটের কি পরওয়ানার প্রার্থনা হইয়া থাকে কি হয় তাহা পূর্ব্বোক্তমতে নিশ্চিত অনুমতিভিন্ন ব্যর্থ ও অসিদ্ধ হইবে ইতি।

[অযোধ্যার মহারাজার চুক্তি করিবার অক্ষমতার কথা।]

৩ ধারা। যাহাতে উক্ত মহারাজার টাকা প্রদানের নিবন্ধন হয় তিনি এমত কোন চুক্তি করিতে অক্ষম হইলেন ইতি।

[এই আইনের কোন কথাদ্বারা ষ্টেট সেক্রেটারী সাহেবের কিম্বা ভারতবর্ষের গবর্ণমেণ্টের দায় না বর্ত্তিবার কথা।]

৪ ধারা। ইতিপূর্ব্বে উক্ত মহারাজা কিম্বা তৎপক্ষ কোন ব্যক্তি যে ঋণ গ্রহণ করিয়াছেন কিম্বা কোন ব্যক্তি উক্ত মহারাজার ব্যবহারের আবশ্যক দ্রব্য দিয়া তাহার মূল্য পাইবার যে দাওয়া করেন তৎসম্পর্কে ভারতবর্ষের পক্ষ মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত ষ্টেট সেক্রেটারী সাহেব অথবা ভারতবর্ষের গবর্ণমেণ্ট দায়ী হইলেন এই আইনের কোন কথাতে এমত জ্ঞান করিতে হইবে না ইতি।

[Short title Commencement of Act]

5 This Act may be called "The King of Oudh's Act, 1868," and shall come into operation on the first day of May 1868

WHITLEY STOKES
*Asst Secy to the Govt of India,*
*Home Dept (Legislative)*

---

The following Act of the Governor General of India in Council received the assent of His Excellency the Governor General on the 17th April 1868 and is hereby promulgated for general information —

ACT No XIV OF 1868

*An Act for the Prevention of certain Contagious Diseases*

[Preamble]

WHEREAS it is expedient to provide for the better prevention of certain contagious diseases It is hereby enacted as follows —

*Preliminary*

[Short title]

1 This Act may be cited as The Indian Contagious Diseases' Act 1868

[Interpretation clause]

2 In this Act—

"Magistrate"

"Magistrate" means any person exercising the powers of a Magistrate or of a Subordinate Magistrate of the first class, and includes a Magistrate of Police in a Presidency Town

["Contagious disease"]

"Contagious disease" means any contagious venereal disease

["Brothel keeper"]

"Brothel keeper" means the occupier of any house, room or place to or in which women resort or are for the purpose of prostitution and every person managing or assisting in the management of any such house, room or place

[Extent of Act]

3 The places to which this Act applies shall be such places as the Local Government shall from time to time, with the previous sanction of the Governor General of India in Council specify by notification in the official *Gazette* The limits of such places shall, for the purposes of this Act, be such as are defined in the said notification, and may from time to time, with such sanction as aforesaid, be altered by a like notification

[*Government Gazette*, 5th May 1868.]

[আইনের সংক্ষেপ নাম ও প্রচলিত হইবার তারিখের কথা।]

৫ ধারা। এই আইন অযোধ্যার মহারাজার ৮৬৮ সালের আইন নামে খ্যাত হইবে ও ৮৬৮ সালের মে মাসের ১ তারিখ অবধি প্রচলিত হইবে ইতি।

উইট্‌লি ষ্টোক্‌স,
দেশীয় ব্যবস্থাপন কর্ম্মবিভাগে ভারতবর্ষের
গবর্ণমেণ্টের আসিষ্টাণ্ট সেক্রেটারী।

---

মহিমবর শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের নিম্নলিখিত আইন বিষয়ে ১৮৬৮ সালের আপ্রিল মাসের ১৭ তারিখে স্বীয় সম্মতি প্রকাশ করিয়াছেন, এক্ষণে তাহা সকলের জ্ঞানার্থে প্রকাশ করা যাইতেছে।

১৮৬৮ সালের ১৪ আইন।

স্পর্শাক্রামক কোন২ রোগ নিবারণার্থ আইন।

[হেতুবাদ।]

স্পর্শাক্রামক কোন২ রোগ নিবারণের সদুপায় করা বিহিত। এই হেতুক নিম্নলিখিত বিধান করা গেল।

পরিভাষা।

[সংক্ষেপ নাম।]

১ ধারা। এই আইন "ভারতবর্ষীয় স্পর্শাক্রামক রোগের ১৮৬৮ সালের আইন" নামে খ্যাত হইতে পারিবে ইতি।

[অর্থ করণের ধারা।]

২ ধারা। এই আক্ট মতে —

মাজিষ্ট্রেট"

যে কোন ব্যক্তি মাজিষ্ট্রেটের কি অধস্থ প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতাক্রমে কর্ম্ম করেন মাজিষ্ট্রেট শব্দে তাঁহাকে বুঝা যাইবে। রাজধানীর পোলীসের মাজিষ্ট্রেটও তন্মধ্যে গণ্য।

'স্পর্শাক্রামক রোগ'

স্পর্শাক্রামক রোগ শব্দে স্পর্শাক্রামক উপদংশ কোন রোগ বুঝাইবে।

বেশ্যালয়রক্ষক।

বারস্ত্রীর বেশ্যাবৃত্তি করিবার জন্যে যে বাটীতে কি ঘরে কি স্থানে গিয়া থাকে কি থাকে সেই বাটী প্রভৃতির দখীলকার এবং যে ব্যক্তি সেই বাটীর কি ঘরের কি স্থানের অধ্যক্ষতা কার্য্য করে কি সেই কার্য্যের সাহায্য করে বেশ্যালয় রক্ষক' শব্দে তাহাকে বুঝাইবে ইতি।

[আইন যত দূর ব্যাপ্ত হইবে তাহার কথা।]

৩ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের অনুমতি গ্রহণ পূর্ব্বক রাজকীয় গেজেটে আপনি মিশ্রা যে২ স্থানের নাম প্রকাশ করেন, এই আইন সেইং স্থানে প্রচলিত হইবে। এই আইনের কার্য্যোপলক্ষে ঐ২ স্থানের যে সীমা ধার্য্য হই ব তাহা উক্ত জ্ঞাপনপত্রে প্রকাশ করা যাইবে এবং পূর্ব্বোক্ত অনুমতি গ্রহণপূর্ব্বক উক্ত প্রকারের জ্ঞাপনী দিয়া সময়ে২ পরিবর্ত্তনও হইতে পারিবে ইতি।

*Unregistered Prostitutes and Brothel keepers*

[Punishment of unregistered prostitutes and brothel keepers.]

4. In any place to which this Act applies no woman shall carry on the business of a common prostitute, and no person shall carry on the business of a brothel keeper, without being registered under this Act at such place, and without having in her or his possession such evidence of registration as hereinafter provided.

Any woman carrying on the business of a common prostitute, and any person carrying on the business of a brothel keeper, without having been registered as aforesaid or without having in her or his possession such evidence as aforesaid, shall, on conviction before a Magistrate be punished with imprisonment for a term which may extend to one month, or with fine not exceeding one hundred rupees or with both.

*Registration of Prostitutes and Brothel keepers*

[Local Government to make rules for registration and appoint officers.]

5. The Local Government shall make rules for the registration of common prostitutes and of brothel keepers and shall appoint officers for the conduct of such registration and may, with the previous sanction of the Governor General of India in Council assign salaries and establishments to the said officers. The Local Government shall also provide such books and forms as may be necessary for the purposes of this Act.

Every woman complying with such rules (so far as they relate to prostitutes) and every brothel keeper complying with such rules (so far as they relate to brothel keepers) shall be deemed to be registered under this Act and the registering officer shall furnish her or him with such evidence of registration as the Local Government shall from time to time direct.

The name, age, caste (if any) and residence of every such woman and such other particulars respecting her as the Local Government shall from time to time direct shall be entered in a book to be kept for that purpose.

The name and residence of every such brothel keeper and the situation of the house room or place in which he carries on his business shall be entered in a book to be kept for that purpose.

[Change of residence.]

6. Whenever any such woman changes her residence, she shall give notice thereof to such

বেশ্যার ও বেশ্যালয়রক্ষক রেজিষ্টর না হইলে তাহাদের বিধি।

[বেশ্যার ও বেশ্যালয়রক্ষক রেজিষ্টর না হইলে তাহারদের দণ্ডের কথা।]

৪ ধারা। এই আইন যেং স্থানের প্রতি বর্ত্তিবে সেইং স্থানে এই আইনমতে রেজিষ্টরী আফিস স্থাপন করা যাইবে। কোন বেশ্যা এবং কোন বেশ্যালয় রক্ষক সেই স্থানে গিয়া রেজিষ্টর না হইলে, এবং তাহার নিকট নিম্নলিখিত বিধিমতে রেজিষ্টরীর নিদর্শন না থাকিলে, সে সামান্য বেশ্যাবৃত্তি এবং বেশ্যালয়রক্ষকের কর্ম্ম করিতে পারিবে না।

যদি কোন বারস্ত্রী কিম্বা বেশ্যালয়রক্ষক পুর্ব্বোক্তমতে রেজিষ্টরী না হইয়া কিম্বা পুর্ব্বোক্ত নিদর্শন নিকট না রাখিয়া বেশ্যাবৃত্তি কিম্বা বেশ্যালয়রক্ষকের কর্ম্ম করে, তবে মাজিষ্ট্রেট সাহেবের গোচরে প্রমাণ হইলে তাহার এক মাসের অনধিক কারাদণ্ড কিম্বা এক শত টাকা পর্য্যন্ত অর্থদণ্ড কিম্বা ঐ দুই দণ্ড হইবে ইতি।

বেশ্যাদের ও বেশ্যালয়রক্ষকদের রেজিষ্টরী হইবার বিধি।

[রেজিষ্টরী করিবার বিধি ও কর্ম্মকারকদের নিয়োগ স্থানীয় গবর্ণমেণ্ট কর্ত্তৃক হইবার কথা।]

৫ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট সামান্য বেশ্যাদের ও বেশ্যালয়রক্ষকদের রেজিষ্টরী করিবার বিধি করিবেন। ও রেজিষ্টরী কার্য্য নির্ব্বাহার্থ কর্ম্মকারকদিগকে নিযুক্ত করিবেন। মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্নর জেনরল সাহেবের অনুমতি গ্রহণপূর্ব্বক ঐ কর্ম্মকারকদের বেতন ও অধীন আমলাদের সংখ্যা নিরূপণ করিবেন। অপরো এই আইনের কার্য্যোপলক্ষে যেং বহী ও যেং পাঠ আবশ্যক স্থানীয় গবর্ণমেণ্ট সেইং বহী প্রভৃতি দেওয়াইবেন।

কোন বারস্ত্রী বেশ্যাসম্পর্কীয় উক্ত বিধিমতে কর্ম্ম করিলে এবং বেশ্যালয়রক্ষকসংক্রান্ত উক্ত বিধিমতে বেশ্যালয়রক্ষক কর্ম্ম করিলে, তাহারা এই আইনমতে রেজিষ্টরী হইয়াছে জ্ঞান হইবে। এবং স্থানীয় গবর্ণমেণ্ট সময়েং রেজিষ্টরী হইবার যদ্রূপ নিদর্শনপত্র নির্দ্দিষ্ট করেন, রেজিষ্টরী কার্য্যকারক তাহারদিগকে সেইরূপ নিদর্শনপত্র দিবেন।

তদ্রূপ প্রত্যেক স্ত্রীর নাম ও বয়স ও জাতি থাকিলে সেই জাতি ও বাসস্থান, এবং স্থানীয় গবর্ণমেণ্ট সময়েং ঐ স্ত্রীর অন্য যে বৃত্তান্ত লিখিতে আজ্ঞা করেন, এই সকল কথা লিখিবার এক বহীতে সেই কথা লিখিতে হইবে।

তদ্রূপ প্রত্যেক বেশ্যালয়রক্ষকের নাম ও বাসস্থান এবং যে বাটীতে কি ঘরে কি স্থানে আপনার সেই বৃত্তি চালায় তাহা যে স্থানে থাকে এই সকল কথা লিখিবার এক বহী রাখিতে হইবে, সেই বহীতে লেখা যাইবে ইতি।

[নিবাস পরিবর্ত্তনের কথা।]

৬ ধারা। তদ্রূপ কোন স্ত্রী আপনার বাসস্থান পরিবর্ত্তন করিলে স্থানবিশেষের গবর্ণমেণ্ট সময়েং

person and in such manner as the Local Government shall from time to time direct, and the necessary alterations shall be made in the said book and in the evidence of registration furnished to her as aforesaid

Any such woman failing to give notice as aforesaid shall, on conviction before a Magistrate, be punished with imprisonment for a term which may extend to fourteen days, or with fine not exceeding fifty rupees, or with both

Whenever any brothel keeper changes his residence or acquires or enters into the occupation of any such house, room or place as last aforesaid other than the house, room or place of which the situation has been registered as aforesaid, he shall give notice thereof to such person and in such manner as the Local Government shall from time to time direct, and the necessary alterations or additions shall be made in or to the said book and in the evidence of registration furnished to him as aforesaid

Any such brothel keeper failing to give notice as last aforesaid shall, on conviction before a Magistrate, be punished with imprisonment for a term which may extend to one month or with fine not exceeding one hundred rupees or with both

*Refusal to show Evidence of Registration*

[Penalty for refusing to show evidence of registration ]

7 Any registered woman or brothel keeper who, without reasonable excuse neglects or refuses to produce and show the evidence of her or his registration with which she or he shall have been furnished as aforesaid, when required so to do by such officer as the Local Government shall from time to time appoint in this behalf, shall on conviction before a Magistrate be punished with imprisonment for a term which may extend to fourteen days, or with fine not exceeding fifty rupees, or with both

Information of the class of officers for the time being authorized to make requisitions under this section shall be furnised to registered women and brothel keepers under such rules as the Local Government shall from time to time prescribe

*Special Provisions relating to Brothels*

[Penalty for permitting unregistered prostitutes to resort to brothels ]

8 If any brothel keeper, whether registered as such under this Act or not, has reasonable cause to believe any woman to be a prostitute and not to be registered under this Act and induces or suffers her to resort or be, for the purpose of prostitution, to or in the house, room or place in which

যে ব্যক্তিকে ও যে প্রকারে সেই বিষয়ের সম্বাদ জানাইতে আজ্ঞা করেন ঐ স্ত্রী তাহাকে সেই প্রকারে ঐ কথা জানাইবে। এবং উক্ত বহীতে ও রেজিষ্টরী হইবার পূর্ব্বোক্ত যে নিদর্শনপত্র তাহাকে দেওয়া গিয়াছে তাহাতে ঐ কথার প্রয়োজনমতে পরিবর্ত্তন হইবে।

যদি তদ্রূপ কোন বারস্ত্রী উক্ত কথার সম্বাদ না দেয় তবে মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে প্রমাণ হইলে তাহার চৌদ্দ দিনের অনধিক কারাদণ্ড কিম্বা পঞ্চাশ টাকার অনধিক অর্থদণ্ড কিম্বা ঐ দুই দণ্ড হইবে।

যদি কোন বেশ্যালয়রক্ষক আপনার বাসস্থান পরিবর্ত্তন করে কিম্বা যে বাটীর কি ঘরের কি স্থানের ঠিকানা পূর্ব্বোক্তমতে রেজিষ্টরী করা গিয়াছে যদি তদ্ভিন্ন অন্য বাটী কি ঘর কি স্থান পায় কিম্বা তাহাতে প্রবেশ করে, তবে স্থানীয় গবর্ণমেণ্ট সময়২ যে প্রকারে যে ব্যক্তির নিকট ঐ কথা জানাইতে আজ্ঞা করেন সেই ব্যক্তি তাঁহাকে সেই প্রকারে ঐ কথার সম্বাদ দিবে। এবং উক্ত বহীতে ও রেজিষ্টরী হইবার পূর্ব্বোক্ত যে নিদর্শনপত্র তাহাকে দেওয়া গিয়াছে তাহাতে প্রয়োজনমত সেই পরিবর্ত্তিত কি অধিক কথা লেখা যাইবে।

যদি উক্ত বেশ্যালয়রক্ষক পূর্ব্বোক্ত সম্বাদ না দেয় তবে মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে প্রমাণ হইলে, তাহার এক মাসের অনধিক কাল কারাদণ্ড কিম্বা এক শত টাকার অনধিক অর্থদণ্ড কি ঐ দুই দণ্ড হইবে ইতি।

রেজিষ্টরী হইবার প্রমাণ না দেখাইলে তদ্বিষয়ের বিধি।

[রেজিষ্টরী হইবার নিদর্শনপত্র না দেখাইবার কথা।]

৭ ধারা। কোন রেজিষ্টরী বারস্ত্রী কি বেশ্যালয়রক্ষক পূর্ব্বোক্তমতে রেজিষ্টরী হইবার যে নিদর্শনপত্র পায় স্থানীয় গবর্ণমেণ্ট সময়২ যে কর্ম্মকারককে তদর্থে নিযুক্ত করেন তিনি তাহাকে সেই পত্র বাহির করিয়া দেখাইতে আজ্ঞা করিলে যদি উপযুক্ত আপত্তি না থাকিলেও সেই বারস্ত্রী তাহা না দেখায় কি দেখাইতে না চাহে তবে মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে প্রমাণ হইলে তাহার চৌদ্দ দিনের অনধিক কারাদণ্ড কিম্বা পঞ্চাশ টাকার অনধিক অর্থদণ্ড কিম্বা ঐ দুই দণ্ড হইবে।

এই ধারামতে যে সময়ে যে শ্রেণীর কর্ম্মকারকদের তদ্রূপ আদেশ করিবার ক্ষমতা থাকিবে, স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে২ যে বিধি করেন তদনুসারে ঐ রেজিষ্টরী বারস্ত্রীদিগকে ও বেশ্যালয়রক্ষককে তাঁহাদের নামাদি জ্ঞাত করা যাইবে ইতি।

বেশ্যালয়রক্ষকদের বিশেষ বিধি।

[বেশ্যারা রেজিষ্টরী না হইলে তাহারদিগকে বেশ্যাগারে যাইবার অনুমতি না দেওয়ার কথা।]

৮ ধারা। বেশ্যালয়রক্ষক এই আইনমতে রেজিষ্টরী হইয়া কি না হইয়া কোন স্ত্রী বেশ্যা কিন্তু এই আইনমতে রেজিষ্টরী হয় নাই যদি ইহা জানিবার উপযুক্ত হেতু পাইয়া তাহাকে বেশ্যাবৃত্তি করিবার জন্যে ঐ আলয়ে কি ঘরে কি স্থানে আসিতে কি আসিতে দি থাকিতে দেয়, তবে মাজিষ্ট্রেট সাহেবের

he carries on his said business, he shall, on conviction before a Magistrate, be punished with imprisonment for a term which may extend to six months or with fine which may extend to one thousand rupees or with both

[Proviso]

Provided that nothing in this or any other section of this Act shall exempt the offender from any penal or other consequences to which he may be liable for keeping or being concerned in keeping a brothel or disorderly house or for the nuisance thereby occasioned

[Brothel keepers legally bound to furnish information]

9 Every such brothel keeper shall be legally bound to furnish information on any subject relating to his business to such officers and in such manner and at such times as the Local Government shall from time to time prescribe in this behalf Every such officer shall for the purposes of this section be deemed to be a public servant

*Examination of Prostitutes*

[Examination of prostitutes]

10 The Local Government shall have power to appoint person to make periodical examinations of registered women in order to ascertain whether at the time of each such examination they are affected with contagious disease

[Local Government may make rules as to examinations]

11 For each of the places to which this Act applies, the Local Government may make rules consistent with this Act respecting the times and places of examination under this Act at that place and generally respecting the arrangements for the conduct of those examinations and for recording the results thereof and a copy of rules purporting to be rules under this section shall if signed by a Secretary to such Government be evidence of such rules for the purposes of his Act

[Reports]

The Local Government may also require the persons making such examination to send in reports to such persons at such times and in such form as the Local Government shall from time to time prescribe

[Penalty for disobeying rules]

Any person not a medical officer appointed to make such examination and any registered woman disobeying any rule made under this section, shall on conviction before a Magistrate, be punished with simple imprisonment for a term which may extend to one month, or with fine not exceeding one hundred rupees, or with both

সম্মুখে সপ্রমাণ হইলে তাহার ছয় মাসের অনধিক কারাদণ্ড কিম্বা এক সহস্র টাকা পর্য্যন্ত অর্থদণ্ড কিম্বা ঐ দুই দণ্ড হইবে।

[উপবিধি।]

পরন্তু এই ধারার কিম্বা এই আইনের অন্য কোন ধারার যে বিধি হউক, বেশ্যালয় কিম্বা অনিয়মিত আচারের ঘর রাখিবার কি তাহাতে সম্পর্ক রাখিবার জন্যে কিম্বা তদ্দ্বারা যে অনিষ্ট হয় তন্নিমিত্ত অপরাধির যে দণ্ড কি অন্য ফলভোগ হইতে পারে তাহাহইতে সে ঐ বিধি হেতুক অব্যাহতি পাইবে না ইতি।

[আইনমতে বেশ্যালয়রক্ষকদিগের সন্ধান জানাইতে আবদ্ধ হইবার কথা।]

৯ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে২ যে কার্য্যকারকদিগকে সন্ধান লইবার জন্যে নিযুক্ত করেন পূর্ব্বোক্ত প্রত্যেক বেশ্যালয়রক্ষক আইনমতে ঐ গবর্ণমেণ্টের নিরূপিত প্রকারে ও সময়ে তাঁহাকে আপনার বৃত্তি সংক্রান্ত কোন বিষয়ের সেই সন্ধান জানাইতে আবদ্ধ আছে। ঐ প্রত্যেক কর্ম্মকারক এই ধারার অভিপ্রায়ার্থে রাজকীয় কার্য্যকারক জ্ঞান হইবেন ইতি।

বেশ্যাদের দৈহিকাবস্থা পরীক্ষার বিধি।

[বেশ্যাদের দৈহিকাবস্থা পরীক্ষার কথা।]

১০ ধারা। তদ্রূপে যে বেশ্যাদিগকে রেজিষ্টরী করা যায় স্থানীয় গবর্ণমেণ্ট নিরূপিত সময়ান্তরে তাহাদের দৈহিকাবস্থা পরীক্ষা করিবার জন্যে লোকদিগকে নিযুক্ত করিতে পারিবেন। পরীক্ষার কালে তাহারদের স্পর্শাক্রামক রোগ আছে কি না ইহা নিশ্চয় করা সেই পরীক্ষার উদ্দেশ্য ইতি।

[পরীক্ষা বিষয়ে স্থানীয় গবর্ণমেণ্টের বিধান করিবার কথা।]

১১ ধারা। এই আইন যেং নগরীতে বর্ত্তে সেইং নগরীর অন্তর্গত যেং স্থানে ও যেং সময়ে পরীক্ষা করা যাইবে স্থানীয় গবর্ণমেণ্ট সময়েং এই বিষয়ের এই আইন সঙ্গত বিধান করিবেন এবং সেই পরীক্ষা কার্য্যপ্রণালী ও তাহার ফল লিখিয়া রাখিবার সাধারণ নিয়মও করিবেন। এবং উক্ত বিধান এই ধারামত বিধান বলিয়া ঐ গবর্ণমেণ্টের সেক্রেটারী সাহেবকর্ত্তৃক স্বাক্ষরিত হইলে এই আইনের কার্য্যোপলক্ষে তাহাই ঐ বিধানের প্রমাণ হইবে।

[রিপোর্টের কথা।]

যে ব্যক্তিরা তদ্রূপ পরীক্ষা করে স্থানীয় গবর্ণমেণ্ট সময়েং যে ব্যক্তিদের নিকট যে সময়ে যে পাঠে রিপোর্ট করিতে আদেশ করেন, তাঁহারদিগকে তদনুসারে রিপোর্ট করিবার আজ্ঞা করিতে পারিবেন।

[বিধান না মানিবার দণ্ডের কথা।]

এই ধারামতে যে বিধান করা যায়, চিকিৎসকভিন্ন কোন ব্যক্তি উক্ত পরীক্ষা করিতে নিযুক্ত হইলে সেই ব্যক্তি এবং রেজিষ্টরী কোন বেশ্যা যদি ইচ্ছাপূর্ব্বক সেই বিধান অমান্য করে, তবে মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে সপ্রমাণ হইলে তাহার এক মাসের অনধিক কাল বিনাপরিশ্রমে কারাদণ্ড কিম্বা এক শত টাকা পর্য্যন্ত অর্থদণ্ড কিম্বা ঐ দুই দণ্ড হইতে পারিবে ইতি।

### *Certified Hospitals*

[Local Government may provide and certify Hospitals.]

12. The Local Government may from time to time provide any buildings or parts of buildings as Hospitals for the purposes of this Act.

Any building or part of a building so provided and certified in writing by a Secretary to the Local Government to be so provided, shall be deemed a certified Hospital under this Act.

[Control of such Hospitals.]

Every certified Hospital so provided shall be placed under the control and management of such persons as to the Local Government shall from time to time seem fit.

[Regulations for management of Hospitals.]

13. The Local Government shall make regulations for the inspection, management and government of the Hospitals as far as regards women authorized by this Act to be detained therein for medical treatment or being therein under medical treatment for a contagious disease.

A copy of regulations purporting to be regulations made under this section shall, if signed by a Secretary to such Government, be evidence of such regulations for the purpose of this Act.

[Registered prostitutes on receiving notice to go to Hospital.]

14. Any woman registered under this Act shall, on receiving notice from any such officer as the Local Government shall from time to time appoint in this behalf, proceed to the certified Hospital named in such notice and place herself there for medical treatment.

[Penalty for neglect or refusal.]

If after the notice is delivered to her, she neglects or refuses to proceed to the said Hospital within the time specified in the said notice, an officer of Police shall apprehend her and convey her with all practicable speed to such Hospital, and place her there for medical treatment.

[Detention of prostitutes under medical treatment.]

15. Whenever any such woman affected with contagious disease places herself or is placed as aforesaid in a certified Hospital for medical treatment, she shall be detained there for that purpose by such medical officer of the Hospital as the Local Government shall from time to time appoint in this behalf until discharged by him by writing under his hand.

[*Government Gazette*, 6th *May* 1868.]

### সর্টিফিকটযুক্ত হাস্পাতালের বিধি।

[স্থানীয় গবর্ণমেণ্টকর্ত্তৃক হাস্পাতালের নিরূপণ ও সর্টিফিকট দেওনের কথা।]

২ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে২ এই আইনের কার্য্যের নিমিত্তে কোন আলয় কিম্বা আলয়ের অংশ হাস্পাতাল স্বরূপ নিরূপণ করিতে পারিবেন।

কোন আলয় কিম্বা আলয়ের কোন অংশ সেই প্রকারে নিরূপিত হইলে, এবং তাহা তদর্থে নিরূপিত হইয়াছে স্থানীয় গবর্ণমেণ্টের সেক্রেটারী সাহেব লিখনক্রমে এই মর্ম্মের সর্টিফিকট দিলে, তাহা এই আইনমত সর্টিফিকটযুক্ত হাস্পাতাল অর্থাৎ সংশিত পত্রপ্রাপ্ত চিকিৎসালয় জ্ঞান হইবে।

[তদ্রূপ হাস্পাতালের উপর কর্ত্তৃত্বের কথা।]

সর্টিফিকটপ্রাপ্ত যে প্রত্যেক হাস্পাতাল তদ্রূপে নিরূপিত হয়, স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে২ যে ব্যক্তিদিগকে উপযুক্ত বোধ করেন তাহা তাঁহাদের কর্ত্তৃত্বাধীনে ও অধ্যক্ষতায় থাকিবে ইতি।

[তদ্রূপ হাস্পাতালের কার্য্য সম্পাদনার্থ বিধানের কথা।]

৩ ধারা। এই আইনমতে স্পর্শাক্রামক রোগের চিকিৎসা পাইবার জন্যে যে বারস্ত্রীদিগকে রাখিবার অনুমতি হয় এবং যাহারা তজ্জন্যে তথায় থাকে, স্থানীয় গবর্ণমেণ্ট সেই২ স্ত্রী সম্পর্কে ঐ হাস্পাতালের পরিদর্শন ও কার্য্যসম্পাদন ও শাসনের বিধান করিবেন।

ঐ বিধান এই ধারামত বিধান বলিয়া ঐ গবর্ণমেণ্টের সেক্রেটারী সাহেবের দ্বারা স্বাক্ষর করা গেলে তাহা এই আইনের কার্য্যোপলক্ষে ঐ বিধানের প্রামাণপত্র হইবে ইতি।

[নোটিস পাইলে রেজিষ্টরী বেশ্যাদের হাস্পাতালে যাইবার কথা।]

১৪ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে২ যে কর্ম্মকারককে নিযুক্ত করেন তিনি এই আইনমতে রেজিষ্টরী হওয়া কোন স্ত্রীকে নোটিস দিলে, ঐ নোটিসে সর্টিফিকটপ্রাপ্ত যে হাস্পাতালের নাম লেখা থাকে ঐ স্ত্রীর সেই হাস্পাতালে গিয়া চিকিৎসার জন্যে থাকিতে হইবে।

[না যাইবার কি যাইব না ইহা কহিবার দণ্ডের কথা।]

নোটিস দেওয়া গেলে যদি ঐ স্ত্রী নোটিসের লিখিত সময়ের মধ্যে সেই হাস্পাতালে না যায় কিম্বা যাব না কহে, তবে পোলীসের কর্ম্মকারক তাহাকে ধরিয়া সাধ্যমতে ত্বরায় ঐ হাস্পাতালে চালান করিয়া তাহাকে চিকিৎসার জন্যে তথায় রাখিবেন ইতি।

[চিকিৎসা করিবার জন্যে বেশ্যাকে আটক রাখিবার কথা।

১৫ ধারা। তদ্রূপ কোন বারস্ত্রী স্পর্শাক্রামক রোগাক্রান্ত হইয়া চিকিৎসার জন্যে সর্টিফিকটপ্রাপ্ত হাস্পাতালে গেলে কিম্বা তাহাকে পূর্ব্বোক্তমতে ঐ হাস্পাতালে রাখা গেলে, স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে২ হাস্পাতালের যে চিকিৎসককে তৎপক্ষে নিযুক্ত করেন তিনি যত কাল স্বহস্তে লিখিয়া তাহাকে যাইবার অনুমতি না দেন তত কাল সেই বারস্ত্রীকে চিকিৎসার জন্যে তথায় আটক করিয়া রাখা যাইবে।

Medical treatment, lodging, clothing and food shall be provided gratis for every such woman during her detention in the Hospital.

[Penalty for leaving Hospital before discharge.]

16. If any woman, authorized by such medical officer to be detained in a certified Hospital for medical treatment, quits the Hospital without being discharged therefrom by the chief medical officer thereof by writing under his hand (the proof whereof shall lie on the accused), or

[Penalty for disobeying regulations of Hospital.]

If any woman authorized by this Act to be detained in a certified Hospital for medical treatment, or any woman being in a certified Hospital under medical treatment for a contagious disease refuses or wilfully neglects while in the Hospital to conform to the regulations thereof approved under this Act,

then and in every such case such woman shall on conviction before a Magistrate be punished with imprisonment in the case of a first offence for any term not exceeding one month, and in the case of a second or any subsequent offence for any term not exceeding three months; and in case she quits the Hospital without being discharged as aforesaid she may be taken into custody without warrant by any officer of police.

On the expiration of her term of imprisonment under this section such woman shall be sent back from the prison to the certified Hospital and shall be detained there unless the medical officer of the prison at the time of her discharge from imprisonment certifies in writing that she is free from contagious disease (the proof of which certificate shall lie on her).

*Out-door Treatment of prostitutes.*

[Power to make rules for out-door treatment of registered women.]

17. It shall be lawful for the Local Government to empower such Surgeons or other persons as it shall from time to time appoint to prescribe by order to be served on any woman registered under this Act who has not received a notice under section fourteen, the times and places at which she shall attend for medical treatment and if necessary the medical treatment to which she shall submit.

Every such woman disobeying or failing to comply with any such order, shall, on conviction before a Magistrate, be punished with imprisonment for a term which may extend to a month, or with fine not exceeding one hundred rupees, or with both.

[গবর্ণমেণ্ট গেজেট । ১৮৬৮ । ৫ মে ।]

যদ্রূপ প্রত্যেক স্ত্রী যত কাল হাস্পাতালে থাকে তত কাল তাহার ঔষধ ও থাকিবার স্থান ও বস্ত্র ও আহারের খরচ লাগিবে না ইতি।

[বিদায়পত্র না পাইয়া হাস্পাতালহইতে যাইবার দণ্ডের কথা।]

১৬ ধারা। উক্ত চিকিৎসকের আজ্ঞাক্রমে কোন বারস্ত্রীকে চিকিৎসার জন্যে সর্টিফিকট প্রাপ্ত হাস্পাতালে আটক করিয়া রাখা গেলে, যদি সেই স্ত্রী প্রধান চিকিৎসকের স্বহস্তলিখিত পত্রদ্বারা ঐ হাস্পাতালহইতে বিদায় না পাইয়া তথাহইতে চলিয়া যায়, (ঐ বিদায় পাইয়াছে কি না এই বিষয়ে ঐ স্ত্রীর প্রমাণ করিতে হইবে) অথবা

[চিকিৎসালয়ের নিয়ম না মানিবার দণ্ডের কথা।]

সর্টিফিকট প্রাপ্ত কোন স্ত্রীকে হাস্পাতালে চিকিৎসার জন্যে আটক রাখিবার অনুমতি হইলে, কিম্বা কোন স্ত্রী স্পর্শাক্রামক রোগের চিকিৎসা পাইবার নিমিত্তে সর্টিফিকট প্রাপ্ত হাস্পাতালে থাকিলে, এই আইনক্রমে যে বিধির অনুমোদন হইয়াছে যদি সেই স্ত্রী হাস্পাতালে থাকন কালে সেই বিধিমতে কর্ম্ম করিতে অস্বীকার হয় কিম্বা ইচ্ছাপূর্ব্বক ঔদাসীন্য করে,

তবে তদ্রূপ প্রত্যেক স্থলে মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে সপ্রমাণ হইলে ঐ স্ত্রীর প্রথম অপরাধ হেতুক এক মাসের অনধিক ও দ্বিতীয় কিম্বা তৎপরে কোন বার অপরাধ হইলে তিন মাসের অনধিক কাল কারা দণ্ড হইবে,। যদি পূর্ব্বোক্তমতে বিদায় না পাইয়া হাস্পাতালহইতে চলিয়া যায়, তবে পোলীসের কোন কর্ম্মকারক পরওয়ানা বিনা তাহাকে ধরিয়া আটক করিতে পারিবেন।

এই ধারামতে ঐ বারস্ত্রীর কারাদণ্ডের কাল পূর্ণ হইলে, তাহাকে কারাগারহইতে সর্টিফিকট প্রাপ্ত হাস্পাতালে ফিরিয়া পাঠান যাইবে। এবং কারাগারহইতে মুক্ত হইবার সময়ে তাহার স্পর্শাক্রামক রোগ ছিল না যদি কারাগারের চিকিৎসক এই মর্ম্মের সর্টিফিকট লিখিয়া না দেন, তবে তাহাকে হাস্পাতালে থাকিতে হইবে। ঐ সর্টিফিকটের প্রমাণ করিবার ভার ঐ স্ত্রীর প্রতি বর্ত্তিবে ইতি।

ঘরে থাকিয়া বেশ্যাদের চিকিৎসা পাইবার বিধি।

[রেজিষ্টরী নারীরা নিজ নিজ গৃহে চিকিৎসা করিবার বিধি করণের ক্ষমতার কথা।]

১৭ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট যে সর্জন কি অন্য ব্যক্তিদিগকে সময়ে২ নিযুক্ত করেন তাঁহারদিগকে এই ক্ষমতা দিতে পারিবেন, যে এই আইনমতে রেজিষ্টরী করা যে স্ত্রী চৌদ্দ ধারামত নোটিস না পায় তাঁহারা তাহাকে চিকিৎসার জন্যে অমুক সময়ে ও স্থানে উপস্থিত হইবার অনুজ্ঞাপত্র দেন এবং আবশ্যক হইলে তাহার যদ্রূপ ঔষধ সেবন করিতে হইবে ইহাও নিরূপণ করেন।

যদি তদ্রূপ কোন স্ত্রী যদ্রূপ বিধি কি আজ্ঞা অমান্য করে, কিম্বা তদনুসারে কর্ম্ম না করে, তবে মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে সপ্রমাণ হইলে, তাহার এক মাসের অনধিক কারাদণ্ড কিম্বা এক শত টাকা পর্য্যন্ত অর্থদণ্ড কিম্বা ঐ দুই দণ্ড হইবে ইতি।

[Penalty for acting as a prostitute while under medical treatment ]

18 If any registered woman on whom such order as last aforesaid shall have been served, conducts herself as a common prostitute before such surgeon or other person empowered as last aforesaid certifies in writing to the effect that she is then free from a contagious disease (the proof of which certificate shall be on her) she shall on conviction before a Magistrate, be punished with imprisonment for a term which may extend to six months or with fine not exceeding five hundred rupees, or with both

[Subsistence allowance ]

19 During the interval between the service of such order upon any registered woman and the granting of such certificate, an allowance for her subsistence shall be provided of such amount and in such manner as the Local Government shall from time to time prescribe

*Segregation of Prostitutes*

[Penalty for residing in street or place after prohibition ]

20 In any place to which the Local Government shall by notification in the official Gazette, have specially extended this section it shall be lawful for such officer as the Local Government shall from time to time appoint in this behalf, to cause a notice to be served on any registered woman, requiring her after an interval of not less than seven days to be mentioned in the notice, not to reside in any street or place therein specified

Any registered woman on whom such notice shall have been served disobeying the requisition therein contained shall, on conviction before a Magistrate, be punished with imprisonment, in the case of a first offence, for any term not exceeding one month, and in the case of a second or any subsequent offence, for any term not exceeding three months

*Removal from Registry*

[Removal of name from Registry ]

21 The Local Government shall lay down rules prescribing a procedure in accordance with which any woman registered under this Act and desirous of ceasing to carry on the business of a common prostitute in the place at which she is registered and of having her name removed from the said book may have her name removed accordingly

*Miscellaneous*

[Institution of prosecutions ]

22 No prosecution shall be instituted under this Act except at the instance of such officer as the Local Government shall from time to time appoint in this behalf

[চিকিৎসা হইবার সময়ে বেশ্যাচার করিবার দণ্ডের কথা।]

১৮ ধারা। রেজিষ্টরী করা যে স্ত্রীকে শেষোক্ত প্রকারের আজ্ঞা দেওয়া গেল, সেই স্ত্রী সংস্পর্শাক্রামক রোগহইতে মুক্তা উক্ত সর্জন কিম্বা শেষোক্ত প্রকারের ক্ষমতাপ্রাপ্ত অন্য ব্যক্তি তাহাকে এই মর্ম্মের সর্টিফিকট না দিলেও (যদি কেন তবে তাহার প্রমাণ করিবার ভার সেই স্ত্রীর প্রতি বর্ত্তিবে) যদি সাধারণ বেশ্যার কর্ম্ম করে, তবে মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে সপ্রমাণ হইলে তাহার ছয় মাসের অনধিক কারাদণ্ড কিম্বা পাঁচ শত টাকার অনধিক অর্থদণ্ড কিম্বা ঐ দুই দণ্ড হইবে ইতি।

[খোরাকীর কথা।]

১৯ ধারা। রেজিষ্টরী কোন স্ত্রীকে উক্ত আজ্ঞা দেওন সময়ের ও উক্ত সর্টিফিকট পাইবার মধ্যে যে কাল ব্যবধান, স্থানীয় গবর্ণমেণ্ট সময়েং যদ্রূপে যত টাকা নির্দ্ধার্য্য করেন ঐ স্ত্রীকে সেই কাল পর্য্যন্ত তত টাকা খোরাকী দেওয়া যাইবে ইতি।

বেশ্যাদের পৃথক স্থানে বাস করিবার বিধি।

[নিষেধ হইলে পর কোন পথে কি স্থানে বাস করিলে দণ্ডের কথা।

২০ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট রাজকীয় গেজেটে আ-পনপত্র প্রকাশ করিয়া এই ধারা যে স্থানে প্রচলিত হইবে এমত বিশেষ স্থান নিরূপণ করিলে সেই স্থানে ঐ গবর্ণমেণ্ট এই কার্য্যের নিমিত্তে সময়েং যে কার্য্যকারককে নিযুক্ত করেন, তিনি কোন রেজিষ্টরী স্ত্রীকে এই মর্ম্মের নোটিস দিতে পারিবেন যে ঐ নোটিসের লিখিত দিনের পর সাত দিনের অন্যূন কালাবধি ঐ স্ত্রী ঐ নোটিসের নির্দ্দিষ্ট অমুক পথে কি স্থানে বাস করিবে না।

কোন রেজিষ্টরী স্ত্রীকে সেই মর্ম্মের নোটিস দেওয়া গেলে যদি সে তল্লিখিত আজ্ঞা না মানে, তবে মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে সপ্রমাণ হইলে প্রথম বার ঐ অপরাধ করিলে তাহার এক মাসের অনধিক কারাদণ্ড দ্বিতীয় বার ও তৎপরে কোনবার করিলে তাহার তিন মাসের অনধিক কারাদণ্ড হইবে ইতি।

রেজিষ্টরহইতে উঠাইবার কথা।

[রেজিষ্টরহইতে নাম তুলিবার কথা।]

২১ ধারা। কোন বারস্ত্রী এই আইনমতে রেজিষ্টরী হইলে পর যে স্থানে রেজিষ্টরী হইয়াছে যদি সেই স্থানে সামান্য বেশ্যাবৃত্তি ত্যাগ করিয়া উক্ত বহীহইতে আপনার নাম উঠাইয়া লইতে চাহে তবে স্থানীয় গবর্ণমেণ্ট তদনুযায়ি কার্য্য হইবার প্রণালীর বিধি করিতে পারিবেন ইতি।

বিবিধ বিধি।

[অভিযোগ করিবার কথা।]

২২ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট এতৎ কার্য্যোপলক্ষে সময়েং যে কার্য্যকারককে নিযুক্ত করেন তদ্ভিন্ন এই আইনমত মোকদ্দমা অন্য ক[illegible] উপস্থিত করা যাইতে পারিবে না ইতি।

[Presumption as to signatures ]

23 In any proceeding under this Act, any notice, order, certificate, copy of regulations, or other document purporting to be signed by any person in the service of Government, or by any person whom the Local Government shall have, in exercise of the powers conferred on it by this Act, appointed to sign such document, shall on production be received in evidence and shall be presumed to have been duly signed by the person and in the character by whom and in which it purports to be signed, until the contrary is shewn

[স্বাক্ষর সংক্রান্ত অনুমিতির কথা।]

২৩ ধারা। এই আইনঅনুযায়ি কোন মোকদ্দমা প্রভৃতিতে কোন নোটিস কি আজ্ঞাপত্র কি সর্টিফিকেট কিম্বা বিধির প্রতিলিপি কি অন্য দলীল গবর্ণমেণ্টের কোন কর্ম্মকারকের স্বাক্ষরযুক্ত, কিম্বা এই আইনক্রমে স্থানীয় গবর্ণমেণ্টের প্রতি যে ক্ষমতা প্রদত্ত হইয়াছে তদনুসারে ঐ গবর্ণমেণ্ট যে ব্যক্তিকে কোন নোটিস প্রভৃতিতে স্বাক্ষর করিতে নিযুক্ত করেন তাঁহার স্বাক্ষরযুক্ত হইয়াছে, যদি এমত ভাব দর্শায়, তবে তাহা উপস্থিত করা গেলে প্রমাণস্বরূপ গ্রাহ্য হইবে। এ যত কাল বিপরীত প্রমাণ না হয়, তত কাল যে ব্যক্তির দ্বারা ও তদীয় যে পদোপলক্ষে ও যে অভিপ্রায়ার্থে স্বাক্ষরিত হইবার মর্ম্ম দেখায়, যথার্থ সেই ব্যক্তির দ্বারা সেই পদোপলক্ষে সেই অভিপ্রায়ে স্বাক্ষর করা গেল এমত জ্ঞান হইবে ইতি।

[Service of notice ]

24 Every notice and order required by this Act to be served on a woman shall be served by delivery thereof either to her personally or to some person for her at her usual place of abode

[নোটিস দিবার কথা।]

২৪ ধারা। এই আইনদ্বারা বারস্ত্রীকে যে নোটিস ও আজ্ঞাপত্র দিবার প্রয়োজন হয় তাহা নিজ সেই স্ত্রীকে কিম্বা তাহার নিয়ত বাসস্থানে কোন ব্যক্তিকে দেওয়া গেলে জারী হইবে ইতি।

[Limitation of suits ]

25 Any suit against any person for anything done in pursuance of this Act shall be commenced within three months after the thing done, and not otherwise

Notice in writing of every such suit and of the cause thereof shall be given to the intended defendant one month at least before the commencement of the suit

The plaintiff shall not recover if tender of sufficient amends is made before suit, or if a sufficient sum of money is paid into Court after suit brought by or on behalf of the defendant

[মোকদ্দমা করিবার সময়ের কথা।]

২৫ ধারা। এই আইনঅনুসারে কোন ব্যক্তির নামে কোন কার্য্য হেতুক মোকদ্দমা হইলে, ঐ কার্য্যের হইবার পর তিন মাসের মধ্যে মোকদ্দমা আরম্ভ করিতে হইবে। নতুবা নয়।

যাহাকে প্রতিবাদী করিবার মনস্থ থাকে, মোকদ্দমার আরম্ভের ন্যূনকল্পে এক মাস পূর্ব্বে ঐ মোকদ্দমার নোটিস ও তাহার হেতু লিখিত হইয়া তাঁহাকে দেওয়া যাইবে।

যদি মোকদ্দমা করিবার পূর্ব্বে ক্ষতিপূরণের যথাযোগ্য প্রস্তাব করা যায়, কিম্বা মোকদ্দমার আরম্ভ হইলে পর যদি প্রতিবাদী কিম্বা তাহার সপক্ষ কোন ব্যক্তি আদালতে যথোপযুক্ত টাকা দেয়, তবে বাদী মোকদ্দমার বিচারক্রমে পাইবে না ইতি।

[Power to make rules ]

26 The Local Government shall have power from time to time to declare by what officer anything directed to be done by this Act shall be done and by what class of officers information regarding anything made an offence by this Act shall be exclusively furnished

The Local Government may also from time to time make rules consistent with this Act for the guidance of officers in all matters connected with its enforcement

The Local Government may also from time to time alter and add to any rules or regulations made under this Act Provided that such alterations and additions are not inconsistent with any of the provisions hereinbefore contained

[বিধি করিবার ক্ষমতার কথা।]

২৬ ধারা। এই আইনেতে যেং কর্ম্ম করিবার আজ্ঞা হইয়াছে কে তাহা করিবেন, এবং এই আইনদ্বারা যাহা অপরাধ বলিয়া ব্যক্ত হইয়াছে, কেবল কোন্ শ্রেণীর কার্য্যকারকেরা তাহার সন্ধান জানাইবেন স্থানীয় গবর্ণমেণ্ট ইহা সময়েং প্রকাশ করিতে সক্ষম হইবেন।

এবং কর্ম্মকারকেরা এই আইন প্রবল করণ সংক্রান্ত সকল বিষয়ে যে বিধিমতে কর্ম্ম করিবেন, স্থানীয় গবর্ণমেণ্ট সময়েং এই আইন সঙ্গত এমত বিধি করিতে পারিবেন।

আরো এই আইনমতে যে বিধি করা যায় স্থানীয় গবর্ণমেণ্ট সময়েং তাহা পরিবর্ত্তন ও বৃদ্ধি করিতে পারিবেন। কেবল সেই পরিবর্ত্তিত ও বর্দ্ধিত বিষয় এই আইনের লিখিত কোন বিধানের অসঙ্গত না হয়।

WHITLEY STOKES

*Asst Secy to the Govt of India,*
*Home Dept (Legislative)*

হুইট্‌লি ষ্টোক্‌স।
দেশীয় ব্যবস্থাপন কর্ম্ম বিভাগে
ভারতবর্ষের গবর্ণমেণ্টের আসিষ্টাণ্ট সেক্রেটারী।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৬৮। ৫ মে।]

THE following Act of the Governor General of India in Council received the assent of His Excellency the Governor General on the 17th April 1868, and is hereby promulgated for general information —

Act No XV of 1868

*An Act to provide for the collection of fees, by means of stamps, in the High Courts and the Courts of Small Causes at the Presidency Towns*

[Preamble ]

WHEREAS it is expendient to amend the law relating to the collection of fees in the High Courts of Judicature and the Courts of Small Causes at Fort William in Bengal, Madras and Bombay, It is hereby enacted as follows —

[Short title ]

1 This Act may be called 'The High Court Fees, Act, 1868"

[Repeal of Act XX of 1862 sections 1, 3 and 4 ]

2 Sections one, three and four of Act No XX of 1862 (*to provide for the levy of Fees and Stamp Duties in the High Court of Judicature at Fort William in Bengal and to suspend the operation of certain sections of Act VIII of 1859 in the said High Court*) are hereby repealed

[Fees to be collected by stamps ]

3 All fees for the time being chargeable in the High Courts of Judicature and the Courts of Small Causes at Fort William in Bengal Madras and Bombay and their several offices shall be collected by stamps from such date in the said High Court of Judicature in Fort William as the Governor General of India in Council shall notify in the *Gazette of India* and from such date, in the said other High Courts and in each of the said Courts of Small Causes, as the Local Government shall notify in the local official Gazette

[Stamps to be impressed or adhesive ]

4 All or any stamps to be used under this Act shall be impressed or adhesive as the Local Government may from time to time direct

[General rules to be made by Local Government ]

5 The Local Government with the concurrence of the Chief Justice of the High Court, in the case of such Court and with the concurrence of the First Judge of the Court of Small Causes, in the case of such Court, may, from time to time, make rules for regulating the use of stamps under this Act and particularly for prescribing the application thereof to documents from time to time in use or required to be used for the purposes of such stamps, and for insuring the proper cancellation of such

মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের নিম্নলিখিত আইন বিষয়ে মহিমবর শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব ১৮৬৮ সালের আপ্রিল মাসের ১৭ তারিখে স্বীয় সম্মতি প্রকাশ করিয়াছেন, এইক্ষণে তাহা সকলের জ্ঞানার্থে প্রকাশ করা যাইতেছে।

১৮৬৮ সালের ১৫ আইন।

তিনং রাজধানীর হাই কোর্টে ও ক্ষুদ্র মোকদ্দমার আদালতে ইষ্টাম্পদ্বারা রসুম আদায় করিবার বিধান করণার্থ আইন।

[হেতুবাদ।]

বঙ্গদেশস্থ ফোর্ট উলিয়ম ও মান্দ্রাজ ও বোম্বাই রাজধানীর হাই কোর্টে ও ক্ষুদ্র মোকদ্দমার আদালতে ফী আদায় করিবার যে আইন আছে তাহা সংশোধন করা বিহিত, এই হেতুক নিম্নলিখিত বিধান করা গেল।

[সংক্ষেপ নামের কথা।]

১ ধারা। এই আইন "১৮৬৮ সালের হাই কোর্টের রসুমের আইন' নামে খ্যাত হইতে পারিবে ইতি।

[১৮৬২ সালের ২০ আইনের ১, ৩, ৪, ধারা রহিত হইবার কথা।]

২ ধারা। বঙ্গদেশস্থ ফোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্টে রসুম ও ইষ্টাম্পের মাসুল আদায়ের বিধান করিবার ও উক্ত হাই কোর্টে ১৮৫৯ সালের ৮ আইনের কএক ধারা স্থগিত করিবার আইন নামক ১৮৬২ সালের ২০ আইনের প্রথম ও তৃতীয় ও চতুর্থ ধারা এতৎক্রমে রহিত করা গেল ইতি।

[ইষ্টাম্পদ্বারা রসুম আদায় করিবার কথা।]

৩ ধারা। বঙ্গদেশস্থ ফোর্ট উলিয়ম ও মান্দ্রাজ ও বোম্বাই রাজধানীর হাই কোর্টে ও ক্ষুদ্র মোকদ্দমার আদালতে ও তদধীন নানা কার্য্যালয়ে যে সময়ে যে ফী কি রসুম প্রাপ্য হয় তাহা ইষ্টাম্পদ্বারা আদায় করা যাইবে। এই নিয়ম ফোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্টে যে তারিখ অবধি চলিবে, মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব ইণ্ডিয়া গেজেটে সেই তারিখ প্রকাশ করিবেন। এবং উক্ত অন্যং হাই কোর্টে ও ক্ষুদ্র মোকদ্দমার আদালতে যে তারিখ অবধি চলিবে, স্থানীয় গবর্ণমেণ্ট স্বং স্থানের রাজকীয় গেজেটে তাহা প্রকাশ করিবেন ইতি।

[ইষ্টাম্প মুদ্রিত করিবার কিম্বা আটাল হইবার কথা।]

৪ ধারা। এই আইনমতে যে ইষ্টাম্পের ব্যবহার হইবে, স্থানীয় গবর্ণমেণ্ট সময়েং যদ্রূপ আজ্ঞা করেন, তদ্রূপে সেই সকল কি তন্মধ্যে কোনং ইষ্টাম্প মুদ্রিত হইবে ও কোনং ইষ্টাম্প আটাল হইবে ইতি।

[স্থানীয় গবর্ণমেণ্টের সাধারণ বিধি করিবার কথা।]

৫ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট এই আইনমতে ইষ্টাম্প ব্যবহার করিবার বিধান নিরূপণের জন্যে বিধি করিবেন, বিশেষত সময়েং যে দলীলে ইষ্টাম্পের ব্যবহার হয় কি ব্যবহার করিবার আজ্ঞা হইবে তৎপ্রতি ঐ বিধি বর্ত্তাইবার জন্যে, এব ইষ্টাম্প একবার ব্যবহার হইলে তাহার পুনশ্চ ব্যবহার হইতে না পারিবার এবং যে ইষ্টাম্পের হানি কি ক্ষয় হয় তাহা নূতন বসাইবার এবং এই আইনমতে যে সকল ইষ্টাম্পের ব্যবহার হয় তাহার হিসাব রাখিবার জন্যে স্থানীয় গবর্ণমেণ্ট সময়েং হাই কোর্ট সম্পর্কে চীফ জষ্টিস সাহেবের ও ক্ষুদ্র

[*Government Gazette, 5th May* 1868 ]

stamps the renewal of damaged or spoilt stamps, and keeping accounts of all stamps used under this Act

[Documents not properly stamped to be invalid.]

6 No document which ought to bear a stamp under this Act shall be of any validity unless and until it is properly stamped, but if any such document is through mistake or inadvertence received, filed or used in the High Court or the Court of Small Causes without being properly stamped a Judge of the High Court or of the Court of Small Causes (as the case may be) may if he thinks fit, order that the same be stamped as in such order may be directed, and on such document being stamped accordingly the same and every proceeding relative thereto shall be as valid as if it had been properly stamped in the first instance

[Amendment of stamped instrument.]

7 Where any such document is amended in order merely to correct a mistake and to make it conform to the original intention of the parties, it shall not be necessary to impose a fresh stamp

[Saving of fees allowed to sheriff &c]

8 Nothing in this Act shall apply to the fees allowed to the sheriff or attorneys of the High Court, or to the fees which any officer of such Court shall be allowed to receive in addition to any fixed salary

[Procedure in case of difference as to necessity of imposing a stamp]

9 If any difference arise between the officer whose duty it is to see that any stamp is affixed under this Act and any suitor or attorney as to the necessity of imposing a stamp or the amount thereof, the question shall when the difference arises in the High Court be referred to the Taxing Officer whose decision thereon shall be final except when the question is in his opinion one of general importance, in which case he shall refer it to the final decision of the Chief Justice of the High Court

When any such difference arises in any of the said Courts of Small Causes, the question shall be referred to the Clerk of the Court, whose decision thereon shall be final, except when the question is, in his opinion, one of general importance, in which case he shall refer it to the final decision of the First Judge of such Court

WHITLEY STOKES

*Asst Secy to the Govt of India,*
*Home Dept (Legislative)*

মোকদ্দমার আদালত সম্পর্কে ঐ আদালতের প্রধান জজ সাহেবের অনুমোদনক্রমে বিধি করিবেন ইতি।

[দলীলে উপযুক্ত ইষ্টাম্প না থাকিলে তাহা অসিদ্ধ হইবার কথা।]

৬ ধারা। যে দলীলে এই আইনমতে ইষ্টাম্প দেওয়া উচিত তাহাতে যত কাল উপযুক্ত ইষ্টাম্প না দেওয়া যায় তত কাল তাহার ফল দর্শিবে না। কিন্তু তদ্রূপ কোন দলীলে উপযুক্ত ইষ্টাম্প না থাকিলেও যদি ভুল কি অমনোযোগক্রমে তাহা হাই কোর্টে কি ক্ষুদ্র মোকদ্দমার আদালতে গৃহীত হইয়া কাগজপত্রের মধ্যে দেওয়া গিয়া কি ব্যবহার হইয়া থাকে, তবে হাই কোর্টের কিম্বা স্থল বিশেষে ক্ষুদ্র মোকদ্দমার আদালতের কোন জজ সাহেব উচিত বোধ করিলে তাহাতে স্বীয় অনুজ্ঞাক্রমে ইষ্টাম্প দিবার আজ্ঞা করিবেন, ঐ দলীল ও তৎসংক্রান্ত সমস্ত কার্য্য আদৌ উপযুক্তমতে ইষ্টাম্প হইয়া যেমন সিদ্ধ হইত ঐ দলীলে তদ্রূপ ইষ্টাম্প দেওয়া গেলে তেমনি সিদ্ধ হইবে ইতি।

[ইষ্টাম্পকরা দলীল সংশোধনের কথা।]

৭ ধারা। যে দলীলে ইষ্টাম্প দেওয়া গেল যদি কেবল অশুদ্ধ কথা শুদ্ধরাইবার এবং উভয় পক্ষের মূল অভিপ্রায়ানুযায়ি করিবার নিমিত্তে তাহার সংশোধন করা যায় তবে নূতন ইষ্টাম্প দেওয়ার আবশ্যক নাই ইতি।

[শরিফ প্রভৃতির ফী রক্ষা করিবার কথা।]

৮ ধারা। হাই কোর্টের শরিফের কিম্বা আটর্ণীর যে ফী লইবার অনুমতি হইয়াছে তাহার প্রতি কিম্বা ঐ কোর্টের কোন কর্ম্মকারক নির্দ্ধারিত বেতনাতিরিক্ত যে ফী গ্রহণ করিবার অনুমতি পাইলে তৎপ্রতি এই আইনের কোন কথা বর্ত্তিবে না ইতি।

[ইষ্টাম্প বসাইবার আবশ্যকতা বিষয়ে মতের অনৈক্য হইলে ইতিকর্ত্তব্যতার কথা।]

৯ ধারা। এই আইনমতে ইষ্টাম্প বসান যায় এই বিষয়ে অবধান করা যে কার্য্যকারকের কর্ত্তব্য কোন দলীলে ইষ্টাম্প বসান আবশ্যক কি না এবং কত মূল্যের ইষ্টাম্প বসাইতে হইবে এই বিষয়ে যদি তাঁহার এবং কোন বাদির কি প্রতিবাদির কি আটর্ণীর মধ্যে মতের অনৈক্য হওয়া থাকে, তবে ঐ বিবাদ হাই কোর্টে হইলে সেই কথা টাক্সিং আফিসরের বিবেচনায় অর্পিত হইবে ও তাঁহার আজ্ঞা চূড়ান্ত হইবে। কিন্তু উক্ত অর্পিত প্রশ্নের উত্তরে সাধারণের ফলাফল দর্শিবে তিনি এমত অনুভব করিলে হাই কোর্টের চিফ জষ্টিস সাহেবের চূড়ান্ত নিষ্পত্তির জন্যে সেই প্রশ্ন অর্পণ করিবেন।

যদি ক্ষুদ্র মোকদ্দমার কোন আদালতে তদ্রূপ বিবাদ উপস্থিত হয়, তবে আদালতের ক্লার্কের বিচারার্থে অর্পিত হইবে, তাঁহার নিষ্পত্তি চূড়ান্ত হইবে। কিন্তু যদি সেই বিবাদীয় বিষয় তাহার বিবেচনায় সাধারণের লাভালাভজনক হইতে পারে, তবে ঐ আদালতের প্রধান জজ সাহেবের চূড়ান্ত নিষ্পত্তির নিমিত্তে তাহা অর্পণ করিবেন ইতি।

উইটলি ষ্টোক্স।
দেশীয় রাজশাসন কর্ম্মবিভাগে ভারতবর্ষের গবর্ণমেণ্টের আসিষ্টান্ট সেক্রেটারী।

The following Act of the Governor General of India in Council received the assent of His Excellency the Governor General on the 24th April 1868, and is hereby promulgated for general information —

ACT No XVI OF 1868

*An Act to consolidate and amend the law relating to Principal Sadr Amins, Sadr Amins and Munsifs in Bengal, and for other purposes*

[Preamble ]

WHEREAS it is expedient to consolidate and amend the law relating to Principal Sadr Amins and Munsifs in the territories respectively under the Governments of the Lieutenant Governor of the Lower Provinces and of the Lieutenant Governor of the North Western Provinces of the Presidency of Fort William in Bengal, and to abolish the office of Sadr Amin, and to alter the designation of the officers now styled Principal Sadr Amins, And whereas it is also expedient to provide for the investment of Subordinate Judges and Munsifs in such territories with the jurisdiction of Judges of Courts of Small Causes beyond the local limits of the ordinary original civil jurisdictions of the High Courts of Judicature It is hereby enacted as follows —

---

PRELIMINARY

[Repeal of enactments ]

1 The Regulations of Acts mentioned in the schedule to this Act are hereby repealed to the extent specified in the third column of the same schedule

[Interpretation clause ]

2. In this Act—

[" Local Government " ]

"Local Government" means the Lieutenant Governor of the Lower Provinces or the Lieutenant Governor of the North Western Provinces of the said Presidency, as the case may be

[" High Court "]

"High Court" means the High Court of Judicature at Fort William, or the High Court of Judicature of the North Western Provinces of the said Presidency, as the case may be and

[" District Judge "]

" District Judge" means the Judge of a principal civil court of original jurisdiction

[Extent of Act ]

3. This Act extends only to the territories for the time being respectively under the Governments of the Lieutenant-Governor of the Lower Provinces and Lieutenant-Governor of the North Western Provinces of the said Presidency

মন্ত্রিসভাবিশিষ্ট ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের নিম্নলিখিত আইন বিষয়ে মহিমবর শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব ১৮৬৮ সালের আপ্রিল মাসের ২৪ তারিখে স্বীয় সম্মতি প্রকাশ করিয়াছেন, এইক্ষণে তাহা সকলের জ্ঞানার্থে প্রকাশ করা যাইতেছে।

১৮৬৮ সালের ১৬ নম্বর।

বঙ্গদেশের প্রধান সদর আমীন ও সদর আমীন ও মুনসেফ বিষয়ক আইন সংগ্রহ ও সংশোধন করিবার ও অন্যান্য কার্য্যের আইন।

[হেতুবাদ।]

বঙ্গদেশের ফোর্ট উলিয়ম রাজধানীর অধীন বঙ্গপ্রভৃতি দেশের এবং উত্তর পশ্চিম দেশের শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের শাসিত দেশের প্রধান সদর আমীন ও মুনসেফ বিষয়ক আইন সংগ্রহ ও সংশোধন করা এবং সদর আমীনের পদ উঠাইয়া দেওয়া ও যাঁহারা এইক্ষণে প্রধান সদর আমীন নামে খ্যাত হন, তাঁহারদের পদখ্যাতি পরিবর্ত্তন করা বিহিত, এবং দেওয়ানী মোকদ্দমা হাই কোর্টের আদৌ শুনিবার সাধারণ ক্ষমতা যে স্থানে বর্ত্তে তাহার বহির্ভূত স্থানে উক্ত প্রদেশের নিম্নশ্রেণীর জজ ও মুনসেফদিগকে ক্ষুদ্র মোকদ্দমার আদালতের জজের ক্ষমতা প্রদান করা বিহিত এই২ হেতুতে নিম্নলিখিত বিধান করা গেল।

---

প্রথম খণ্ড।

পরিভাষা।

[যেং বিধান রহিত হইল তাহার কথা।]

১ ধারা। এই আইনের তফসীলে যেং আইনের উল্লেখ হইয়াছে তাহার যেং অংশ ঐ তফসীলের তৃতীয় ঘরে নির্দ্দিষ্ট হইল সেইং অংশ রহিত করা গেল ইতি।

[অর্থ নির্ণয়ের ধারা ]

২ ধারা। এই আইনেতে—

'স্থানীয় গবর্ণমেণ্ট।'

'স্থানীয় গবর্ণমেণ্ট' শব্দে উক্ত প্রেসিডেন্সীর অন্তর্গত বঙ্গপ্রভৃতি দেশের শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবকে কিম্বা বিষয় বিশেষে উত্তর পশ্চিম দেশের শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবকে বুঝাইবে।

"হাই কোর্ট।'

"হাই কোর্ট" শব্দেতে উক্ত প্রেসিডেন্সীর ফোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্ট অথবা বিষয় বিশেষে উত্তর পশ্চিম দেশের হাই কোর্ট বুঝাইবে।

"জিলার জজ।]'

"জিলার জজ" ই শব্দেতে দেওয়ানী মোকদ্দমা আদৌ শুনিবার প্রধান আদালতের জজকে বুঝাইবে ইতি।

[আইন যতদূর ব্যাপ্ত হইবে তাহার কথা।]

৩ ধারা। যে সময়ে যে দেশ উক্ত প্রেসীডেন্সীর অন্তর্গত বঙ্গপ্রভৃতি দেশের শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের ও উত্তর পশ্চিম দেশের শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের শাসনাধীন থাকে, এই আইন কেবল সেইং দেশে ব্যাপ্ত হইবে ইতি।

### SUBORDINATE JUDGES AND MUNSIFS

[First Subordinate Judges]

4 The present Principal Sadr Amins shall be the first Subordinate Judges, and (subject to any alteration of the limits of their local jurisdiction which may be made by the Local Government) shall severally exercise the jurisdiction of Subordinate Judges under this Act within the local limits within which, immediately before the passing of this Act they respectively exercised the jurisdiction of Principal Sadr Amins

[First Munsifs]

The present Sadr Amins and Munsifs shall be the first Munsifs, and (subject to any alteration of the limits of their local jurisdiction which may be made by the local Government) shall severally exercise the jurisdiction of Munsifs under this Act within the local limits within which immediately before the passing of this Act, they respectively exercised the jurisdiction of Munsifs

[Appointment of Subordinate Judges and Munsifs]

5 Whenever the office of a Subordinate Judge under this Act is vacant, the Local Government may appoint to the office such person as it thinks proper

Whenever the office of a Munsif under this Act is vacant, the High Court shall nominate such person as it thinks fit to fill such office and the Local Government shall appoint him accordingly

It shall be lawful for the Local Government, with the sanction of the Governor General of India in Council, to make rules as to the qualifications of persons to be nominated Munsifs under this Act, and from time to time to alter and add to the rules so made

When such rules shall have been made, no person notwithstanding anything hereinbefore contained shall be nominated to the office of Munsif unless he possesses the qualifications prescribed by the said rules

*Acting Appointments*

[District Judge's power to make acting appointment to office of Munsif]

6 Any District Judge, on the occurrence within his jurisdiction of any vacancy in the office of Munsif, may pending the orders of the High Court thereon, appoint such person as he thinks fit to act in such office And he shall forthwith report to the High Court the occurrence of every such vacancy and of every such appointment

### নিম্ন শ্রেণীর জজদের ও মুনসেফদের বিধি।

[নিম্ন শ্রেণীর প্রথম জজদের কথা।]

৪ ধারা। এইক্ষণে যাঁহারা প্রধান সদর আমীন আছেন, তাঁহারা নিম্ন শ্রেণীর প্রথম জজ হইবেন। এবং এই আইন প্রচলিত হইবার অব্যবহিত পূর্ব্বে তাঁহারা স্থানীয় যে সীমার মধ্যে প্রধান সদর আমীনের ক্ষমতানুসারে কার্য্য করিতেন, সেই সীমার মধ্যে এই আইনঅনুযায়ি নিম্ন শ্রেণীর জজের ক্ষমতানুসারে কার্য্য করিবেন। কিন্তু স্থানীয় গবর্ণমেণ্ট তাঁহারদের বিচারাধিপত্যের স্থানসংক্রান্ত সীমা পরিবর্ত্তন করিতে পারিবেন।

[প্রথম মুনসেফদের কথা।]

এইক্ষণে যাঁহারা সদর আমীন ও মুনসেফ আছেন, তাঁহারা প্রথম মুনসেফ হইবেন। এবং তাঁহারা এই আইন প্রচলিত হইবার অব্যবহিত পূর্ব্বে স্থানীয় যে সীমার মধ্যে মুনসেফদের ক্ষমতানুসারে কার্য্য করিতেন, সেই সীমার মধ্যে এই আইনঅনুযায়ি মুনসেফের ক্ষমতানুসারে কার্য্য করিবেন। কিন্তু স্থানীয় গবর্ণমেণ্ট তাঁহাদের বিচারাধিপত্যের স্থানসংক্রান্ত সীমা পরিবর্ত্তন করিতে পারিবেন ইতি।

[নিম্ন শ্রেণীর জজদিগকে ও মুনসেফদিগকে নিযুক্ত করিবার কথা।]

৫ ধারা। এই আইনমত নিম্নশ্রেণীর জজের পদ শূন্য হইলে, স্থানীয় গবর্ণমেণ্ট যাঁহাকে উপযুক্ত বোধ করেন তাঁহাকে সেই পদে নিযুক্ত করিতে পারিবেন।

এই আইনমত মুনসেফের পদ শূন্য হইলে, হাই কোর্ট যাহাকে উপযুক্ত বোধ করেন তাঁহাকে সেই পদের কর্ম্ম করণার্থে মনোনীত করিবেন ও স্থানীয় গবর্ণমেণ্ট তাঁহাকে তদনুসারে নিযুক্ত করিবেন।

এই আইনমতে যাঁহারা মুনসেফের পদে মনোনীত হইবেন স্থানীয় গবর্ণমেণ্ট মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের সম্মতি গ্রহণপূর্ব্বক তাঁহাদের কর্ম্মোপযোগিতার বিধি করিতে এবং সময়ে২ সেই বিধি পরিবর্ত্তন কি বৃদ্ধি করিতে সক্ষম হইবেন।

তদ্রূপ বিধি করা গেলে পর, পূর্ব্বোক্ত কথা সত্ত্বেও, ঐ বিধির নির্দ্ধারিত কর্ম্মোপযোগিতা প্রাপ্ত না হইলে কোন ব্যক্তি মুনসেফের পদে মনোনীত হইবেন না ইতি।

কিয়ৎ কালের নিমিত্তে নিয়োগের বিধি।

[মুনসেফের কর্ম্ম কিয়ৎ কাল করিবার জন্যে জিলার জজ সাহেবকর্ত্তৃক লোক নিযুক্ত হইবার কথা।]

৬ ধারা। কোন জিলার জজ সাহেবের ক্ষমতাধীন স্থানে মুনসেফের পদ শূন্য হইলে, তিনি হাই কোর্টের আজ্ঞার অপেক্ষা করিয়া যাঁহাকে উপযুক্ত বোধ করেন তাঁহাকে সেই পদের কর্ম্ম চালাইবার জন্যে নিযুক্ত করিবেন। এবং সেই পদ শূন্য হওয়ার ও অমুক ব্যক্তির উক্ত প্রকারে নিযুক্ত হওয়ার কথা অগৌণে হাই কোর্টে রিপোর্ট করিবেন ইতি।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৬৮। ৫ মে।]

*Declaration*

[Declaration.]

7. Every person hereafter appointed under this Act shall, on his first appointment, and previously to entering on the duties of his office, subscribe, before the District Judge to whose control he is subject, the following declaration:—

"I, *A. B.*, appointed Subordinate Judge [*or* Munsif] of           , do solemnly declare that I will faithfully perform the duties of my office to the best of my ability, knowledge and judgment."

[Subordinate Judges and Munsifs to be Civil Courts.]

8. Every Subordinate Judge and Munsif under this Act shall be deemed to be a Civil Court within the meaning of the Code of Civil Procedure and of this Act.

*Ministerial Officers.*

[Appointment of ministerial officers.]

9. All ministerial officers of the Courts of Subordinate Judges and Munsifs shall be nominated and appointed by those Courts respectively subject to the approval of the District Judge within whose jurisdiction such Courts are situate.

Every such Court may, by order, fine, suspend or dismiss any of its ministerial officers who is guilty of any misconduct or neglect in the performance of the duties of his office. But every such order shall be subject to appeal to the District Judge, and the rules for the time being applicable to appeals to the Court of Session from orders of the Criminal Courts subordinate thereto shall apply to all appeals under this section.

Nothing in this section shall exempt the offender from any penal or other consequences to which he may be liable under any other law in force for the time being.

*Suspension of Subordinate Judges and Munsifs.*

[Suspension by High Court or District Judge.]

10. The High Court may, whenever it sees urgent necessity for so doing, suspend any Subordinate Judge under its control.

প্রতিজ্ঞার বিধি।

[প্রতিজ্ঞার কথা।]

৭ ধারা। ইহার পর এই আইনমতে যে প্রত্যেক ব্যক্তি নিযুক্ত হন তিনি যে জিলার জজ সাহেবের অধীন হইবেন, নিযুক্ত হইবার প্রাক্কালে ও পদের কর্ম্মে প্রবর্ত্ত হইবার পূর্ব্বে তাঁহার সম্মুখে এই প্রতিজ্ঞা করিবেন।

আমি অমুক অমুক স্থানের নিম্ন শ্রেণীর জজের (কিম্বা মুনসেফের) পদে নিযুক্ত হইয়া আপন ক্ষমতা ও জ্ঞান ও বুদ্ধিসাধ্যমতে আপন পদের কর্ম্ম বিশ্বস্তরূপে সম্পাদন করিব ধর্ম্মতঃ এই প্রতিজ্ঞা করিলাম ইতি।

[নিম্ন শ্রেণীর জজের ও মুনসেফের দেওয়ানী আদালত হইবার কথা।]

৮ ধারা। দেওয়ানী মোকদ্দমার কার্য্যবিধানের আইনের ও এই আইনের ভাবানুসারে যাঁহাকে দেওয়ানী আদালত বলা গেল, এই আইনমত নিম্ন শ্রেণীর প্রত্যেক জজ ও মুনসেফ সেই দেওয়ানী আদালত জ্ঞান হইবেন ইতি।

আমলাদের বিধি।

[আমলাদিগকে নিযুক্ত করিবার কথা।]

৯ ধারা। নিম্ন শ্রেণীর জজদের ও মুনসেফদের আদালতের সকল আমলা ঐ২ আদালত কর্ত্তৃক মনোনীত হইয়া নিযুক্ত হইবেন। কিন্তু সেই২ আদালত যে জিলার জজ সাহেবের ক্ষমতাধীন স্থানে থাকে সেই নিয়োগ বিষয়ে তাঁহার অনুমোদনের আবশ্যক।

কোন আদালতের আমলা আপন পদের কর্ম্ম সম্পাদনকালে অন্যায়াচার কি শৈথিল্য দোষ করিলে সেই আদালত আজ্ঞা করিয়া তাঁহার অর্থদণ্ড করিতে কিম্বা তাঁহাকে কিঞ্চিৎকাল কি চিরকাল পদহইতে অপসর করিতে পারিবেন। কিন্তু তদ্রূপ প্রত্যেক আজ্ঞার উপর জিলার জজ সাহেবের নিকট আপীল হইতে পারিবে। সেশন আদালতের অধীন যে ফৌজদারী আদালত থাকে তাহার আজ্ঞার উপর ঐ সেশন আদালতে আপীল করিবার যে সময়ে যে বিধি বর্ত্তে, এই ধারামত সকল আপীলের প্রতি সেই বিধি বর্ত্তিবে।

যে সময়ে যে আইন প্রচলিত থাকে যদি উক্ত অপরাধী তদ্রূপ অন্য কোন আইনদ্বারা কোন দণ্ড কি অন্য ফলভোগের যোগ্য হন, তবে তিনি এই ধারার কোন কথার দ্বারা তাহাহইতে অব্যাহতি পাইবেন না ইতি।

নিম্ন শ্রেণীর জজদের ও মুনসেফদের কিঞ্চিৎকাল অপসরণের বিধি।

[হাই কোর্ট কি জিলার জজ সাহেব কর্ত্তৃক অপসরণের কথা।]

১০ ধারা। হাই কোর্ট যখন আপনার অধীন কোন নিম্ন শ্রেণীর জজকে কিঞ্চিৎকালের নিমিত্তে কর্ম্মহইতে অবসর করা নিতান্ত আবশ্যক জ্ঞান করেন, তখন তাহা করিতে পারিবেন।

Whenever the High Court suspends any such Subordinate Judge, it shall forthwith report to the Local Government the circumstances of such suspension, and the Local Government may direct him to be removed from his office, or make such other order as the case may require

হাই কোর্ট নিম্ন শ্রেণীর জজকে কিয়ৎকালের নিমিত্ত কর্ম্ম হইতে অবসন্ন করিলে, গবর্ণমেণ্টের নিকট অগৌণে সেই অপসরণের বৃত্তান্ত জ্ঞাত করিবেন। তাহাতে স্থানীয় গবর্ণমেণ্ট সেই ব্যক্তির পদচ্যুত হইবার কিম্বা বিষয় বিবেচনায় যেমন প্রয়োজন হয় তেমনি আজ্ঞা করিতে পারিবেন।

Any District Judge may whenever he sees urgent necessity for so doing, suspend any Munsif under his control.

কোন জিলার জজ সাহেব আপনার অধীন কোন মুন্সেফকে কিয়ৎকালের নিমিত্তে অপসর করা নিতান্ত আবশ্যক জ্ঞান করিলে তাহা করিতে পারিবেন।

Whenever the District Judge suspends any such Munsif he shall forthwith send to the High Court a full report of the case with the evidence, and the High Court shall make such order in the matter as it thinks fit

জিলার জজ সাহেব তদ্রূপ কোন মুন্সেফকে কিয়ৎ কালের নিমিত্তে অবসন্ন করিলে হাই কোর্টের নিকট প্রমাণ সহিত অগৌণে মোকদ্দমার সম্পূর্ণ বিবরণ পাঠাইবেন। তাহাতে হাই কোর্ট বিষয় বিবেচনায় যদ্রূপ বিহিত বোধ করেন তদ্রূপ আজ্ঞা করিবেন।

The High Court may at any time by order remove from his office or suspend any Munsif subject to its control

হাই কোর্ট কোন সময়ে আজ্ঞা করণদ্বারা আপনার অধীন কোন মুন্সেফকে পদচ্যুত করিতে কিম্বা কিয়ৎ-কালের নিমিত্ত অপসর করিতে পারিবেন ইতি।

JURISDICTION

বিচারাধিপত্যের বিধি।

*Local Limits of Jurisdiction*

বিচারাধিপত্য স্থানের সীমা।

[Local limits of jurisdiction ]

[ক্ষমতার স্থানীয় সীমার কথা।]

11 The Local Government may define and from time to time vary the local limits of the jurisdictions of Subordinate Judges and Munsifs

১১ ধারা। নিম্ন শ্রেণীর জজদের ও মুন্সেফদের ক্ষমতা যে স্থানে ব্যাপ্ত হইবে স্থানীয় গবর্ণমেণ্ট সেই স্থানের সীমা নির্ণয় করিতে ও সময়ে২ পরিবর্ত্তন করিতে পারিবেন ইতি।

*Pending Proceedings*

যে কার্য্য উপস্থিত আছে তদ্বিষয়ক বিধি।

[Jurisdiction over pending proceedings ]

[যে কার্য্য উপস্থিত আছে তৎসম্পর্কে ক্ষমতার কথা।]

12 Every Court under this Act shall have the same jurisdiction over all proceedings pending in the Court for which it shall have been substituted as the Principal Sadr Amin Sadr Amin or Munsif (as the case may be) of such Court would have had if this Act had not been passed

১২ ধারা। এই আইনমত প্রত্যেক আদালত যে আদালতের স্থলে স্থাপিত হয় সেই আদালতে মোকদ্দমাঘটিত যে কার্য্য উপস্থিত আছে, এই আইন প্রচলিত না হইলে প্রধান সদর আমীন কিম্বা বিষয়বিশেষে সদর আমীন কি মুন্সেফস্বরূপ, ঐ কার্য্যের উপর সেই আদালতের যে বিচারাধিপত্য থাকিত তাঁহার সেই ক্ষমতা থাকিবে।

Provided that every Munsif exercising jurisdiction under this Act within the local limits of a Sadr Munsif shall have jurisdiction over all proceedings pending in the Court of the Sadr Amin immediately before the passing of this Act

কিন্তু এই আইনমতে যে মুন্সেফ সদর মুন্সেফীর সীমার মধ্যে বিচারাধিপত্য করিবেন, এই আইন প্রচলিত হইবার পূর্ব্বে সদর আমীনের আদালতে যে সকল মোকদ্দমা উপস্থিত ছিল, সেই সকল মোকদ্দমার উপর তাহার বিচারাধিপত্য থাকিবে ইতি।

EXTENT OF JURISDICTION

বিচারাধিপত্যের ব্যাপকতার বিধি।

(a) — *Munsifs*

(ক) মুন্সেফদের।

[Jurisdiction of Munsifs ]

• [মুন্সেফদের বিচারাধিপত্যের কথা।]

13 Munsifs are empowered to try all original suits cognizable by the Civil Courts of which the subject matter does not exceed in amount or value rupees one thousand

১৩ ধারা। যে বিষয় লইয়া বিবাদ হয় তাহা এক সহস্র টাকার অধিক কি অধিক মূল্যের না হইলে মুন্সেফেরা দেওয়ানী আদালতের বিচার্য্য এমত সকল মোকদ্দমার আদৌ বিচার করিতে ক্ষমতাপন্ন হইবেন ইতি।

[Appeals to District Judge from Munsifs ]

14 In all such suits in which an appeal is, for the time being, allowed by law an appeal shall lie from the decision of the Munsif to the District Judge to whose control he is subject

*(b)—Subordinate Judges*

[Original jurisdiction of Subordinate Judges ]

15 Subordinate Judges are empowered to try all original suits cognizable by the Civil Courts of which the subject matter exceeds in amount or value rupees one thousand, and (if the District Judge shall have referred them under the Code of Civil Procedure) suits of which the subject matter is of any less amount or value

[Power to invest Subordinate Judges with Munsifs' powers ]

16 The Local Government may invest any Subordinate Judge with the powers of a Munsif under section thirteen and may define and from time to time vary the local limits within which such powers are to be exercised

[Appellate jurisdiction of Subordinate Judges ]

17 Every District Judge may from time to time, subject to the orders of the High Court refer to any Subordinate Judge under his control any appeals from decisions passed by Munsifs under section thirteen pending before the District Judge, and such Subordinate Judge shall hear and dispose of such appeals accordingly

[Appeals to District Judge from Subordinate Judges ]

18 In suits decided by any Subordinate Judge in the exercise of his original jurisdiction of which the amount or value of the subject matter does not exceed rupees five thousand, an appeal shall lie to the District Judge to whose control such Subordinate Judge is subject

[Appeals to High Court from Subordinate Judges ]

In all other suits decided by any Subordinate Judge whether in the exercise of his original or appellate jurisdiction, the appeal from the decision of such Judge shall be direct to the High Court

[High Court may order District Judge to transfer to a Subordinate Judge or Munsif certain civil proceedings ]

19 The High Court may from time to time by order authorize the Judge of any District Court to transfer to a Subordinate Judge or Munsif subject to the control of such District Court

[মুনসেফের আজ্ঞার উপর জিলার জজ সাহেবের নিকটে আপীলের কথা ।]

১৪ ধারা। যৎকালে যে আইন প্রচলিত থাকে তৎকালে উক্ত যে সকল মোকদ্দমার উপর আপীল হইতে পারে, মুনসেফ যে জিলার জজ সাহেবের অধীন থাকেন সেই মোকদ্দমায় ঐ মুনসেফের নিষ্পত্তির উপর ঐ জজ সাহেবের নিকটে আপীল হইতে পারিবে ইতি।

(খ) নিম্ন শ্রেণীর জজ।

নিম্ন শ্রেণীর জজের আদৌ বিচারাধিপত্যের কথা।]

১৫ ধারা। যে বিষয় লইয়া বিবাদ হয় তাহা এক সহস্র টাকার অধিক কি অধিক মূল্যের হইলে, নিম্ন শ্রেণীর জজেরা দেওয়ানী আদালতের বিচার্য্য এমত সকল মোকদ্দমা আদৌ বিচার করিতে সক্ষম হইবেন। জিলার জজ সাহেব যদি তাঁহার প্রতি দেওয়ানী মোকদ্দমার কার্য্য বিধানের আইনমতে ন্যূন টাকার কি ন্যূন মূল্যের মোকদ্দমা অর্পণ করেন, তবে তাহাও বিচার করিতে পারিবেন ইতি।

[নিম্ন শ্রেণীর জজদিগকে মুনসেফের ক্ষমতা প্রদান করিবার ক্ষমতার কথা।]

১৬ ধারা। ত্রয়োদশ ধারামতে মুনসেফদের যে ক্ষমতা আছে স্থানীয় গবর্ণমেন্ট নিম্ন শ্রেণীর কোন জজকে সেই ক্ষমতা প্রদান করিতে পারিবেন। এবং স্থানীয় যে সীমার মধ্যে সেই ক্ষমতাক্রমে কার্য্য করিতে হইবে, তাহাও নিরূপণ করিয়া সময়ে২ তাহা পরিবর্ত্তন্ও করিতে পারিবেন ইতি।

[নিম্ন শ্রেণীর জজদের আপীল শুনিবার ক্ষমতার কথা।]

১৭ ধারা। মুনসেফ ত্রয়োদশ ধারামতে যে নিষ্পত্তি করেন জিলার জজ সাহেবের সম্মুখে তাহার উপর আপীল উপস্থিত করা গেলে তিনি হাই কোর্টের আজ্ঞার অপেক্ষায় তন্মধ্যে কোন২ আপীল সময়ে২ আপনার অধীন নিম্ন শ্রেণীর কোন জজের প্রতি অর্পণ করিতে পারিবেন। তাহা করিলে নিম্ন শ্রেণীর সেই জজ ঐ আপীল শুনিয়া নিষ্পত্তি করিবেন ইতি।

[নিম্ন শ্রেণীর জজের নিষ্পত্তির উপর জিলার জজ সাহেবের নিকট আপীলের কথা।]

১৮ ধারা। যে বিষয় লইয়া বিবাদ হয় তাহা পাঁচ সহস্র টাকার অধিক কি অধিক মূল্যের না হইলে, নিম্ন শ্রেণীর জজ আদৌ বিচার করিবার স্বীয় ক্ষমতানুসারে মোকদ্দমার যে নিষ্পত্তি করেন, তিনি যে জিলার জজ সাহেবের অধীন থাকেন তাঁহার নিকট তাঁহার সেই নিষ্পত্তির উপর আপীল হইতে পারিবে।

[নিম্ন শ্রেণীর জজের নিষ্পত্তির উপর হাই কোর্টে আপীল হইবার কথা।]

নিম্ন শ্রেণীর কোন জজ আদৌ কি আপীলক্রমে মোকদ্দমা শুনিবার ক্ষমতামতে অন্য যে সকল মোকদ্দমার নিষ্পত্তি করেন তাঁহার সেই নিষ্পত্তির উপর একেবারে হাই কোর্টে আপীল হইবে ইতি।

[নিম্ন শ্রেণীর জজের কিম্বা মুনসেফের প্রতি কোন২ দেওয়ানী কার্য্য অর্পণ করিতে জিলার জজ সাহেবকে হাই কোর্টের আজ্ঞা করিবার ক্ষমতার কথা।]

১৯ ধারা। হাই কোর্ট সময়ে২ আজ্ঞা করণদ্বারা কোন জিলার আদালতের জজ সাহেবকে এই অনুমতি দিতে পারিবেন যে মোকদ্দমাভিন্ন দেওয়ানী যে কার্য্য কিম্বা কার্য্যশ্রেণী তৎকালে জিলার আদালতে উপ-

any civil proceedings (not being suits), or any class of such proceedings specified in such order and which may be then pending or may be thereafter instituted, in such District Court

স্থিত থাকে কিম্বা পরে উপস্থিত করা যায় ঐ আজ্ঞাপত্রের নির্দ্দিষ্ট এমত কোন কার্য্য ঐ জিলার আদালতের অধীন নিম্ন শ্রেণীর জজ কি মুনসেফের প্রতি অর্পণ করেন।

All proceedings so transferred shall be disposed of by the Subordinate Judge or Munsif (as the case may be) according to the rules prescribed for the guidance of District Judges in the like cases

তদ্রূপ যে সকল কার্য্য অর্পণ করা যায়, উক্ত স্থলে জিলার জজ সাহেবদের কার্য্য করিবার যে বিধান আছে নিম্ন শ্রেণীর জজ কিম্বা বিষয়বিশেষে মুনসেফ সেই বিধানানুসারে কার্য্য করিবেন।

Provided that an appeal from the order of the Subordinate Judge or Munsif in such cases shall lie to the District Judge and a special appeal from his order thereon shall lie to the High Court if an appeal from the decision of the Judge in such proceedings is allowed by the law in force for the time being

কিন্তু উক্ত স্থলে নিম্ন শ্রেণীর জজের কি মুনসেফের আজ্ঞার উপর জিলার জজ সাহেবের নিকটে আপীল হইতে পারিবে। এবং তৎকালে যে আইন প্রচলিত থাকে তদনুসারে যদি উক্ত প্রকারের কার্য্যেতে জজ সাহেবের নিষ্পত্তির উপর আপীল হইতে পারে, তবে উক্ত জজের কি মুনসেফের আজ্ঞার উপর হাই কোর্টে খাস আপীল হইতে পারিবে ইতি।

*(c) — Small Cause Court Powers*

(গ) ক্ষুদ্র মোকদ্দমার আদালতের ক্ষমতার বিধি।

[Power to invest Subordinate Judge or Munsif with powers of Small Cause Court Judge ]

নিম্ন শ্রেণীর জজের কি মুনসেফের প্রতি ক্ষুদ্র মোকদ্দমার আদালতের জজের ক্ষমতা প্রদান করিবার ক্ষমতার কথা।]

20 The Local Government may invest, within such local limits as it shall from time to time appoint, any Subordinate Judge with the jurisdiction of a Judge of a Court of Small Causes for the trial of suits cognizable by such Courts up to the amount of rupees five hundred and any Munsif with the same jurisdiction up to the amount of rupees fifty and may whenever it thinks fit, withdraw such jurisdiction from the Subordinate Judge or Munsif so invested

২০ ধারা। ক্ষুদ্র মোকদ্দমার আদালতে যে মোকদ্দমার বিচার হইতে পারে স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে২ স্থানীয় সীমা নিরূপণ করিয়া সেই সীমার মধ্যে পাঁচ শত টাকা পর্য্যন্ত মূল্যের মোকদ্দমায় নিম্ন শ্রেণীর কোন জজকে, এবং পঞ্চাশ টাকা পর্য্যন্ত কোন মোকদ্দমায় কোন মুনসেফকে উক্ত আদালতের ক্ষমতা প্রদান করিতে পারিবেন। এবং বিহিত বোধ করিলে নিম্ন শ্রেণীর জজ কি মুনসেফ হইতে তদ্রূপ অর্পিত বিচারাধিপত্য হরণ করিতে পারে।

[Power to invest Small Cause Court Judge with powers of Subordinate Judge ]

[ক্ষুদ্র মোকদ্দমার আদালতের প্রতি নিম্ন শ্রেণীর জজের ক্ষমতা প্রদান করিবার কথা।]

21 Section 51 of Act No XI of 1865 (*to consolidate and amend the law relating to Courts of Small Causes beyond the local limits of the ordinary original civil jurisdiction of the High Courts of Judicature*) shall be read as if, for the words "Principal Sudder Ameen" the words "Subordinate Judge" were substituted

২১ ধারা। ১৮৬৫ সালের ১১ আইনের (অর্থাৎ ধর্ম্মাধিকরণ নির্ব্বাহক হাই কোর্টের সাধারণ প্রথম স্থলীয় দেওয়ানী বিচারাধিপত্যের স্থানীয় সীমার বহির্ভূত ক্ষুদ্র মোকদ্দমার আদালত বিষয়ক ব্যবস্থা সংগ্রহ ও সংশোধন করণার্থ আইনের) ৫১ ধারাতে প্রধান সদর আমীন এই কথার পরিবর্ত্তে নিম্ন শ্রেণীর জজ এই কথা দিয়া তাহা পাঠ করিতে হইবে ইতি।

## SCHEDULE

| Number of Regulation or Act | Title or subjects | Extent of Repeal |
|---|---|---|
| Bengal Regulation XXIII of 1814 | A Regulation for reducing into one Regulation, with amendments and modifications, the several Rules which have been passed regarding the office of Moonsiffs or Native Commissioners and of Sudder Ameens or Head Commissioners for modifying and extending their respective powers in the trial and decision of Civil Suits, and for authorizing them to discharge certain additional duties under the direction of the Zillah and City Judges | So much as has not been repealed |
| Bengal Regulation XVIII of 1817 | A Regulation to modify the Rules in Force which prescribe an Oath of Office, to be taken by certain Native Officers, and to explain and amend other Provisions relative to the Native Ministerial Officers and Law Officers of the Civil and Criminal Courts | So far as relates to Principal Sadr Amins, Sadr Amíns and Munsifs |
| Bengal Regulation V of 1831 | A Regulation for extending the Powers of Moonsiff and Sudder Ameens in the trial of Civil Suits, and for authorizing the Appointment of Principal Sudder Ameens at the Zillah and City Stations, for modifying the powers and duties of the Zillah City and Provincial Courts in connection with those arrangements, and for enlarging the Spere of Selection with regard to the Offices of Moonsiff and Vakeel | So much as has not been repealed |
| Bengal Regulation VII of 1832 | A Regulation for modifying certain of the Provisions of Regulation V 1831 and for providing Supplementary Rules, to that Enactment | The whole Regulation, except so much of section 8 as provides that the rule contained in section XV Regulation IV, 1793 and the corresponding enactment contained in clause first, section XVI Regulation III 1803, shall be the rule of guidance in all suits regarding succession, inheritance, marriage and caste, and all religious usages and institutions, that may arise between persons professing the Hindoo and Mahomedan persuasions respectively |
| Act No VIII of 1836 | Bengal judiciary system | The whole |
| Act No XXV of 1837 | Bengal judiciary system | So much as has not been repealed |
| Act No XXXVII of 1850 | For regulating inquiries into the behaviour of Public Servants | Section 24 |

WHITLEY STOKES,
*Asst Secy to the Govt. of India,*
*Home Dept (Legislative)*

[*Government Gazette*, 5*th May* 1868]

তফসীল।

| আইনের নম্বর। | নাম কি বিষয়। | যে পর্য্যন্ত রহিতহইল। |
|---|---|---|
| বঙ্গদেশীয় ১৮১৪ সা ২৩ আ | সদর আমীন ও মুনসেফদিগকে নিযুক্ত করণের বিষয়ি পূর্ব্বের চলিত কএক আইনের কোনং কথা ফেরফার করিয়া এক আইনেতে সংগ্রহ করিবার এবং ঐ সদর আমীন ও মুনসেফদিগের নিকটে উপস্থিত হওয়া মোকদ্দমার বিচার ও নিষ্পত্তির বিষয়ে তাহারদিগের যে ক্ষমতা আছে তাহা শুধরিবার ও বাড়াইবার এবং জিলা ও শহরের জজ সাহেবদিগের হুকুমান্তর ভাবেতে অন্যং কর্ম্ম নির্ব্বাহ করিবার ক্ষমতা তাহারদিগেরে দিবার আইনের | যে অংশ পূর্ব্বে রহিত হয় নাই সেই অংশ। |
| বঙ্গদেশীয় ১৮১৭ সা ১৮ আ | এতদ্দেশীয় কোনং আমলা লোকের আপনং পাওয়া কর্ম্মে প্রবর্ত্ত হওনের পূর্ব্বে হলফ অর্থাৎ দিব্যকরণের বিষয়ে এইক্ষণে যে সকল হুকুম চলন আছে তাহা শুধরিবার এবং অন্য যেং কথা আদালতের এতদ্দেশ নিবাসি আমলার ও দেওয়ানী ও ফৌজদারী আদালতের মৌলবী ও পণ্ডিত লোকের সহিত সম্পর্ক রাখে তাহা শুধরিবার ও বিবরিয়া লিখিবার আইনের | যে কথা প্রধান সদর আমীনের ও সদর আমীনের ও মুনসেফের সহিত সম্পর্ক রাখে তাহা। |
| বঙ্গদেশীয় ১৮৩১ সা ৫ আ | দেওয়ানী মোকদ্দমার বিচারের বিষয়ে মুনসেফ ও সদর আমীনদিগের অধিক ক্ষমতা দিবার এবং জিলা ও শহরে প্রধান সদর আমীনদিগকে নিযুক্ত করিবার এবং জিলা ও শহর ও প্রবিন্সাল কোর্টের কর্ম্ম ও ক্ষমতা ঐ বন্দোবস্তের কারণ শুধরিবার এবং মুনসেফ ও উকীলের পদে লোক বাচনি করিয়া লইবার ক্ষমতা বাড়াইবার আইনের | যে অংশ পূর্ব্বে রহিত হয় নাই সেই অংশ। |
| বঙ্গদেশীয় ৮৩২ সা ৭ আ | ইংরাজী ১৮৩১ সালের ৫ আইনের কোনং হুকুম মতান্তর করিবার এবং ঐ আইনের বিধি অন্য কতক হুকুম নির্দ্দিষ্ট করিবার আইনের | ১৭৯৩ সালের ৪ আইনের ১৫ ধারাতে ও তদনুযায়ি ১৮০৩ সালের ৩ আইনের ১৬ ধারার প্রথম প্রকরণে যে বিধি আছে হিন্দু ও মহম্মদীয় ধর্ম্মাবলম্বিদের মধ্যে উত্তরাধিকারিত্ব ও দায়ভাগ ও বিবাহ ও জাতি এবং ধর্ম্ম রীতি ও নিয়মসংক্রান্ত সকল মোকদ্দমায় সেই বিধিমতে কর্ম্ম করিতে হইবে। ৮ ধারার যে অংশে এই বিধান হইয়াছে তদ্ভিন্ন সম্পূর্ণ আইন। |
| ৮৩৬ সা ৮ আ | বঙ্গদেশীয় বিচারসংক্রান্ত নিয়মবিষয়ক | সম্পূর্ণ আইন। |
| ৮৩৭ সা ২৫ আ | বঙ্গদেশীয় বিচারসংক্রান্ত নিয়মবিষয়ক আইনের | যে অংশ পূর্ব্বে রহিত হয় সেই অংশ। |
| ১৮৫০ সা ৩৭ আ | সরকারী কর্ম্মকারকেরদের আচরণের বিষয়ের তদারকের নিয়ম করণের আইনের | ২৪ ধারা। |

উইচলি মোর্কুস।
দেশীয় ব্যবস্থাপন কর্ম্ম বিভাগে ভারতবর্ষের
গবর্ণমেন্টের আসিষ্টাণ্ট সেক্রেটারী।
JOHN ROBINSON, *Bengalee Translator*

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৫৮। ৫ মে।]

## GOVERNMENT OF BENGAL

**Legislative Department**

The following Report of the Select Committee, together with the Re Amended Bill, is, by order of the President, published for general information —

We, the Members of the Select Committee appointed to re consider the Bill "to make further provision for the survey of Steam Vessels plying within the Provinces subject to the Lieutenant Governor of Bengal," have the honor to report as follows —

We have considered the amendments proposed in Council and the papers noted in the below * and, with a few verbal alterations, recommend that they should be adopted

We have also added a Section providing for the time of the Act coming into operation

Stuart Hogg
H Knowles
Peary Chand Mittra
Thos Alcock

*The 7th April* 1868

---

*A Bill to make further provision for the Survey of Steam Vessels plying within the Provinces subject to the Lieutenant Governor of Bengal*

[Preamble ]

Whereas it is expedient to make further provision for the survey by competent Surveyors of steam vessels plying on the rivers or waters within the Provinces subject to the Lieutenant Governor of Bengal, It is enacted as follows —

[Steam vessels to be liable to survey ]

I For Section I of Act V of 1862 passed by the Lieutenant Governor of Bengal in Council, entitled an Act to provide for the periodical survey of steam vessels in the Port of Calcutta, shall be substituted the words following —" All steam vessels plying on any of the rivers or waters within the Provinces subject to the Lieutenant Governor of Bengal, except steam vessels which may ply to and from some port not in British India, shall be liable to be surveyed

* Extract from a letter from the Engineer Surveyor Port of Calcutta, dated 30th June 1865

From Master Attendant, dated 24th February 1868.

From Under-Secretary to Government of Bengal, dated 2nd March 1868.

## বঙ্গদেশের গবর্ণমেণ্ট।

ব্যবস্থাপন সভা।

সভাপতি সাহেবের আজ্ঞাক্রমে মনোনীত কমিটির নিম্নলিখিত রিপোর্ট ও পুন সংশোধিত পাণ্ডুলিপি সর্ব্ব সাধারণের জানিবার নিমিত্তে প্রকাশ করা যাইতেছে।

মনোনীত কমিটির অন্তর্গত আমরা " বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের শাসিত দেশের মধ্যে যে সকল ষ্টীমর গমনাগমন করিয়া থাকে তাহার অবস্থার অনুসন্ধান করিবার অধিক বিধান করণার্থ" আইনের পাণ্ডুলিপি পুনর্ব্বার বিবেচনা করিতে নিযুক্ত হইয়া নিম্নলিখিত রিপোর্ট অর্পণ করিতেছি।

মন্ত্রিসভায় যেং অংশ সংশোধন করিবার প্রস্তাব হইয়াছে তাহা, ও নিম্ন লিখিত পত্রাদি বিবেচনা পূর্ব্বক কএক শব্দ মাত্র পরিবর্ত্তন করিয়া তাহার গ্রাহ্য হইবার পরামর্শ দিয়াছি।

আরো এই আইন প্রচলিত হইবার সময় নিরূপণের এক ধারা করিয়াছি।

ষ্টুআর্ট হগ।
এচ নোল্‌স।
পেয়ারীচাঁদ মিত্র।
তামস আলকক।

১৮৬৮ সাল ৭ আপ্রিল।

---

বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের শাসিত দেশের মধ্যে যে সকল ষ্টীমর গমনাগমন করিয়া থাকে তাহার অবস্থার অনুসন্ধান করিবার অধিক বিধান করণার্থ আইনের পাণ্ডুলিপি।

[হেতুবাদ।]

বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের শাসিত দেশের অন্তর্গত নদীতে কি জলে যেং ষ্টীমর গমনাগমন করে উপযুক্ত সরবেয়রদের দ্বারা সেই সকল ষ্টীমরের অবস্থার অনুসন্ধান করিবার অধিক বিধান করা বিহিত, এই হেতুক নিম্নলিখিত বিধান করা যাইতেছে।

[যেং ষ্টীমরের অবস্থানুসন্ধান করিতে হইবে তন্নির্ণয়ের কথা।]

১ ধারা। " কলিকাতা বন্দরে বাষ্পীয় জাহাজের অবস্থার অনুসন্ধান নিরূপিত সময়েং করণের বিধান করণার্থ আইন" নামে মন্ত্রিসভাবিহিত বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের প্রচলিত ১৮৬২ সালের ৫ আইনের ১ ধারার পরিবর্ত্তে এই কথা পাঠ করিতে হইবে, যথা, যেং ষ্টীমর ব্রিটনীয় ভারতবর্ষের বহির্ভূত কোন বন্দরে যাত,য়াত করিয়া থাকে তদ্ভিন্ন যে সকল ষ্টীমর বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের শাসিত দেশের অন্তর্গত কোন নদীতে কি জলে গমনাগমন করে ১৮৬২ সালের উক্ত ৫ আইনের

* কলিকাতা বন্দরের ইঞ্জিনর সরবেয়র সাহেবের ১৮৬৫ সালের ৩০ জুন তারিখের পত্রহইতে গৃহীত কথা।

মাষ্টর আটেণ্ডান্ট সাহেবের ১৮৬৮ সালের ২৪ ফেব্রুয়ারি তারিখের পত্র।

বঙ্গদেশের গবর্ণমেণ্টের ছোট সেক্রেটারী সাহেবের ১৮৬৮ সালের ২ মার্চ তারিখের পত্র।

twice in every year in the manner prescribed in the said Act V of 1862 "

[Power to appoint ports of survey ]

II It shall be lawful for the Lieutenant Governor, by an order to be published in the *Calcutta Gazette*, to appoint any ports or places, in the provinces subject to his Government to be Ports of Survey for the purposes of the said Act V, 1862, and of this Act

[Other ports of survey added to Calcutta in former Act ]

III In Sections 3 5 6 and 7 of the said Act V of 1862, the words ' or any other port of survey' shall be deemed and taken to be inserted therein after the word 'Calcutta' wherever the said word may occur in the said Sections and from and after the passing of this Act the said Sections shall be read and construed as if the said words had been so inserted

[Absence from and arrival at Port of Survey to be substituted for absence from and return to Calcutta ]

IV In Section 12 of the said Act V of 1862, the words ' shall not be in any port of survey shall be substituted for the words ' is absent from the Port of Calcutta ' and the words " arrival at some port of surveyy' shall be substituted for the words return to the port of Calcutta ' and the said Section shall from and after the passing of this Act, be read and construed as if the said words so to be substituted had been originally inserted in the said Act, instead of the said words for which they are so to be substituted

[Power to impose additional fees ]

V It shall be lawful for the Lieutenant Governor from time to time, by an order to be published in the *Calcutta Gazette*, to direct that in any Port of Survey other than Calcutta, in addition to the fees imposed by the said Act V of 1862, there shall be paid, for every survey of a steam vessel in such port, by the owner or master thereof, such further fee, for or towards the expense of the journey of a Surveyor to such port, as in such order shall be set forth, and from time to time in like manner to alter, vary or revoke any such order and every fee so to be payable shall be recoverable by the ways and means in the said Act provided for the recovery of the fees thereby imposed

[Examinations to be instituted for Engineers ]

VI Examinations shall be instituted for persons who intend to become Engineers of Steamers, or who wish to procure Certificates of Competency hereinafter mentioned

নির্দ্দিষ্টমতে বৎসরে দুইবার তাহার অবস্থার অনুসন্ধান লইতে হইবে ইতি।

[অবস্থার অনুসন্ধানার্থ বন্দর নিরূপণ করিবার ক্ষমতার কথা।]

২ ধারা। শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব কলিকাতা গেজেটে আজ্ঞা প্রচার করিয়া ১৮৬২ সালের উক্ত ৫ আইনের ও এই আইনের উদ্দেশ্য সাধন করিবার জন্যে স্বীয় শাসিত দেশের মধ্যে অবস্থানুসন্ধানের বন্দরস্বরূপ কোন২ বন্দর কি স্থান নিরূপণ করিতে পারিবেন ইতি।

[পূর্ব্ব আইনে "কলিকাতা বন্দর" ঐ কথার পর "অন্য২ বন্দর" দিবার কথা।]

৩ ধারা। ১৮৬২ সালের উক্ত ৫ আইনের ৩, ৫, ৬, ও ৭ ধারার মধ্যে যে স্থলে "কলিকাতা" শব্দ আছে তাহার অব্যবহিত পরেই ' ও অবস্থানুসন্ধানের অন্য কোন বন্দর" এই কথা যেন প্রয়োগ হইল এমত জ্ঞান ও বোধ করিতে হইবে। সেই কথা যেন উক্ত ধারার মধ্যে আছে এই আইন প্রচলিত হইবার সময়াবধি ঐ ধারা এমতে পাঠ করিতে ও তাহার অর্থ করিতে হইবে ইতি।

[কলিকাতা বন্দরে না থাকা ও কলিকাতায় প্রত্যাগমন করা এই২ কথার পরিবর্ত্তে ' অবস্থানুসন্ধানের বন্দরে না থাকা ও তথায় প্রত্যাগমন করা" পাঠ্য হইবার কথা।]

৪ ধারা। ১৮৬২ সালের উক্ত ৫ আইনের ১২ ধারার মধ্যে " কলিকাতা বন্দরে না থাকে ' এই কথার স্থানে " অবস্থানুসন্ধানের কোন বন্দরে না থাকে" এই কথা পাঠ করিতে হইবে। এবং ' কলিকাতা বন্দরে প্রত্যাগমনের পর ' এই কথার স্থলে " অবস্থানুসান্ধানের কোন বন্দরে পঁহুছিবার পর" এই কথা পাঠ করিতে হইবে, এবং উক্ত আইনের মধ্যে পূর্ব্বোক্ত কথার স্থলে শেষোক্ত কথা যেন আদৌ মুদ্রিত হইয়াছে এই আইন প্রচলিত হইবার কালাবধি উক্ত ধারা এমতে পাঠ করিতে হইবে ইতি।

[অধিক ফী ধার্য্য করিবার ক্ষমতার কথা।]

৫ ধারা। ৮৬২ সালের উক্ত ৫ আইনমতে যে ফী ধার্য্য হইয়াছে কলিকাতাভিন্ন অবস্থানুসন্ধান করিবার কোন বন্দরে ষ্টীমরের প্রত্যেকবার অবস্থানুসন্ধান করিবার জন্যে সরবেয়রের সেই বন্দরে যাইবার যে খরচ হয় তদুপলক্ষে শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব আজ্ঞাপত্রক্রমে অধিক যত ফী নির্দ্দিষ্ট করেন ঐ ষ্টীমরের স্বামির কি অধ্যক্ষের তত ফী দিতে হইবে শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব সময়ে২ কলিকাতা গেজেটে আজ্ঞা প্রকাশ করিয়া এই আদেশ করিতে পারিবেন। এবং সময়ে২ সেই প্রকারে তদ্রূপ কোন আজ্ঞা মতান্তর কি পরিবর্ত্তন কি অন্যথা করিতে পারিবেন। এবং উক্ত আইনের নির্দ্ধারিত ফী আদায় করিবার যে পন্থা ও উপায় উক্ত আইনেতে নির্দ্দিষ্ট হইয়াছে উক্ত প্রকারে যে ফী দাতব্য হয় তাহাও আদায় করিবার সেই পন্থা ও উপায় ইতি।

[ইঞ্জিনিয়রদিগের পরীক্ষা গ্রহণের কথা।]

৬ ধারা। যে ব্যক্তিরা ষ্টীমরের ইঞ্জিনিয়র হইতে মনস্থ করেন কিম্বা কর্ম্ম যোগ্যতার নিম্নলিখিত প্রকারের সর্টিফিকট পাইতে ইচ্ছা করেন তাঁহারদের পরীক্ষা দিবার বিধান হইবে ইতি।

[The Examiners and Rules of Examination to be provided ]

VII The Lieutenant Governor, or any Board or Officer duly authorized by him in that behalf shall, from time to time, nominate two or more competent persons for the purpose of examining the qualifications of the applicants for examination, and may make rules for the conduct of such examinations, and as to the qualifications to be required, and the fees to be paid by all applicants for examination

[Certificates of Competency to be given ]

VIII The Lieutenant Governor, or such Board or Officer as aforesaid, shall deliver to every applicant who is reported by the examiners to have passed the examination satisfactorily a certificate (hereinafter called a "Certificate of Competency") to the effect that he is competent to act as Engineer

[Certificates of Service to be given ]

IX Every person who, before the passing of this Act, has served for a period not less than one year as First or only Engineer in any Steam Vessel, or who has attained or shall attain the rank of First Class Assistant Engineer in the Service of Her Majesty, shall be entitled to a Certificate of Service Each of such Certificates of Service shall contain particulars of the name and of the length and nature of the previous service of the person to whom it is delivered, and the Lieutenant Governor or such other authority as aforesaid, shall deliver such Certificates of Service to the various persons so respectively entitled thereto, upon their proving themselves to have attained such rank, or to have served as aforesaid, and upon their giving a full and satisfactory account of the particulars aforesaid, and on payment of such fees as the Lieutenant Governor shall, by an order published in the *Calcutta Gazette*, from time to time, direct

[No Certificate of Survey if vessels have not a Certificated Engineer ]

X No Certificate of Survey under the said Act V of 1862, or of this Act, shall be granted for any Steam Vessel, unless it shall have as its Engineer an Engineer possessing a Certificate of Competency or a Certificate of Service

[Penalty for plying without a Certificated Engineer ]

XI The Owner, and also the Master, of any Steam Vessel subject to this Act, which shall ply on any of the rivers or waters in the provinces subject to the Lieutenant-Governor of Bengal, without having in charge of the engines thereof

[পরীক্ষক ও পরীক্ষার বিধি নিরূপণের কথা ।]

৭ ধারা। শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব কিম্বা তিনি এতদর্থে বিধি করণার্থে যে যে বোর্ডকে কি যে কার্য্যকারককে নিয়মিতরূপে ক্ষমতাপন্ন করেন সেই বোর্ড কি কর্ম্মকারক সময়ে২ পরীক্ষাকাঙ্ক্ষি ব্যক্তিদের যোগ্যতার পরীক্ষা গ্রহণ করিবার জন্যে দুই কি তদধিক উপযুক্ত ব্যক্তিকে মনোনীত করিতে পারিবেন। এবং ঐ পরীক্ষার কার্য্যপ্রণালী ও যেং বিষয়ের অভিজ্ঞতা প্রয়োজন ও পরীক্ষাকাঙ্ক্ষিদের যত ফী দিতে হইবে, এই সকল বিষয়ের বিধি করিতে পারিবেন ইতি।

[যোগ্যতার সর্টিফিকট দেওনের কথা ।]

৮ ধারা। ইনি সন্তোষজনকরূপে পরীক্ষোত্তীর্ণ হইয়াছেন পরীক্ষকেরা যে প্রত্যেক ব্যক্তির পক্ষে এই মর্ম্মের রিপোর্ট করেন, শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব কিম্বা পূর্ব্বোক্ত বোর্ড কি কার্য্যকারক তাঁহাকে ইঞ্জিনিয়রের কর্ম্মযোগ্যতার সর্টিফিকট দিবেন। ইহার পশ্চাৎ সকল ধারাতে সেই সর্টিফিকট কর্ম্ম যোগ্যতার সর্টিফিকট বলিয়া ব্যক্ত হইয়াছে ইতি।

[কর্ম্মের সর্টিফিকট দিবার কথা ।]

৯ ধারা। কোন ব্যক্তি এই আইন প্রচলিত হইবার পূর্ব্বে এক বৎসরের অন্যূনকালাবধি কোন ষ্টীমরে প্রথম কি একলা ইঞ্জিনিয়রের কর্ম্ম করিলে তিনি, এব শ্রীশ্রীমতী মহারাণীর ষ্টীমরে কর্ম্ম করিয়া যে ব্যক্তি প্রথম শ্রেণীর আসিষ্টান্ট ইঞ্জিনিয়রের পদ প্রাপ্ত হইলেন কি হন তিনি কর্ম্মের সর্টিফিকট পাইবার স্বত্ববান। উক্ত কর্ম্মের সর্টিফিকট যাঁহাকে দেওয়া যায়, ঐ সর্টিফিকটে তাঁহার নাম ও তিনি তৎপূর্ব্বে যত কাল যে প্রকারের কর্ম্ম করিয়াছেন, এই সকল বিবরণ লেখা যাইবে। কোন ব্যক্তি পূর্ব্বোক্ত পদ প্রাপ্ত হইয়াছেন কিম্বা পূর্ব্বোক্ত কর্ম্ম করিয়াছেন ইহার প্রমাণ করিলে, এবং পূর্ব্বোক্ত বিবরণ সম্পূর্ণ ও সন্তোষজনকরূপে দিলে এবং শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব সময়ে২ কলিকাতা গেজেটে আজ্ঞা প্রকাশ করিয়া যত টাকা ফী নিরূপণ করেন তত টাকা দিলে, শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব কিম্বা পূর্ব্বোক্ত অন্য কার্য্যকারক তদ্রূপ স্বত্বপ্রাপ্ত প্রত্যেক ব্যক্তিকে কর্ম্মের সর্টিফিকট দিবেন ইতি।

[কোন ষ্টীমরের সর্টিফিকটপ্রাপ্ত ইঞ্জিনিয়র না থাকিলে অবস্থানুসন্ধান করিবার সর্টিফিকট না দিবার কথা ।]

১০ ধারা। কোন ষ্টীমরের ইঞ্জিনিয়র কর্ম্মযোগ্যতার সর্টিফিকট কিম্বা কর্ম্মের সর্টিফিকট প্রাপ্ত না হইলে ১৮৬২ সালের উক্ত ৫ আইনমতে কিম্বা এই আইনমতে সেই ষ্টীমরের অবস্থানুসন্ধানের সর্টিফিকট দেওয়া যাইবে না ইতি।

[সর্টিফিকটপ্রাপ্ত ইঞ্জিনিয়রভিন্ন গমনাগমন করিলে দণ্ডের কথা ।]

১১ ধারা। এই আইনের অধীন যে ষ্টীমর বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের শাসিত প্রদেশের নদনদীতে কি জলে গমনাগমন করে, ঐ ষ্টীমরের কলের অধ্যক্ষতার ভার যাঁহার প্রতি অর্পিত হয় তিনি যদি কর্ম্মের সর্টিফিকট কিম্বা কর্ম্ম যোগ্যতার

an Engineer possessing a Certificate of Service or a Certificate of Competency, shall be liable to a fine not exceeding five hundred Rupees

[Withdrawal of Certificate.]

XII. It shall be lawful for the Lieutenant Governor, or such Board or authority as aforesaid, in case of the misconduct, negligence or incompetency of any Engineer possessing a Certificate of Competency, or a Certificate of Service, to cancel such Certificate or to suspend the same for such time as to him or them shall seem fit

[English Certificates to be available.]

XIII. Every Engineer's Certificate of Competency or Service, which may be granted by any competent authority in the United Kingdom, shall have in all respects the same validity and effect as if the same had been granted under the provisions of this Act

[Certificates to be made in duplicate.]

XIV. All Certificates whether of Competency or Service, shall be made in duplicate and one part shall be delivered to the person entitled to the Certificate, and the other shall be kept and recorded as the Lieutenant Governor shall direct. A note of all orders made for cancelling, suspending altering or otherwise affecting any Certificate in pursuance of the powers herein contained, shall be entered in the record of Certificates

[Copy of Certificate to be delivered.]

XV. Whenever any Engineer proves to the satisfaction of the Lieutenant Governor, or such other authority as aforesaid, that he has without fault on his part, lost or been deprived of any Certificate already granted to him a copy of the Certificate to which, by the record so kept as aforesaid, he appears to be entitled shall be delivered to him, and shall have all the effect of the original

[Short Title.]

XVI. In citing this Act it shall be sufficient to use the expression "The Steam Boat Survey Amendment Act 1868"

[Commencement of Act.]

XVII. This Act shall commence and take effect, as to Sections X and XI upon the 1st day of September 1868, and as to the residue thereof, on the 1st day of May 1868

[Construction of Act.]

XVIII. This Act shall be read together with and as part of, the said Act V of 1862

সর্টিফিকটপ্রাপ্ত ইঞ্জিনিয়র না হন, তবে সেই ষ্টীমরের স্বামির এবং অধ্যক্ষের পাঁচ শত টাকা পর্য্যন্ত দণ্ড হইবে ইতি।

[সর্টিফিকট ফিরত করিবার কথা।]

১২ ধারা। যে ইঞ্জিনিয়র কর্ম্মযোগ্যতার সর্টিফিকট কিম্বা কর্ম্মের সর্টিফিকট প্রাপ্ত হন, তিনি কোন সময়ে অন্যায়াচরণ কিম্বা শৈথিল্য করিলে কিম্বা অযোগ্যতা প্রকাশ করিলে, শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব কিম্বা পূর্ব্বোক্ত বোর্ড কি কার্য্যকারক ঐ সর্টিফিকট ব্যর্থ করিতে পারিবেন কিম্বা তিনি কি তাঁহারা যত কাল বিহিত বোধ করেন তত কাল তাহা স্থগিত রাখিতে পারিবেন ইতি।

[ইঙ্গলণ্ডীয় সর্টিফিকটের সফলতার কথা।]

১৩ ধারা। কোন ইঞ্জিনিয়র সংযুক্ত রাজ্যের অন্তর্গত উপযুক্ত ক্ষমতাপন্ন কোন ব্যক্তির স্থানে কর্ম্মযোগ্যতার কি কর্ম্মের যে সর্টিফিকট প্রাপ্ত হন, তাহা সর্ব্বতোভাবে এই আইনের বিধানমতে প্রাপ্ত সর্টিফিকটের ন্যায় সিদ্ধ ও সফল হইবে ইতি।

[সর্টিফিকট দুইং থান করিয়া লিখিবার কথা।]

১৪ ধারা। কর্ম্মযোগ্যতার কিম্বা কর্ম্মের যে সকল সর্টিফিকট দেওয়া যায় তাহা দুইং থান করিয়া লিখিতে হইবে। যিনি সর্টিফিকট পাইবার স্বত্ববান তাহাকে এক প্রস্থ দেওয়া যাইবে, ও শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব যদ্রূপ আজ্ঞা করেন অন্য প্রস্থ তদ্রূপ রাখিতে ও লিখিয়া রক্ষা করিতে হইবে। এই আইনলিখিত ক্ষমতানুযায়ি যে আজ্ঞাক্রমে কোন সর্টিফিকট ব্যর্থ কি স্থগিত কি পরিবর্ত্তন করা যায় কিম্বা তাহার অন্য প্রকারে লাভ কি ক্ষতি হয়, সর্টিফিকট লিখিবার বহীতে সেই সকল আজ্ঞার মর্ম্মাত্মক কথাও লিখিতে হইবে ইতি।

[সর্টিফিকটের প্রতিলিপি দিবার কথা।]

১৫ ধারা। কোন ইঞ্জিনিয়র কোন সর্টিফিকট পাইয়াছেন কিন্তু তাহার কোন দোষভিন্ন সেই সর্টিফিকট হারাইয়াছে কিম্বা তাহা অপহৃত হইয়াছে, এমত স্থলে তিনি শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের কিম্বা পূর্ব্বোক্ত অন্য কার্য্যকারকের সন্তোষমতে সেই বিষয়ের প্রমাণ করিলে, তাঁহাকে যে সর্টিফিকট পাইবার স্বত্ববান জানা গেল, পূর্ব্বোক্ত যে বহী রাখা যায় তাহা হইতে সেই সর্টিফিকটের প্রতিলিপি দেওয়া যাইবে। ও তাহা আদিম সর্টিফিকটের তুল্য ফলবৎ হইবে ইতি।

[সংক্ষেপ নামের কথা।]

১৬ ধারা। এই আইনের উল্লেখ করিলে, "ষ্টীমবোটের অবস্থানুসন্ধান সংশোধন করিবার ১৮৬৮ সালের আইন" নামে উল্লেখ করিলেই হয় ইতি।

[আইন প্রচলিত হইবার তারিখের কথা।]

১৭ ধারা। এই আইনের ১০ ও ১১ ধারার পক্ষে এই আইন ৬৮ সালের সেপ্টেম্বর মাসের ১ দিবস ও অবশিষ্টাংশ ১৮৬৮ সালের মে মাসের ১ দিবসাবধি আরম্ভ হইয়া প্রবল হইবে ইতি।

[আইনের অর্থের কথা।]

১৮ ধারা। এই আইন ১৮৬২ সালের উক্ত ৫ আইনের সহিত তাহার অংশস্বরূপে পাঠ করিতে হইবে ইতি।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৬৮। ৫ মে।]

It was at the Meeting of the Council held on the 18th April proposed that the following Sections should be introduced —

[Power to investigate cause of explosions ]

Whenever any explosion shall occur on board of any Steam Vessel subject to this Act, it shall be lawful for the Lieutenant Governor, if he shall think fit, to direct that investigation of the cause of such explosion be made

[Power to remove portions of engines for investigation ]

Every person authorized by the Lieutenant Governor to make such investigation may enter into and upon such Steam Vessel with all necessary workmen and laborers, and remove any portion of such Steam Vessel, or of the machinery thereof, for the purpose of such investigation, and shall report the cause of such explosion

[Expense of investigations ]

The expense of making such investigation shall in the first place be paid from the public Treasury, but in case the person making such investigation shall report that such explosion occurred in consequence of any negligence or misconduct of the owners of such Steam Vessel, or of their servants, the amount of such expense so paid may be recovered from them as if the same were a fine imposed under the authority of this Act

[Act not to apply to private steam boats ]

Nothing in Act V of 1862 or in this Act contained shall apply to Steamers which do not ply for hire with passengers or goods or as Steam Tugs

J Pitt Kennedy

*Asstt Secy to the Government of Bengal,*
*(Legislative Dept )*

আপ্রিল মাসের ১৮ দিবসে মন্ত্রিসভার অধিবেশন হইলে, নিম্নলিখিত ধারা সংযোগ করিবার প্রস্তাব হইয়াছে।

[শব্দ করিয়া ফাটিবার হেতুর অনুসন্ধান লইবার ক্ষমতার কথা।]

যদি এই আইনের অধীন কোন ষ্টীমরে হঠাৎ কোন বিষম শব্দ করিয়া ফাটে, তবে শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব বিহিত বোধ করিলে, তাহার হেতুর অনুসন্ধান লইবার আজ্ঞা করিতে পারিবেন ইতি।

[অনুসন্ধান লইবার জন্যে কলের কোন অংশ সরাইয়া রাখিবার ক্ষমতার কথা।]

শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব তদ্রূপ অনুসন্ধান লইবার জন্যে যে ব্যক্তিকে নিযুক্ত করেন তিনি প্রয়োজনীয় সকল কর্ম্মকারক ও মজুর লইয়া সেই জাহাজে ও তাহার ভিতরে যাইতে পারিবেন এবং তদ্রূপ অনুসন্ধান লইবার জন্যে ঐ ষ্টীমরের কিম্বা তাহার কলের কোন অংশ সরাইয়া দিতে পারিবেন ও ফাটিবার হেতুর রিপোর্ট করিবেন ইতি।

[অনুসন্ধান লইবার খরচের কথা।

তদ্রূপ অনুসন্ধান লইবার খরচ প্রথমে রাজকোষ হইতে দেওয়া যাইবে। কিন্তু ঐ বিষয় ষ্টীমরের স্বামিদের কি চাকরদের কোন শৈথিল্য কি অন্যায়াচার প্রযুক্ত ফাটিল ঐ অনুসন্ধানকারী যদি এইমত রিপোর্ট করেন, তবে উক্ত যে খরচ দেওয়া গিয়াছে তাহা তাহারদের স্থানে আদায় হইতে পারিবে। এই আইনক্রমে অর্থদণ্ড হইলে তাহা আদায় করিবার যে উপায়, ঐ খরচও সেই উপায়ে আদায় হইবে।

[সাধারণ ব্যক্তির ষ্টীমবোটের প্রতি এই আইন না বর্ত্তিবার কথা।]

যে ষ্টীমর ভাড়া লইয়া স্থানের চড়নদারদিগকে কিম্বা মাল লইয়া যায় কিম্বা যাহা ষ্টীম টগ হয় ১৮৬২ সালের ৫ আইনের ও এই আইনের কোন কথা তদ্ভিন্ন কোন ষ্টীমরের প্রতি বর্ত্তিবে না।

জে পিট কেনিডী।

ব্যবস্থাপন কর্ম্মবিভাগে,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের আসিষ্টাণ্ট সেক্রেটারী।

John Robinson *Bengalee Translator*

---

# CIRCULAR ORDER BY THE HIGH COURT OF JUDICATURE AT FORT WILLIAM IN BENGAL

(Criminal Side )

No 3

From C D Field Esq Registrar of the High Court of Judicature at Fort William in Bengal to all Criminal Authorities in the Lower and Extra Regulation Provinces,—(dated Calcutta, the 16th April 1868 )

The Court direct that in future blank Statements be not sent up with the quarterly Returns,

# বঙ্গদেশস্থ ফোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্টের সরকুল্যর অর্ডর।

ফৌজদারী পক্ষ।

৩ নম্বর।

বঙ্গপ্রভৃতি দেশের ও আইন বহির্ভূত প্রদেশের ফৌজদারী সকল কর্ত্তৃপক্ষের নিকট বঙ্গপ্রভৃতি দেশের ফোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্টের রেজিষ্ট্রার শ্রীযুক্ত সি ডি ফীলড সাহেবের পত্র।

কলিকাতা ১৮৬৮ সাল ১৬ আপ্রিল।

হাই কোর্টের সাহেবেরা আজ্ঞা করিয়াছেন যে ত্রৈমাসিক রিটর্ণের সহিত যে বিবরণপত্র পাঠাইবার আজ্ঞা



# গবর্ণমেণ্ট গেজেটের ক্রোড়পত্র।



**TUESDAY, MAY 5, 1868**

মঙ্গলবার ১৮৬৮ সাল ৫ মে।

## বিজ্ঞাপন।

ইহাতে সংবাদ দেওয়া যাইতেছে যে নিম্ন লিখিত [illegible] বিজ্ঞাপনে যে সকল মহালের উল্লেখ হইল সে সকল মহালে গবর্ণমেণ্টের যে মালিকী স্বত্ব আছে তাহা নিম্ন লিখিত নিয়মের অধীন হইয়া বিক্রয় হইবে।

### বিক্রয়ের নিয়ম।

১।—প্রত্যেক মহাল পার্শ্বের লিখিত নির্দ্দিষ্ট সদর জমার অধীন হইয়া যে ব্যক্তি নীলামে প্রথম ডাকের উপর সর্ব্বাপেক্ষা উচ্চ ডাকিবেক তাহাকে দেওয়া যাইবে।

২।—বর্ত্তমান পাট্টা এবং বন্দোবস্তের কার্য্য কি প্রবল আইনহইতে উৎপন্ন স্বত্ব সকল বিক্রয়ের পরে বহাল থাকিবে। রাজস্বের কার্য্যকারকদিগের কৃত জমাবন্দীতে যেং খোদকস্তা রাইয়ত স্বাক্ষর করিয়াছে ক্রেতারা তাহারদিগের স্বত্ব মানিতে বাধ্য হইবে।

৩।—একশত টাকার অনধিক পণ হইলে সেই সমুদয় টাকা তৎক্ষণাৎ দিতে হইবে।

৪।—একশত টাকার অধিক হইলে ডাক পণের চারি অংশের এক অংশ তৎক্ষণাৎ দাখিল করিতে হইবে বিক্রয়ের দিবস এক দিন বাদিয়া গণনা করিলে বিক্রয়ের পঞ্চদশ দিনের মধ্যাহ্ন কালে, কিম্বা সেই দিবস বন্দের দিন হইলে তৎপরে প্রথম যে দিন কাছারী খোলা যায় সেই দিনের মধ্যাহ্ন কালে, যদি অবশিষ্ট টাকা দাখিল না হয়, তবে বিক্রয় রহিত ও গচ্ছিত টাকা গবর্ণমেণ্টে জব্দ হইবে, ও প্রথম দফার বিক্রয়ের ন্যায় পুনর্ব্বার বিজ্ঞাপন প্রকাশ করণপূর্ব্বক ঐ ত্রুটিকারি ক্রেতার ঝুকিতে সেই মহাল পুনর্ব্বার বিক্রয় হইবে।

৫।—মহালের উপর যে সামান্য সদর জমা ধার্য্য হইয়াছে ক্রেতারা তদতিরিক্ত রাস্তা প্রস্তুত ও গমনাগমনের সুবিধার নিমিত্ত করও দিতে বাধিত হইবেন। তাঁহারা যে তারিখঅবধি ক্রীত মহাল দখল করেন সেই তারিখঅবধি সদর জমার উপর শতকরা এক টাকার হিসাবে ঐ কর ধার্য্য হইবে। ঐ কর বাকী রাজস্বের ন্যায় আদায় হইতে পারিবে।

রেবিনিউ বোর্ডের আজ্ঞাক্রমে,

আর বি চাপমান,

সেক্রেটারী।

# নীলামের ইশ্‌তিহার।

---

জিলা ত্রিপুরা।

ইস্তাহারনামা কাছারি কালেক্টরী জেলা ত্রিপুরা। এই যে।

ইহা দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে অত্র জিলার মধ্যবর্ত্তী নিম্নের ইস্কেটমেন্টের লিখিত খাস মহালের গবর্ণমেন্টের মালিকী স্বত্ব ইংরেজী ১৮৬৮ সালের ৯ মেই মোতাবেক ১২৭৫ সালের ২৮ বৈশাখ রোজ শনিবার অত্র জিলার কালেক্টরীর কাছারিতে বিক্রয় হইবেক।

২। এই মহাল যে ব্যক্তিরা ক্রয় করেন তাহারা এই ক্রোড়পত্রের শিরোভাগে রেবিনিউ বোর্ডের সেক্রেটর সাহেবের স্বাক্ষরিত বিক্রয়ের নিয়মের অধীনে থাকিবেন।

৩। সরকার জমীদারস্বরূপ গ্রামের চৌকীদারদের যে খরচ এপর্য্যন্ত দিয়াছেন তাহা ভবিষ্যতে ইহার লিখিত মহালের সদর জমার অতিরিক্ত খরিদারান আদায় করিবেক ইতি সন ৮৬৮ ইং তারিখ ৯ মার্চ।

| হালকীর মহালের টৌজি খাতের নম্বর। | জিলার বহীর নম্বর। | মহালের ও পরগণার নাম। | অনুমানিক মত একর পরিমাণ। | সদর জমা। | | | নীলামের প্রথম ডাক। | মন্তব্য কথা। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | খাজানা রাজস্ব। | রাস্তার টেক্স। | মোট। | | |
| | | | এ রু প | | | | | |
| ১৩ ১৮৭৯ হং | ১১ | পরগণে কামির বাস ৮ ৯ ইং ২ দুই কানুনের ডিক্রীর ২ নং চর ৮। লিড.না। | ১১৪।০।২৪ | ৭৯৲ | ৭৸৶ | ৭৮৸৶ | ৫৮২৲ | |

F G Millett,
*Collector*

[illegible]

জিলা বাকরগঞ্জ।

এস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা বাকরগঞ্জ।

ইহার দ্বারা সংবাদ দেওয়া যাইতেছে যে অত্র জেলাস্থিত নিম্নলিখিত মহালে গবর্ণমেণ্টের বাকিজমার দরুন সন ১৮৫৮ সালের ৮ মেই মোতাবেক ১২৬৫ সালের ২৭ বৈশাখ রোজ শুক্রবার কালেক্টরিতে নীলাম করা যাইবে।

এই মহালের খরিদারেরা এই ক্রোড়পত্রের শিরোভাগে রেবিনিউ বোর্ডের সেক্রেটরি সাহেবের স্বাক্ষরিত বিক্রয়ের নিয়মের অধীনে থাকিবেন।

| তৌজীর মহালের। | জেলার বহিতে নম্বর। | মহালের এবং পরগনার নাম। | পরিমাণে ন্যূনাধিক যত একর। | সদর জমা। | | | নীলামের প্রথম ডাকের মূল্য। |
|---|---|---|---|---|---|---|---|
| | | | | সালিয়ানা বাকি। | রাস্তার টেক্স। | সর্ব্বসুদ্ধ। | |
| | | | এ রু পে | | | | |
| ৩৯৬ | ১৫০৬ / ৫২ | সরকারের খরিদা পং বোজর্গ উমেদপুরের অংশ পাতি কি মাছুয়াখালি ত্থং কাদেরের পত্তন | ১০৮ | ৫৮২৲ | ৫৸৶ | ৫৮৬৸৶ | ৯১৫৲ |

H C Sutherland,
*Offg Collector*

---

জিলা ঢাকা।

এস্তাহারনামা কাছারি কালেক্টরি।

ইহাদ্বারায় সংবাদ দেওয়া যাইতেছে যে ঢাকা জেলার মধ্যবর্ত্তি পশ্চাৎ লিখিত মহালের গবর্ণমেণ্টের বাকিজমার দরুণ ইংরেজী ১৮৫৮ সনের ৯ জুন মোতাবেক ২৬৫ সনের ২৭ আষাঢ় রোজ সোমবার জেলা ঢাকার কালেক্টরি কাছারিতে নীলামে ধরা যাইবেক ও বিনা বাধাতে বিক্রয় হইবেক ইতি।

এই মহাল যে ব্যক্তিরা ক্রয় করেন তাহারা ক্রোড়পত্রের শিরোভাগের লিখিত নিয়মের অধীনে থাকিবেন ইতি সন ১৮৫৮ ইং ৫ আপ্রিল মে ১২৬৫ বাং ৫ বৈশাখ।

| ইষ্টেটরেজিষ্টরের নম্বর। | জেলার তৌজির নম্বর। | পরগনা ও মহালের নাম। | জমির পরিমাণ ন্যূনাধিক। | সদর জমা। | | | নীলামের প্রথম ডাক। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | সালিয়ানা সদর জমা | রোড় কর। | মোট জমা | | |
| | | | এ রু পো | | | | | |
| ৩৩৭ | ৮৯৫৩ | পরগনে ইসাখাবাদ তালুক হবিনাথ | ০।০।৯ | | ০ | ০ | ৫৲ | এই মহাল বিনা করে বিক্রী হইবেক। |

G Graham
*Offg Collector*





# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, MAY 12, 1868.

মঙ্গলবার ১৮৬৮ সাল ১২ মে।


## CIRCULAR ORDERS OF THE BOARD OF REVENUE L P

APRIL, 1868

ERRATUM

*the last line of Rule 8, page 273 B R, for* 40 × 40, *or* 660 × 660=13,560, *substitute* 4 × 10, *or* 66 × 660=43,560

No 1

The present Rules 1 and 2, Section VI, page , Board's Rules, are amended as follows —

Whenever it is necessary to appoint an arbitrator on the part of Government, under Section X, selection should be made of an officer of Government whose position in the service and whose character shall afford assurance that the interests of the State will be firmly, though reasonably, maintained If a Deputy Collector who has conducted the preliminary enquiries is not especially empowered under Section III, he should nominate a person for the approval of the Collector.

2 The Arbitrator appointed by the Collector should, as a rule, be an officer in rank not below a Deputy Collector A sole arbitrator appointed under Section XI must never, however, be a Government officer

## বঙ্গপ্রভৃতি দেশের রেবিনিউ বোর্ডের সরকুলার অর্ডর।

১৮৬৮ সাল আপ্রিল মাস।

অশুদ্ধ শোধন।

বোর্ডের বিধিপুস্তকের ২৭৩ পৃষ্ঠার বিধির ৮ ধারাতে ৪০ × ৪০ কিম্বা ৬৬০ × ৬৬০= ৪৩৫৬০ এই সকল অঙ্কের পরিবর্ত্তে ৪ × ৪০ কিম্বা ৬৬ × ৬৬০=৪৩৫৬০ এই অঙ্ক দিতে হইবে।

নম্বর।

বোর্ডের বিধিপুস্তকের ৫ পৃষ্ঠায় ৬ অধ্যায়ের বিধির ১ ও ২ ধারা নিম্নলিখিত মতে সংশোধিত হইয়াছে।

১০ ধারামতে গবর্ণমেণ্টের পক্ষে মধ্যস্থ নিযুক্ত করা আবশ্যক হইলে, যাঁহার সম্বন্ধে দৃঢ়ভাবে অথচ যুক্তিসিদ্ধমতে রাজ্যের মঙ্গল চেষ্টা হইবে, গবর্ণমেণ্টের যে কার্য্যকারকের পদ ও চরিত্রদ্বারা এমত দৃঢ় আশা হইতে পারে, এমন ব্যক্তিকে উক্ত কার্য্যের নিমিত্তে মনোনীত করিতে হইবে। যে ডেপুটী কালেক্টর প্রথম স্থলীয় অনুসন্ধান করিয়াছেন, তিনি যদি ৩ ধারামতে বিশেষ ক্ষমতাপ্রাপ্ত না হইয়া থাকেন, তবে আপনি কোন এক ব্যক্তিকে মনোনীত করিয়া কালেক্টর সাহেবের অনুমোদনের জন্যে জ্ঞাত করিবেন।

২। কালেক্টর সাহেব যে ব্যক্তিকে মধ্যস্থ পদে নিযুক্ত করেন, তিনি ডেপুটী কালেক্টরের অধঃস্থ পদের কার্য্যকারক না হন, এই সাধারণ বিধি। কিন্তু ১১ ধারামতে কেবল একটি জন মধ্যস্থকে নিযুক্ত করিতে হইলে, গবর্ণমেণ্টের কার্য্যকারক নিযুক্ত হইবেন না।

No 2

The following rules for conducting the examinations of Revenue Agents passed by the Government of Bengal with reference to Section 24, Act XX of 1865 are promulgated for general information The necessary steps should be taken for holding an examination in August next —

"*Rules for conducting the Examination of Applicants for admission as Revenue Agents in Revenue Courts and Offices subordinate to the Board of Revenue Lower Provinces, prescribed with reference to Section 24, Act XX of 1865*

"1 The examination of applicants for admission as Revenue Agents, under Section 7 of the Rules passed by the Board of Revenue in their Circular Order No 5 of April 1866 shall be held by a Committee composed of the Principal Sudder Ameen, ex officio and a selected Deputy Collector, at the head quarters of each district The Deputy Collector should be selected from time to time, by the Commissioner of the Division, as occasion may require The Collector or a Covenanted Deputy Collector should also be on Examiner and one of these officers should alternately preside at each examination, in order to avoid the possibility of the Examiners being divided

"2 The examination shall be held once in each year on the second Monday in August and shall be by questions in writing and *viva voce*

"3 The examination shall be conducted in English, or in the Vernacular of the district, at the option of the candidate

"4 Previously to each examination the Examiners shall prepare written questions on the subjects mentioned in paragraph 7 of the above mentioned Rules

5 There shall be twelve written questions The number of marks to which each candidate shall be entitled for a full answer to each question, shall be separately specified by the Examiners at the time of preparing the questions

6 The aggregate number of marks for full answers to the whole of the twelve questions shall be one hundred and sixty

"7 The full number of marks for the *viva voce* examination in which the candidates shall be asked at least four questions shall be fifty

8 The written questions, and also the questions upon the *viva voce* examination, shall be so framed as to test the knowledge of the candidates in the subjects mentioned in paragraph 7 of the Rules above allued to

9 To be entitled to pass, a candidate [must] obtain one hundred marks at least in the

২ নম্বর।

১৮৬৫ সালের ২০ আইনের ২৪ ধারার উপলক্ষে বঙ্গদেশের গবর্ণমেণ্ট রেবিনিউ এজেণ্টদিগের পরীক্ষা কার্য্য চলনের নিম্নলিখিত যে বিধি করিয়াছেন তাহা সর্ব্বসাধারণের জ্ঞানার্থে প্রকাশ করা যাইতেছে। আগামি আগষ্ট মাসে পরীক্ষা লইবার যথোপযুক্ত উদ্যোগ করা কর্ত্তব্য।

রাজস্ব-ক্রান্ত আদালতে এবং বঙ্গপ্রভৃতি দেশের রেবিনিউ বোর্ডের অধীন কার্য্যালয়ে যাঁহারা রেবিনিউ এজেণ্ট কর্ম্মের প্রার্থী হন, ১৮৬৫ সালের ২০ আইনের ২৪ ধরা লক্ষ করিয়া তাঁহারদের পরীক্ষার নিম্নলিখিত বিধি করা গেল।

১। রেবিনিউ বোর্ডের সাহেবেরা ১৮৬৬ সালের আপ্রিল মাসের ৫ নম্বরের সরক্যুলর অর্ডরে যে বিধি করিয়াছেন তাহার ৭ ধারামতে যাঁহারা রেবিনিউ এজেণ্টের কর্ম্ম পাইবার প্রার্থী হন, স্বীয় পদোপলক্ষে প্রধান সদর আমীন এবং মনোনীত ডেপুটী কালেক্টর এই দুই ব্যক্তি কমিটী হইয়া জিলার সদর স্থানে ঐ প্রার্থিদের পরীক্ষা লইবেন। প্রয়োজন কালে ঐ দেশ খণ্ডের কমিস্যনর সাহেব সময়েং ডেপুটী কালেক্টরকে মনোনীত করিবেন। পরীক্ষকদের মধ্যে কালেক্টর সাহেবের কিম্বা নিক্তি ডেপুটী কালেক্টরের থাকা উচিত। এবং পরীক্ষকদের মধ্যে বিবাদ না হইতে পারে এই নিমিত্তে উক্ত কর্ম্মকারকদের অন্যতর ব্যক্তির ক্রমশ সভাপতি হওয়া উচিত।

২। প্রতিবৎসর একবার আগষ্ট মাসের দ্বিতীয় সোমবারে লিখিত এব বাচনিক প্রশ্ন দ্বারা ঐ পরীক্ষা হইবে।

৩। কর্ম্মপ্রার্থির ইচ্ছামতে ইঙ্গলণ্ডীয় কিম্বা জিলার প্রচলিত ভাষায় পরীক্ষা হইতে পারিবে।

৪। পূর্ব্বোক্ত নিধির ৭ ধারাতে যেং বিষয়ের উল্লেখ হইয়াছে পরীক্ষার পূর্ব্বে পরীক্ষকেরা সেইং বিষয়ের প্রশ্ন লিখিয়া রাখিবেন।

৫। দ্বাদশটি লিখিত প্রশ্ন হইবে। প্রত্যেক প্রশ্নের পক্ষে যত অঙ্ক পাত হইলে সে প্রশ্নের শুদ্ধ উত্তর দে ওয়া জ্ঞান হইবে পরীক্ষকে ] প্রশ্ন প্রস্তুত করির র সময়ে ইহা নির্দ্দিষ্ট করিবেন।

৬। দ্বাদশ প্রশ্নের সম্পূর্ণ উত্তরের সর্ব্বযুদ্ধ ১৬০ অঙ্ক পাত হইবে।

৭। কর্ম্মপ্রার্থির নিকট ন্যূনকল্পে চারি বাচনিক প্রশ্ন করা যাইবে। ঐ সকলের সম্পূর্ণ উত্তরস্বরূপ পঞ্চাশ অঙ্ক পাত হইবে।

৮। পূর্ব্বোক্ত বিধির ৭ ধারাতে যেং বিষয়ের উল্লেখ হইয়াছে যাহাতে সেইং বিষয়ে প্রার্থিদের জ্ঞানানুভূতি হয় লিখিত ও বাচনিক ঐ প্রশ্ন এমতে প্রস্তুত করিতে হইবে।

৯। লিখিত প্রশ্নের উপলক্ষে কোন প্রার্থির যাদে ন্যূন কল্পে এক শত অঙ্ক ও বাচনিক প্রশ্নের পক্ষে

written paper, and thirty in the *viva voce* examination

"10 The number of marks, whether full or less than full, to which each candidate shall be entitled for his answers, as well to the written questions as upon *viva voce* examination, shall be determined by the Committee in each district, who shall thereupon declare, as to each candidate whether he has or has not passed the examination, and report the result to the Secretary to the Board of Revenue who shall transmit the same to the Government for the publication of the names of the successful candidates in the *Calcutta Gazette*

---

No 3

The following are to be substituted for Rules 3 and 6, pages 210 and 211 of the Board's Rules —

"3 The Collector is to license as many Copyists as can supply all applicants with copies without inconvenient delay, and no one but a licensed Copyist must be employed in the preparation of copies Each Copyist is to be paid by the party taking the copy at the rate of 1½ annas for 100 vernacular words, and 2½ annas for 100 English words, four figures counting as one word The number of lines to be written on stamp paper of the large and small sizes shall be 32 and 20 lines respectively On each copy the amount of the fee received is to be noted as follows —

"Number of words in the copy 00
At 1½ or 2½ annas (as the case may be) per 100 words, is Rs 00

' Received payment,
(Signed) A B
'*Licensed Copyist*

6 Each Copyist is to keep a Register (No 68) showing his receipts which he is to submit once a month to the Collector By this means the Collector will be enabled so to regulate the Establishment of Copyists that each shall earn with proper diligence, not less than Rupees 20 per mensem Any marked increase or decrease beyond this limit shall be met by a corresponding change in the number of Copyists employed "

---

No 4

The following addition should be made to Rule 2, Section X, Chapter XI at page 186, after the words " Head Clerk" in the 1st line —

" In a Commissioner's and Collector's Office "

[*Government Gazette, 12th May* 1868 ]

ত্রিশ অঙ্কপাত না হইলে তিনি পরীক্ষোত্তীর্ণ হইবেন না।

১০। কর্ম্মপ্রার্থি প্রত্যেক ব্যক্তি লিখিত কি বাচনিক প্রশ্নের যে সকল উত্তর দেন, তাহার জন্যে তাঁহার নামে সম্পূর্ণ কি তদপেক্ষা ন্যূন অঙ্কপাত করিতে হইবে কি না, প্রত্যেক জিলার কমিটি ইহা নিরূপণ করিলে পর ইনি উত্তীর্ণ হইয়াছেন ইনি হন নাই প্রত্যেক প্রার্থির বিষয়ে ইহা ব্যক্ত করিয়া রেবিনিউ বোর্ডের নিকটে পরীক্ষার ফল জানাইবেন। বোর্ড সেই রিপোর্ট গবর্ণমেণ্টে পাঠাইবেন। ও যে কর্ম্মাকাঙ্ক্ষিরা কৃতকার্য্য হইয়াছেন তাঁহারদের নাম কলিকাতা গেজেটে প্রকাশ করা যাইবে।

---

৩ নম্বর।

বোর্ডের বিধিপুস্তকের ২১০ ও ২১১ পৃষ্ঠার ৩ ও ৬ ধারার পরিবর্ত্তে এইং বিধি দিতে হইবে।

৩। কাগজপত্রের প্রতিলিপি প্রার্থকদের ক্লেশজনক বিলম্ব না হইয়া সকল প্রতিলিপি যত জন নকলনবীস দ্বারা করা যাইতে পারে, কালেক্টর সাহেব তত জনকে অনুমতিপত্র দিবেন। যে নকলনবীস অনুমতিপত্র না পান তাহাকে প্রতিলিপি প্রস্তুত করিবার কার্য্য দিতে হইবে না। যে ব্যক্তি প্রতিলিপি লন তিনি নকলনবীসকে বাঙ্গলা শত শব্দের প্রতি /১০ ছয় পয়সা ও ইংলণ্ডীয় শত শব্দের প্রতি ৵১০ দশ পয়সার হিসাবে পারিশ্রমিক দিবেন। চারি অঙ্ক একি শব্দের তুল্য ধরিতে হইবে। বড় পরিমাণের ইষ্টাম্প কাগজের একং ফর্দ্দে বত্রিশ লাইন ও ছোট পরিমাণের কাগজ হইলে বিশ লাইন লিখিতে হইবে। নকল করিবার যত ফী পাওয়া যায় তাহা প্রতিলিপির পৃষ্ঠে এইরূপে লিখিতে হইবে।

প্রতিলিপির লিখিত শব্দের সংখ্যা ০০০
শত শব্দের প্রতি /১০ আনা (অথবা বিষয় বিশেষে দশ পয়সার) হিসাবে নকল করিবার জন্যে যত টাকা
বেবাক বুঝিয়া পাইলাম।
শ্রী অমুক।
অনুমতিপত্র প্রাপ্ত নকলনবীস।

৬। প্রত্যেক নকলনবীস রসীদের (৬৮ নং) রেজিষ্টর রাখিয়া মাসেং কালেক্টর সাহেবকে দেখাইবেন। তাহা হইলে কালেক্টর সাহেবেরা তাঁহাদের সংখ্যা এমন নিরূপণ করিতে পারিবেন যে উপযুক্ত পরিশ্রম করিলে কোন নকলনবীস মাসে ২০৲ টাকার কম না পান। তাঁহারদের বেতন তদপেক্ষা অতি ন্যূন কি অতি অধিক হইলে সংখ্যার অনুসারি পরিবর্ত্তন করা যাইবে।

---

৪ নম্বর।

১৮৬ পৃষ্ঠার ১১ খণ্ডের ১০ অধ্যায়ের বিধির ২ ধারার প্রথম পঁক্তিতে "প্রধান কেরাণী" এই শব্দের পূর্ব্বে "কমিস্যনর ও কালেক্টর সাহেবের কাছারীর" এই কথা পাঠ করিতে হইবে।

No 5

The following alteration is made in Clause 10, page 74 of the Board's Rules —For the words "and given out, as required, in quantities of not less than one cake,' substitute, "and must not be sold in quantities of less than one cake, either from the Treasury or by Darogahs in the interior"

---

No 6

The following is to be added as Clause 9 of Section 1, at page 191 of the Board's Rules —

8 With every appeal an authenticated copy of the order appealed against must be filed'

---

No 7

The following Clause is to be added as 3 A, Section V, at page 239 of the Board's Rules —

"By Government Order No 1062 dated 1st April, 1868 Sub Divisional Nazirs have been vested, *ex officio*, with powers under Section 122, Act X of 1859, to sell distrained property

2 These powers are to be exercised by Sub Divisional Nazirs for so long a period as the Revenue Courts continue to have cognizance of rent suits"

---

No ৮

The following changes should be made in the Registers prescribed in Chapter XIV, Section III and IV of the Board's Rules —

Registers Nos 29, 77, and 78 are abolished

In headings 11 and 13 of Register No 44 and in the corresponding headings of Registers Nos 46 and 47 add the words 'date of payment"

Further for 'Collector' in headings 13 and 14 of Register No 44, and heading 7 of Register No 61, substitute 'Treasury Officer' and for the word "or" in the same heading of No 61 substitute "and"

The note to Register No 30 is applicable also to Register No 31

An additional column should be opened in Registers Nos 51 and 53 respectively, after column 6, headed 'whether connected with any case,' ensure compliance with the "notes'

f column 4 in Register No, 62, and egister No 68, should be struck at h page, the sum being carried for xt page In column 3 of Register

৫ নম্বর।

বোর্ডের বিধিপুস্তকের ৭৪ পৃষ্ঠার ১০ ধারার নিম্ন লিখিত প্রকারে পরিবর্ত্তন করিতে হইবে। "এবং প্রয়োজনমতে একং ডেলার কম বিক্রয় হইবে না" এই কথার পরিবর্ত্তে "এবং মফ সলের খাজানাখানাহইতে কিম্বা দারোগাদের দ্বারা একং ডেলার কম বিক্রয় হইবে না"।

---

৬ নম্বর।

বোর্ডের বিধিপুস্তকের ১৯১ পৃষ্ঠার ১ অধ্যায়ের ৯ প্রকরণ বলিয়া এই কথা সংযোগ করিতে হইবে।

৯। যে আজ্ঞার উপর আপীল হয়, প্রত্যেক আপীলের সহিত সেই আজ্ঞার স্বাক্ষরিত প্রতিলিপি দিতে হইবে।

---

৭ নম্বর।

বোর্ডের বিধি পুস্তকের ২৩৯ পৃষ্ঠার ৫ অধ্যায়ের ৩A ধারা বলিয়া এই ধারা সংযোগ করিতে হইবে।

গবর্ণমেণ্টের ৮৬৮ সালের আপ্রিল মাসের ১ তারিখের ১০৬২ নম্বরের আজ্ঞাক্রমে শাখাখণ্ডের নাজিরেরা, আপনং পদের উপলক্ষে ৮৫৯ সালের ১০ আইনের ১২২ ধারামতে ক্রোকী সম্পত্তি বিক্রয় করিবার ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন।

২। রাজস্বসংক্রান্ত আদালত যত কাল খাজানার মোকদ্দমার বিচার করিবার ক্ষমতা পান শাখাখণ্ডের নাজিরেরা তত কাল উক্ত ক্ষমতামতে কার্য্য করিবেন।

---

৮ নম্বর।

বোর্ডের বিধিপুস্তকের ১৪ খণ্ডের ৩ ও ৪ অধ্যায়ে যে রেজিষ্টর নির্দ্দিষ্ট হইয়াছে তাহা নিম্নলিখিতরূপে পরিবর্ত্তন করিতে হইবে।

২৯, ৭৭, ৭৮ নম্বরের রেজিষ্টর উঠাইয়া দেওয়া যাইবে।

৪৪ নং রেজিষ্টরের ১১ ও ১৩ ঘরের শিরোভাগের এবং ৪৬ ও ৪৭ নং রেজিষ্টরের তত্তুল্য শিরোভাগের কথার সঙ্গে, "টাকা দিবার তারিখ" এই কথা সংযোগ করিতে হইবে।

৪৪ নং রেজিষ্টরের ১২ ও ১৪ ঘরের এবং ৬১ নং রেজিষ্টরের ৭ ঘরের শিরোভাগে "কালেক্টর" শব্দ উঠাইয়া দিয়া "খাজানাখানার কর্ত্তৃপক্ষ" শব্দ দিতে হইবে। এবং ৬১ নং রেজিষ্টরের সেই শিরোলিপিতে "কিম্বা" শব্দের পরিবর্ত্তে "এবং" শব্দ দিতে হইবে।

৩০ নং রেজিষ্টরের নোট ৩১ নং রেজিষ্টরেও বর্ত্তে।

৫১ ও ৫২ নং রেজিষ্টরের ৬ ঘরের পর আর এক ঘর করিতে হইবে, তাহার শিরোভাগের কথা এই, "কোন মোকদ্দমাসংক্রান্ত হয় কি না।" তাহা করিলে ২২৩ পৃষ্ঠার নোট অনুসারে কার্য্য হইবে।

৬২ নং রেজিষ্টরের ৪ ঘরে এবং ৬৮ নং রেজিষ্টরের ৫ ঘরে যে সকল অঙ্ক থাকে প্রতি পেজের তলে তাহা টোটাল দিয়া জের টানিতে হইবে। ৭১ নং রেজিষ্টরের ৩ ঘরে "নিয়োগ" এই শব্দের পূর্ব্বে "গবর্ণমেণ্টের

No 71, after the word 'appointment" add the words to each office held under Government,' and in column 6 after the word 'purchases" add the words 'and date of each new purchase" For Rule 4, Section 1, page 214, substitute the following —

*Rule* 4 —The following Registers should be kept at each Sub Division

Register M

Registers 1 to 22, 25 to 28 31 to 33 47, 49, 50, 5?, 62, 63 66, 68 to 17, 74, 78 81 and 90

Of these Registers, Nos 1 and 2 will have entries in them only when settlements or divisions are made over to the Sub Divisional Officer

Register No 5? will be kept only when a pension is paid at the sub division

The form of Register No 66 for sub divisions should be simply (1) month, (2) numbers of cases decided in the month in numerical order beginning with the lowest number The cases should be arranged in the bundles in the same order

For Rule 1, Section 1 page 214, substitute the following —

The Registers prescribed by law the Registers of separate accounts and deposits (Nos 35 to 37) and Registers Nos ?1 and 73 should be written on the best English paper and strongly bound For the rest good ordinary printing paper will suffice

The following should be added to the same Section as Rule 6 --

It is not necessary to open a new set of Registers every year A Register should be used until it is full a new series of entries being commenced each year Blank Registers should not be kept at all and all Registers that are kept should be neatly bound in khurwa cloth and kept in good order

No 9

At head of 'Statement A' appended to Clause 11A, page 74 of the Board's Rule the date should be specifid daily

No 10

The Superintendent of Stationery has reported to the Board that Forms of Returns Nos XXIX XXX, XLII, and XLIII, for the Excise and License Tax *Preliminary* and *Annual* Reports for 1867 68 have been forwarded to all District Officers in the Lower Provinces

2 If in any District the forms have not been received as yet, the Superintendent of Stationery

অধীন প্রত্যেক পদে" এই কথা দিতে হইবে। ৬ ঘরে "ক্রীত দ্রব্য এই শব্দের পর নূতন দ্রব্য ক্রয় করিবার তারিখ' এই কথা দিতে হইবে।

২ ৪ পৃষ্ঠার অধ্যায়ের বিধির ৪ ধারার পরিবর্ত্তে এই ধারা দেও।

৪ ধারা। প্রত্যেক শাখাখণ্ডে এই২ রেজিষ্টর রাখিতে হইবে।

M রেজিষ্টর।

১ অবধি ২২ পর্য্যন্ত, ২৫ অবধি ২৮ পর্য্যন্ত, ৩ অবধি ৩৩ পর্য্যন্ত, ৪৭, ৪৯, ৫০, ৫৫, ৬২ ৬৩, ৬৬, ৬৮ অবধি ৭১ পর্য্যন্ত, ৭৪, ৭৮ ৮১ ও ৯০ নম্বর।

বন্দোবস্তের কি বণ্টনের কার্য্য শাখাখণ্ডের কার্য্য কারকের হস্তে সমর্পণ করা গেলে, ঐ কথার মর্ম্ম এই সকল রেজিষ্টরের মধ্যে ১ ২ নং রেজিষ্টরে লিখিতে হবে।

শাখাখণ্ডে কোন ব্যক্তির পেন্সন দিতে হইলে ৫৫ নং রেজিষ্টর রাখিতে হইবে।

শাখাখণ্ডের নিমিত্ত ৬৬ নং রেজিষ্টরের কেবল এই সকল পাঠ ম দিতে হইবে। (১) মাস। (২) মাসে যত মোকদ্দমা নিষ্পত্তি হইল তাহা। অতি ক্ষুদ্র ক্ষুদ্র নম্বরে আরম্ভ করিয়া ক্রমশ লিখিত হইবে সকল মোকদ্দমা নম্বরমতে নথী ও বাঁধিতে হইবে।

২ ৪ পৃষ্ঠার ১ অধ্যায়ের বিধির ধারার পরিবর্ত্তে এই কথা দিতে হইবে।

যে সকল রেজিষ্টর আইনদ্বারা অবধারিত হই যাছে তাহা এবং স্বতন্ত্র হিসাবের ও আমানতের (৩৫ অবধি ৩৭ পর্য্যন্ত) রেজিষ্টর এবং ৫৪ অবধি ৭৩ পর্য্যন্ত সকল নম্বরের রেজিষ্টর অত্যুত্তম ইংরেজী কাগজে লিখিত হইয়া দৃঢ়মতে বাঁধিতে হইবে। অন্য সকল রেজিষ্টর লিখিবার জন্যে মুদ্রাযন্ত্রে ব্যবহৃত সামান্য কাগজ চলিতে পারিবে।

ঐ অধ্যায়ের বিধির ৬ ধারা বলিয়া এই বিধি লিখিতে হইবে

রেজিষ্টরের নূতন সেট প্রতিবৎসর করা আবশ্যক নাই। যতকাল রেজিষ্টর পূর্ণ না হয় ততকাল তাহাতে লিখিতে হইবে। কেবল প্রতিবৎসর ১ অবধি নূতন নম্বর আরম্ভ করিতে হইবে। যাহাতে কিছু লেখা না হয় এমত রেজিষ্টর রাখিতে হইবে না। যাহা রাখা যায় তাহা উত্তম খেরুয়া কাপড়ে বাঁধিয়া সুবিধামতে রাখিতে হইবে।

৯ নম্বর।

বোর্ডের বিধি পুস্তকের ৭৪ পৃষ্ঠার A ধারার সহিত "A চিহ্নিত যে বর্ণনাপত্র সংযুক্ত আছে প্রতিদিন তাহার শিরোভাগে তারিখ লিখিত হইবে।

০ নম্বর।

আবকারী ও লাইসেন্স টাক্সের ১৮৬৭। ৬৮ সালের প্রথম কল্পীয় ও বার্ষিক রিপোর্টের ২৯ ৩০ ৪২, ৪৩ নম্বরের নির্ঘণ্ট পাঠ বঙ্গপ্রভৃতি দেশের সকল জিলার কর্তৃপক্ষ সাহেবের নিকট পাঠান গিয়াছে, ষ্টেশনরির সুপরিন্টেণ্ডেণ্ট সাহেব বোর্ডের নিকট এই রিপোর্ট করিয়াছেন।

২। যদি কোন জিলাতে সেই পাঠ অদ্যাপি না পঁহুছিয়া থাকে, তবে ষ্টেশনরির সুপরিন্টেণ্ডেণ্ট

should be addressed at once, and the Board informed simultaneously

## NOTIFICATION

*The 9th April* 1868

THE following revised Regulations made by His Honor the Lieutenant Governor of Bengal, pursuant to the provisions of Section 6 Act XX of 1865 for conducting the examination of applicants for admission as Pleaders or Mookteers in the Mofussil Courts, subordinate to the High Court of Judicature at Fort William in Bengal are published in supersession of those which appeared in the *Calcutta Gazette* of the 28th November 1866 —

REGULATIONS made by His Honor the Lieutenant Governor of Bengal pursuant to the provisions of Section 6 Act XX of 1865, for conducting the examination of applicants for admission as Pleaders or Mookteers in the Mofussil Courts subordinate to the High Court of Judicature at Fort William in Bengal

*For the higher grade of Pleaders*

1 In order to the ascertainment of the qualifications of candidates for admission as Pleaders in the Courts above mentioned the Lieutenant Governor of Bengal will from time to time appoint Examiners to be called Government Examiners of Pleaders Such persons are hereinafter referred to as ' the Government Examiners

2 A local examination of candidates for the higher grade of Pleaders shall be held on such dates within the latter half of the month of January in each year as shall be appointed and duly notified by the Government Examiners

3 The local examination of candidates for Pleaderships of the higher grade shall be held at the Head Quarters of the Division before a Local Committee consisting of the Judge who shall preside the Magistrate, and the Principal Sudder Ameen at that place together with any other officer of Government whom the Lieutenant Governor may think fit to appoint

4 The examination shall be conducted in English

5 There shall be an examination by written questions and answers in writing thereto, and also a *viva voce* examination

6 Previously to each examination the Government Examiners shall prepare written questions,

সাহেবের নিকট অগৌণে পত্র পাঠাইতে হইবে এবং তৎকালে বোর্ডকেও জানাইতে হইবে।

JOHN ROBINSON, *Bengalee Translator*

## বিজ্ঞাপন।

৮৬৮ সাল ৯ আপ্রিল।

যে ব্যক্তিরা বঙ্গদেশস্থ ফোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্টের অধীন মফঃসল আদালতে উকীল ও মোক্তারস্বরূপ গ্রাহ্য হইবার প্রার্থনা করেন, তাঁহারদের পরীক্ষা করিবার যে বিধি ১৮৬৬ সালের ডিসেম্বর মাসের ৪ তারিখের বাঙ্গলা গেজেটে প্রকাশ হইয়াছিল, বঙ্গদেশের মান্যবর শ্রীযুক্ত লেফ্টেনেণ্ট গবর্ণর সাহেব তাহা রহিত করিয়া ১৮৬৫ সালের ২০ আইনের ৬ ধারার বিধানমতে নিম্নলিখিত সংশোধিত বিধি করিয়াছেন।

বঙ্গদেশস্থ ফোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্টের অধীন মফঃসল আদালতে যে ব্যক্তিরা উকীল কি মোক্তারস্বরূপ গ্রাহ্য হইবার প্রার্থনা করেন, বঙ্গদেশের মান্যবর শ্রীযুক্ত লেফ্টেনেণ্ট গবর্ণর সাহেব ১৮৬৫ সালের ২০ আইনের ৬ ধারামত তাঁহারদের পরীক্ষা নির্ব্বাহ করিবার এই নিদ্ধারণ করিয়াছেন।

উচ্চ শ্রেণীর উকীলদিগের বিধি।

১। যে ব্যক্তিরা পূর্ব্বোক্ত আদালতে উকীলস্বরূপ গ্রাহ্য হইবার আকাঙ্ক্ষা করেন, তাঁহারদের কর্ম্মোপযোগিতা নির্ণয় করণাভিপ্রায়ে, বঙ্গদেশের শ্রীযুক্ত লেফ্টেনেণ্ট গবর্ণর সাহেব সময়ে২ পরীক্ষকদিগকে নিযুক্ত করিবেন। তাঁহারা Government Examiners of Pleaders (অর্থাৎ উকীলদিগের পরীক্ষার জন্যে গবর্ণমেণ্টকর্ত্তৃক নিযুক্ত পরীক্ষক) নামে খ্যাত হইবেন।

২। গবর্ণমেণ্ট পরীক্ষকেরা প্রতিবৎসর জানুআরি মাসের শেষার্দ্ধের মধ্যে কোনং দিন নিরূপণ করিয়া তাহার উপযুক্ত সম্বাদ দিবেন। সেইং দিনে স্থান বিশেষে উচ্চ শ্রেণীর ওকালতী পদাকাঙ্ক্ষিদের পরীক্ষা হইবে।

৩। উচ্চ শ্রেণীর ওকালতী পদাকাঙ্ক্ষিদের উক্ত পরীক্ষা দেশখণ্ডের সদর স্থানে স্থানীয় কমিটির সাক্ষাতে হইবে। ঐ স্থানের জজ সাহেব ও মাজিষ্ট্রেট সাহেব এবং প্রধান সদর আমীন, এবং শ্রীযুক্ত লেফ্টেনেণ্ট গবর্ণর সাহেব গবর্ণমেণ্টের অন্য যে কোন কার্য্যকারককে নিযুক্ত করা বিহিত বোধ করেন, ইহাঁদিগকে লইয়া কমিটী হইবে। জজ সাহেব সভাপতি হইবেন।

৪। ইংরেজী ভাষায় পরীক্ষা হইবে।

৫। লিখিত প্রশ্ন দ্বারা পরীক্ষা হইয়া তাহার লিখিত উত্তর লওয়া যাইবে। তদ্ভিন্ন বাচনিক পরীক্ষাও হইবে।

৬। প্রত্যেক বার পরীক্ষা হইবার পূর্ব্বে গবর্ণমেণ্ট পরীক্ষকেরা লিখিত প্রশ্নের ন্যূন কল্পে তিন খানি পত্র

of which there shall be not less than three papers and one paper shall embrace the subjects of Criminal Law and Procedure

7 Each paper shall contain twelve questions The number of marks to which a candidate shall be entitled for a full answer shall be separately fixed for each question by the Government Examiners and shall be specified upon the paper of questions

8 The aggregate number of marks for full answers to the whole of the twelve questions shall be 160

9 The full number of marks for the *viva voce* examination, in which candidates shall be asked at least four questions shall be 50

10 The written questions, and also the questions which shall be put at the *vivâ voce* examination, shall be so framed as to test the knowledge of the candidates in the subjects mentioned in Clause 2, Section 6 of the Rules passed by the High Court, for the qualification admission, and enrolment of Pleaders and Mooktears in Mofussil Courts and published in the *Calcutta Gazette* of the 9th of May 1866 and they shall be so prepared that a candidate may be enabled to pass by studying the Regulations, Enactments, and Text Books set opposite to the respective subjects in the said Clause Where two or more Text Books are mentioned in the alternative the questions shall be framed in such a manner that they can be answered by persons who have studied any one of such Text Books

11 The written questions shall be sent by the Government Examiners to the Registrar of the High Court, who shall forward them to the President of the Local Committee of Examiners

12 The number of marks, whether full or less than full to which each candidate shall be entitled for his answers to the written questions shall be determined by the Government Examiners The number of marks to which each candidate shall be entitled for his answers at the *viva voce* examination shall be determined by the Local Committee

13 To be entitled to pass as a Pleader of the higher grade, a candidate must obtain not less than 100 marks in each of the three written papers, and not less than 30 marks in the *viva voce* examination

14 A candidate who shall obtain not less than 80 marks in each of the written papers and not less than 20 marks in the *vivâ voce* examination shall become qualified as a Pleader of the lower grade

15 After the local examination shall have been concluded, the Committee shall forward to

প্রস্তুত করিবেন। এক পত্রেতে ফৌজদারী আইন ও কার্য্যবিধানের প্রশ্ন থাকিবে।

৭। প্রত্যেক পত্রে দ্বাদশটি প্রশ্ন থাকিবে। প্রত্যেক প্রশ্নের সম্পূর্ণ উত্তর দিলে পদাকাঙ্ক্ষির নামে যত অঙ্কপাত হইবে গবর্ণমেন্ট পরীক্ষকেরা প্রশ্ন প্রস্তুত করণ কালে তাহা নিরূপণ করিবেন। ও প্রশ্নের পত্রে তাহা নির্দ্দিষ্ট করিয়া লিখিবেন।

৮। দ্বাদশ প্রশ্নের সম্পূর্ণ উত্তর হইলে সর্ব্বসুদ্ধ ১৬০ অঙ্ক হইবে।

৯। বাচনিক পরীক্ষাতে পদাকাঙ্ক্ষিদিগকে চারি প্রশ্নের ন্যূন করা যাইবে না। সম্পূর্ণ উত্তর হইলে ৫০ অঙ্ক পাত হইবে।

১০। হাই কোর্টের সাহেবেরা মফঃসল আদালতের উকীল ও মোক্তারদিগের কর্ম্মোপযোগিতার ও গ্রাহ্য হওনের ও নাম লেখাইবার যে বিধি প্রণয়ন করিয়া ১৮৬৬ সালের মে মাসের ৯ তারিখের বাঙ্গলা গেজেটে প্রকাশ করেন, সেই বিধির ৬ ধারার ২ প্রকরণে যেং বিষয়ের উল্লেখ হইয়াছে পরীক্ষার্থে ঐ লিখিত এবং বাচনিক প্রশ্নের এমত ভাব হইবে যে পদাকাঙ্ক্ষিদের সেইং বিষয়ের জ্ঞানানুভূতি হয়। ও সেই [illegible] এমন প্রস্তুত করিতে হইবে যে উক্ত প্রকরণের নির্দ্দিষ্ট বিষয়ের পার্শ্বে যেং আইন ও বিধান ও পুস্তকের উল্লেখ হইয়াছে তাহ আলোচনা করিলে পদাকাঙ্ক্ষিরা উত্তীর্ণ হইতে পারেন। যদি দুই কি অধিক পুস্তকের উল্লেখ হইয়া স্বেচ্ছামতে অন্যতর পুস্তকের আলোচনা হইতে পারে, তবে সেই প্রশ্ন এমত লিখিতে হইবে যে উক্ত অন্যতর পুস্তক আলোচনা করিলে প্রশ্নের উত্তর দেওয়া যাইতে পারে।

১১। গবর্ণমেন্ট পরীক্ষকেরা ঐ লিখিত প্রশ্ন হাই কোর্টের রেজিষ্ট্রার সাহেবের নিকটে পাঠাইবেন তিনি স্থানীয় পরীক্ষক কমিটীর অধিপতির নিকটে প্রেরণ করিবেন।

১। লিখিত প্রশ্নের উত্তর দেওয়া গেলে পদাকাঙ্ক্ষির নামে সম্পূর্ণ কি ন্যূন যত অঙ্কপাত করিতে হইবে গবর্ণমেন্ট পরীক্ষকেরা তাহা নিরূপণ করিবেন। বাচনিক পরীক্ষার উত্তরের জন্যে প্রত্যেক পদাকাঙ্ক্ষির নামে যত অঙ্কপাত হইবে স্থানীয় কমিটী তাহা নিরূপণ করিবেন।

৩। কোন পদাকাঙ্ক্ষী লিখিত তিন পত্রের প্রত্যেক পত্রেতে ১০০ অঙ্কের ন্যূন ও বাচনিক পরীক্ষাতে ৩০ অঙ্কের ন্যূন পাইলে উচ্চ শ্রেণীর উকীলস্বরূপ উত্তীর্ণ হইবেন না।

৪। কোন পদাকাঙ্ক্ষী লিখিত প্রত্যেক পত্রের উপলক্ষে ৮০ অঙ্কের অন্যূন ও বাচনিক পরীক্ষাতে ২০ অঙ্কের অন্যূন প্রাপ্ত হইলে তিনি নিম্ন শ্রেণীর উকীলের পদযোগ্য হইবেন।

৫। স্থানীয় পরীক্ষা সমাপ্ত হইলে পর কমিটী হাই কোর্টের রেজিষ্ট্রার সাহেবের দ্বারা গবর্ণমেন্ট

the Government Examiners, through the Registrar of the High Court the answers of the several candidates to the written questions, together with a certificate, signed by the President of the Local Committee of the number of marks awarded to each candidate in the *viva voce* examination, whereupon the Government Examiners shall proceed to examine the answers to the written questions and determine what number of marks each candidate shall receive for such answers and they shall declare as to each candidate whether according to the Rules above laid down he has or has not passed the examination provided that the Local Committee shall not be bound to forward to the Government Examiners the written answers of any candidate, who shall fail to obtain 20 marks in the *viva voce* examination.

পরীক্ষকেরদের নিকটে প্রত্যেক পদাকাঙ্ক্ষির ঐ লিখিত প্রশ্নের উত্তর এবং বাচনিক পরীক্ষাতে প্রত্যেক পদাকাঙ্ক্ষির নামে যত অঙ্কপাত হইয়াছে স্থানীয় কমিটির অধিপতির স্বাক্ষরিত সেই বিষয়ের সর্টিফিকট পাঠাইবেন। তাহা হইলে গবর্ণমেণ্ট পরীক্ষকেরা লিখিত প্রশ্নের উত্তর সমালোচনা করিয়া ঐ উত্তরের উপলক্ষে যাঁহার নামে যত অঙ্কপাত হইবে তাহা নিরূপণ করিয়া পূর্ব্বোক্ত বিধিমতে প্রত্যেক পদাকাঙ্ক্ষির নামে ইনি পরীক্ষাতে উত্তীর্ণ হইয়াছেন ইনি হন নাই ইহা ব্যক্ত করিবেন। কিন্তু কোন পদাকাঙ্ক্ষী বাচনিক পরীক্ষা দিয়া যদি ২০ অঙ্ক পাইতে না পারেন, তবে স্থানীয় কমিটী গবর্ণমেণ্ট পরীক্ষকেরদের নিকটে তাঁহার লিখিত উত্তর পাঠাইবেন না।

16 As soon as the examination shall have been concluded the Government Examiners shall submit a report of their proceedings to the Registrar of the High Court who shall transmit the same to the Government. Certificates will be granted to the successful candidates. They will be signed by one of the Government Examiners in Calcutta and will be forwarded by the Registrar of the High Court for distribution by the Presidents of the Local Committees.

১৬। সমালোচন সমাপ্ত হইলে পর গবর্ণমেণ্ট পরীক্ষকেরা হাই কোর্টের রেজিষ্ট্রার সাহেবকে আপনারদের কার্য্যের রিপোর্ট দিবেন তিনি গবর্ণমেণ্টে তাহা পাঠাইবেন। যে পদাকাঙ্ক্ষিরা উত্তীর্ণ হন তাঁহারদিগকে সর্টিফিকট দেওয়া যাইবে। কলিকাতায় গবর্ণমেণ্ট পরীক্ষকদের মধ্যে এক ব্যক্তি তাহাতে স্বাক্ষর করিবেন এবং স্থানীয় কমিটির সভাপতি সাহেবের দ্বারা বিলি হইবার জন্যে হাই কোর্টের রেজিষ্ট্রার সাহেব তাঁহার নিকটে ঐ সকল সর্টিফিকট পাঠাইবেন।

17 The names of the successful candidates shall be published in the *Government Gazette*.

১৭। পরীক্ষোত্তীর্ণ ব্যক্তিদের নাম গবর্ণমেণ্ট গেজেটে প্রকাশ করা যাইবে।

*Examinations for the lower grade of Pleaders*

নিম্ন শ্রেণীর উকীলদের পরীক্ষার বিধি।

18 An examination shall be held once in each year at each Zillah Station on such dates within the latter half of the month of January as shall be appointed and duly notified by the Government Examiners.

১৮। গবর্ণমেণ্ট পরীক্ষকেরা প্রতিবৎসর একবার অর্থাৎ জানুআরি মাসের শেষার্দ্ধের মধ্যে কোনং দিন নিরূপণ করিয়া তাহার উপযুক্ত সম্বাদ দিবেন। সেইং দিনে প্রত্যেক জিলার সদর মোকামে পরীক্ষা হইবে।

19 The examination shall be conducted in English or in the Vernacular of the District at the option of the candidate.

১৯। ঐ পরীক্ষা পদাকাঙ্ক্ষির ইচ্ছামতে ইংরাজী ভাষায় কি জিলার প্রচলিত ভাষায় হইবে।

20 The examination shall be held by the Zillah Judge assisted if he think fit by any subordinate Judicial or Magisterial Officer whom he may call in.

২০। জিলার জজ সাহেব পরীক্ষা গ্রহণ করিবেন। তিনি উচিত বোধ করিলে অধীন কোন দেওয়ানী কি ফৌজদারী কর্ত্তৃপক্ষকে সহায়স্বরূপ আহ্বান করিবেন।

21 Previously to each examination the Government Examiners shall prepare not less than two written papers of questions of which one shall embrace the subjects of Criminal Law and Procedure, and one those of Civil Law and Procedure, and shall forward them to the Zillah Judge.

২১। প্রত্যেকবার পরীক্ষা হইবার পূর্ব্বে গবর্ণমেণ্ট পরীক্ষকেরা লিখিত প্রশ্নের ন্যূনকল্পে দুই পত্র প্রস্তুত করিয়া জিলার জজ সাহেবের নিকটে প্রেরণ করিবেন এক পত্রে ফৌজদারী আইন ও কার্য্যবিধানের ও অন্য পত্রে দেওয়ানী আইন ও কার্য্যবিধানের প্রশ্ন থাকিবে।

22 There shall also be a single *viva voce* examination conducted by the Judge, with the assistance provided in Rule 20 if he think fit to call in such assistance.

২২। তদ্ভিন্ন জজ সাহেব বাচনিক একটি পরীক্ষা লইবেন ও উচিত বোধ করিলে স্বীয় সাহায্যার্থে ২০ ধারার বিধিমতে সহায়কে আহ্বান করিবেন।

23 There shall be twelve questions on each paper. The number of marks to which a

২৩। প্রত্যেক পত্রে দ্বাদশটি প্রশ্ন থাকিবে। একং প্রশ্নের সম্পূর্ণ উত্তর হইলে পদাকাঙ্ক্ষির নামে

Candidates shall be entitled for a full answer to each question shall be separately specified by the Government Examiners at the time of preparing the questions

24 The aggregate number of marks for full answers to the whole of the twelve questions shall be 160

25 The full number of marks for the *viva voce* examination, in which candidates shall be asked at least four questions, shall be 50

26 The written questions, and also the questions put at the *viva voce* examination, shall be so framed as to test the knowledge of the candidates in the subjects mentioned in Rule 18 of the Rules passed by the High Court, for the qualification, admission, and enrolment of Pleaders and Mooktears in the Mofussil Courts abovementioned, and they shall be so prepared that a candidate may be enabled to pass by studying the Regulations, Enactments and Text Books set opposite to the respective subjects in the said Section

27 To be entitled to pass a candidate must obtain 100 marks at least in each of the written papers, and 30 marks in the *viva voce* examination

28 The number of marks whether full or less than full to which each candidate shall be entitled for his answers, as well to the written questions as to those put at the *viva voce* examination shall be determined by the Judge with such assistance as abovementioned if called in, and the Judge shall thereupon declare as to each candidate whether he has or has not passed the examination and report the result and the names of the successful candidates and the number of marks obtained by each to the Registrar of the High Court, who shall lay it before the Government Examiners and on their approval transmit the same to the Government The Government Examiners shall have authority to correct any irregularities or misapprehensions in the conduct of the examination, which require such correction and to report to Government any points which may deserve attention

29 The names of the successful candidates shall be published in the *Calcutta Gazette* After which certificates signed by the Judge shall be distributed to them

EXAMINATION OF MOOKTEARS

30 The examination of Mooktears under Section 34 of the abovementioned Rules passed by the High Court, shall be held by the Zillah Judge in every District, assisted, if he think fit by any subordinate Judicial or Magisterial Officer whom he may call in Candidates for admission as Mooktears in Districts where there is no resident Judge will be examined by the Judge

হক অঙ্কপাত করিতে হইবে গবর্ণমেণ্ট পরীক্ষকেরা প্রশ্ন প্রস্তুত করণকালে তাহা পৃথকরূপে লিখিবেন।

২৪। দ্বাদশ প্রশ্নের সম্পূর্ণ উত্তর হইলে সর্ব্বশুদ্ধ ১৬০ অঙ্ক হইবে।

২৫। বাচনিক পরীক্ষাতে পদাকাঙ্ক্ষিদিগকে চারি প্রশ্নের ন্যূন করা যাইবে না। সম্পূর্ণ উত্তরের ৫০ অঙ্ক পাত হইবে।

২৬। হাই কোর্টের সাহেবেরা পূর্ব্বোক্ত মফঃসল আদালতে উকীল ও মোক্তারদিগের কর্ম্মোপযোগিতার ও গ্রাহ্য হওনের ও নাম লেখাইবার যে বিধি প্রচলন করিয়াছেন তাহার ১৮ ধারাতে যেং বিষয়ের উল্লেখ হইয়াছে পরীক্ষার্থে ঐ লিখিত এবং বাচনিক প্রশ্নেরও এমন ভাব হইবে যে পদাকাঙ্ক্ষিদের সেইং বিষয়ের জ্ঞান স্ফূর্ত্তি হয় ও সেই প্রশ্ন এমন প্রস্তুত করিতে হইবে যে উক্ত ধারার নির্দ্দিষ্ট বিষয়ের পার্শ্বে যেং আইন ও বিধান ও পুস্তকের উল্লেখ হইয়াছে তাহা আলোচন করিলে পদাকাঙ্ক্ষিরা উত্তীর্ণ হইতে পারেন।

২৭। লিখিত প্রশ্নোত্তর পত্রের নিমিত্ত ১০০ অঙ্ক ও বাচনিক পরীক্ষাতে ৩০ অঙ্ক পাত না হইলে পদাকাঙ্ক্ষী উত্তীর্ণ হইবেন না।

২৮। লিখিত প্রশ্নের এবং বাচনিক পরীক্ষার উত্তরের উপলক্ষে প্রত্যেক পদাকাঙ্ক্ষির নামে সম্পূর্ণ অঙ্ক কি ন্যূন অঙ্কপাত হইবে, পূর্ব্বোক্ত সহায় ব্যক্তি আহূত হইলে জজ সাহেব তাঁহার সহায়তাতে এই কথা নিরূপণ করিবেন। এবং প্রত্যেক পদাকাঙ্ক্ষির বিষয়ে ইনি উত্তীর্ণ হইয়াছেন, ইনি হন নাই, ইহা ব্যক্ত করিয়া হাই কোর্টের রেজিষ্ট্রার সাহেবের নিকটে ঐ পরীক্ষার ফলের রিপোর্ট করিবেন। বিশেষত যে পদাকাঙ্ক্ষিরা উত্তীর্ণ হইয়াছেন তাঁহাদের নাম, এবং প্রত্যেক জনের নামে যত অঙ্কপাত হইয়াছে তাহা জ্ঞাত করিবেন। রেজিষ্ট্রার সাহেব গবর্ণমেণ্ট পরীক্ষকদের সম্মুখে তাহা অর্পণ করিবেন, ও তাঁহাদের অনুমোদন হইলে গবর্ণমেণ্টে প্রেরণ করিবেন। যদি পরীক্ষার কার্য্য চলনে কোন নিয়মভঙ্গ কি ভ্রান্তি হইয়া থাকে, তবে তদ্বিষয়ে যাহা সংশোধন করা কর্ত্তব্য গবর্ণমেণ্ট পরীক্ষকেরা তাহা সংশোধন করিতে সক্ষম আছেন এবং কোন বিষয়ে গবর্ণমেণ্টের মনোযোগ করা কর্ত্তব্য হইলে সেই বিষয়ের রিপোর্ট করিবেন।

২৯। উত্তীর্ণ পদাকাঙ্ক্ষিদের নাম কলিকাতা গেজেটে প্রকাশ করা যাইবে। তৎপরে তাঁহারদিগকে জজ সাহেবের স্বাক্ষরিত সার্টিফিকট দেওয়া যাইবে।

মোক্তারদের পরীক্ষার বিধি।

৩০। হাই কোর্টের সাহেবেরা পূর্ব্বোক্ত যে বিধি প্রণয়ন করিয়াছেন তাহার ৩৪ ধারামতে প্রত্যেক জিলার জজ সাহেব মোক্তারদের পরীক্ষা লইবেন। তিনি উচিত বোধ করিলে সাহায্যের নিমিত্তে অধীন কোন দেওয়ানী কি ফৌজদারী কর্ম্মকারককে আহ্বান করিবেন। যে জিলাতে জজ সাহেব অবস্থিত না হন যদি এমত জিলার কোন ব্যক্তি যে মোক্তারের পদ পাইতে চাহেন তবে ঐ জজের অধিকারভুক্ত যে জিলার

of the Zillah to which the Magistracy is subordinate

31 The examination shall be held once in each year, on such dates within the first half of February, as shall be appointed and duly notified by the Government Examiners, and shall consist partly of questions in writing and partly of a *vivâ voce* examination

32 The examination shall be conducted in English or in the Vernacular of the District, at the option of the candidate

33 Previously to each examination the Government Examiners shall prepare not less than two written papers of questions of which one shall embrace the subjects of Criminal Law and Procedure, and one those of Civil Law and Procedure and shall forward them to the Judge

34 There shall also be a single *vivâ voce* examination in all the above subjects

35 There shall be six questions on each paper The number of marks to which a candidate shall be entitled for a full answer to each question shall be fixed separately by the Government Examiners and specified upon the paper of questions

36 The aggregate number of marks for full answers to the whole of the six questions on each paper shall be 160

37 The full number of marks for the *vivâ voce* examination, in which candidates shall be asked at least four questions, shall be 50

38 The written questions and also the questions put at the *vivâ voce* examination, shall be so framed as to test the knowledge of the candidates in the subjects mentioned in Rule 34 of the aforesaid Rules

39 To be entitled to pass a candidate must obtain 100 marks at least in each of the written papers, and 30 in the *vivâ voce* examination

40 The number of marks whether full or less than full, which each candidate shall receive for his answers as well to the written questions as to those put at the *vivâ voce* examination shall be determined by the Judge, who shall thereupon declare as to each candidate whether he has or has not passed the examination, and report the result, *i e*, the names of the successful candidates and the number of marks obtained by each, to the Registrar of the High Court, who shall lay it before the Government Examiners, and on their approval transmit the same to the Government The Government Examiners shall have authority to correct any irregularities or misapprehensions in regard to the

অধীন থাকে সেই জিলার জজ সাহেব পরীক্ষা লই-বেন।

৩১। গবর্ণমেণ্ট পরীক্ষকেরা ফেব্রুয়ারি মাসের প্রথম অর্দ্ধাংশের মধ্যে কোন দিন নিরূপণ করিয়া সেই দিনের উপযুক্ত সম্বাদ দিবেন। প্রতিবৎসর সেই একবার পরীক্ষা হইবে। অংশতঃ লিখিত ও অংশতঃ বাচনিক প্রশ্নদ্বারা পরীক্ষা হইবে।

৩২। পদাকাঙ্ক্ষির ইচ্ছামতে ইংলণ্ডীয় ভাষায় কি জিলার চলিত ভাষায় পরীক্ষা হইবে।

৩৩। প্রত্যেকবার পরীক্ষা হইবার পূর্ব্বে গবর্ণমেণ্ট-পরীক্ষকেরা লিখিত প্রশ্নের ন্যূনকল্পে দুই পত্র প্রস্তুত করিয়া জজ সাহেবের নিকটে পাঠাইবেন। এক পত্রে ফৌজদারী আইন ও কার্য্যবিধানের, অন্য পত্রে দেওয়ানী আইন ও কার্য্য বিধানের প্রশ্ন থাকিবে।

৩৪। উক্ত সকল বিষয়ে একটি বাচনিক পরীক্ষাও হইবে।

৩৫। প্রত্যেক পত্রে ছয় প্রশ্ন থাকিবে। একং প্রশ্নের সম্পূর্ণ উত্তরের উপলক্ষে পদাকাঙ্ক্ষির নামে যত অঙ্কপাত করা যাইবে গবর্ণমেণ্ট পরীক্ষকেরা তাহা নিরূপণ করিয়া প্রশ্নের কাগজে তাহা নির্দ্দিষ্ট করিয়া লিখিবেন।

৩৬। ছয় প্রশ্নের সম্পূর্ণ উত্তর হইলে সর্ব্বশুদ্ধ ১৫০ অঙ্ক হইবে।

৩৭। বাচনিক পরীক্ষাতে পদাকাঙ্ক্ষিদিগকে ন্যূনকল্পে চারি প্রশ্ন করা যাইবে তাহার সম্পূর্ণ উত্তর হইলে ৫০ অঙ্ক হইবে।

৩৮। পূর্ব্বোক্ত বিধির ৩৪ ধারাতে যেং বিষয়ের উল্লেখ হইয়াছে ঐ লিখিত এবং বাচনিক পরীক্ষার প্রশ্ন সব এমন তন্ত্র করিতে হইবে যে সেইং বিষয়ে পদাকাঙ্ক্ষিদের জ্ঞান মালুম হয়।

৩৯। লিখিত প্রত্যেক পত্রে ১০০ শত অঙ্কের ন্যূন ও বাচনিক পরীক্ষাতে ৩০ অঙ্কের ন্যূন হইলে পদাকাঙ্ক্ষী উত্তীর্ণ হইবেন না।

৪০। লিখিত ও বাচনিক পরীক্ষাতে প্রশ্নের উত্তরোপলক্ষে যে পদাকাঙ্ক্ষির নামে সম্পূর্ণ কি ন্যূন যত অঙ্কপাত হইবে তাহা জজ সাহেব নিরূপণ করিবেন। ও প্রত্যেক পদাকাঙ্ক্ষির বিষয়ে ইনি উত্তীর্ণ হইয়াছেন ইনি হন নাই ইহা ব্যক্ত করিয়া হাই কোর্টের রেজি-ষ্ট্রার সাহেবের নিকটে পরীক্ষার ফলের রিপোর্ট করি-বেন। বিশেষতঃ যে পদাকাঙ্ক্ষিরা উত্তীর্ণ হইয়াছেন তাঁহারদের নাম, এবং প্রত্যেক জনের নামে যত অঙ্ক-পাত হইয়াছে তাহা জ্ঞাত করিবেন। রেজিষ্ট্রার সাহেব গবর্ণমেণ্ট পরীক্ষকদের সম্মুখে তাহা অর্পণ করিবেন, ও তাঁহারদের অনুমোদন হইলে গবর্ণমেণ্টে প্রেরণ করিবেন। যদি পরীক্ষার কার্য্যচলনে কোন নিয়মভঙ্গ কি ভ্রান্তি হইয়া থাকে, তবে তন্মধ্যে যাহা সংশোধন করা কর্ত্তব্য গবর্ণমেণ্ট পরীক্ষকেরা তাহা সংশোধন করিতে সক্ষম আছেন এবং কোন বিষয়ে

conduct of the examination which may require such correction, and to report to Government any points which may deserve attention

41 The names of the successful candidates will be published in the *Calcutta Gazette* After which certificates signed by the Judge shall be distributed to them

*General Rule*

42 No candidate will be allowed to enter the examination room with any books or private memoranda, and any one found attempting to do so, will forfeit all fees paid by him and will not be permitted to undergo examination Any candidates detected in the act of using unfair means, such as communicating with each other or copying from their neighbours or from private memoranda or books, &c will be summarily ejected from the examination room, and shall forfeit all benefit to be derived from the previous portion of the examination and all right to proceed further together with all fees paid by them

গবর্ণমেন্টের মনোযোগ করা কর্ত্তব্য হইলে সেই বিষয়ের রিপোর্ট করিবেন।

৪১। পরীক্ষোত্তীর্ণ পরীক্ষার্থিদিগের নাম কলিকাতা গেজেটে প্রকাশ করা যাইবে। তৎপরে তাঁহারদিগকে জজ সাহেবের স্বাক্ষরিত সর্টিফিকট দেওয়া যাইবে।

সাধারণ বিধি।

৪২। উক্ত পরীক্ষার্থি কোন ব্যক্তি কোন পুস্তক কি স্মরণার্থক কোন লিপি লইয়া পরীক্ষার ঘরে যাইতে পারিবেন না। কোন ব্যক্তি তাহা করিবার চেষ্টা করিয়া ধরা পড়িলে, পূর্ব্বে যে সকল ফী দিয়াছেন তাহা বাজেয়াপ্ত হইবে, ও তাঁহাকে পরীক্ষা দিবার অনুমতি হইবে না। যদি কোন ব্যক্তি পরীক্ষাকালে অন্য কোন ব্যক্তির সঙ্গে বলাবলি করেন কিম্বা যিনি নিকট বসিয়াছেন তাঁহার কাগজ দেখিয়া কিম্বা আপনার স্মরণার্থক লিপি কি পুস্তকাদি দেখিয়া লেখেন কিম্বা তদনুরূপ কোন অন্যায় কার্য্য করেন, তবে ধরা পড়িলেই তাঁহাকে তৎক্ষণাৎ পরীক্ষার ঘরহইতে তাড়াইয়া দেওয়া যাইবে। ও তৎপূর্ব্বে পরীক্ষার দ্বারা তাঁহার যে উপকার হইতে পারিত তাহাও রহিত হইবে। ও সেই কালে আর পরীক্ষা দিতে পারিবেন না ও তিনি যে ফী দিয়াছেন তৎসমুদয় বাজেয়াপ্ত হইবে।

---

The following Orders issued by the Government of India, in the Financial Department, are republished for general information —

No 2464

*The 20th April* 1868

*Resolution by the Government of India Financial Department (Separate Revenue—Assessed Taxes)*

The Governor General of India in Council, in accordance with the authority given him under Section 35 of Act IX of 1868 is pleased to prescribe the following rules for the guidance of Officers in matters connected with the enforcement of the said Act

1 Owing to the exemption of all persons whose annual profits are less than Rs 500, the number of persons required to take out certificates under Act IX of 1868 will be about one fifth the number required to take out licenses under Act XXI and XXIX of 1867 The work performed and the experience gained under the License Tax Act will greatly diminish the labor and difficulty of carrying out the Certificate Act The Governor General in Council therefore hopes that excepting in the Presidency towns and some few of the larger towns in India, the provisions of the Act will be carried out by the ordinary executive officers of Government and their subordinates without extra assistance or special establishments

[*Government Gazette*, 12*th May* 1868 ]

ভারতবর্ষের গবর্ণমেন্ট ফিনানসিয়ল ডিপার্টমেন্টে নিম্নলিখিত যে আজ্ঞা প্রচার করিয়াছেন তাহা সর্ব্ব সাধারণের জানিবার নিমিত্তে প্রকাশ করা যাইতেছে।

২৪৬৪ নম্বর।

১৮৬৮ সাল ২০ আপ্রিল।

ফিনান্সিয়ল ডিপার্টমেন্টে ভারতবর্ষের গবর্ণমেন্ট অবধারিত টেক্সস ক্রান্ত পৃথক রাজস্ব বিষয়ক এই নিষ্পত্তি করিয়াছেন।

মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব ১৮৬৮ সালের ৯ আইনের ৩৫ ধারাক্রমে যে ক্ষমতা প্রাপ্ত হইলেন, তদনুসারে তিনি উক্ত আইন প্রবলকরণসংক্রান্ত কার্য্যকারকদের কার্য্যসাধনের নিম্নলিখিত বিধি করিয়াছেন।

১। যে ব্যক্তিদের আয় বৎসরে ৫০০, টাকার ন্যূন হয়, তাঁহাদের টেক্স লাগিবে না এই হেতুক ১৮৬৭ সালের ২১ ও ২৯ আইনমতে যাঁহাদের অনুমতিপত্র লইতে হইয়াছিল তাঁহাদের সংখ্যা অপেক্ষা যাহারা ১৮৬৮ সালের ৯ আইনমতে সর্টিফিকট লইবেন, তাঁহাদের সংখ্যা পাঁচ অংশের এক অংশ পর্য্যন্ত ন্যূন হইবে। লাইসেন্স টেক্স অনুসারে কর্ম্ম সম্পাদন হইয়া যে অভিজ্ঞতা হইয়াছে তদ্দ্বারা সর্টিফিকটের আইন সফল করিবার পরিশ্রম ও আয়াস ন্যূন হইবে। এই হেতুক রাজধানী এবং ভারতবর্ষের অন্তর্গত বৃহৎ২ নগরভিন্ন অন্য সকল স্থানে ঐ আইনের বিধান সফল করিবার নিমিত্তে অতিরিক্ত সাহায্যের কিম্বা বিশেষ আমলাগণের প্রয়োজন হইবে না, যাহারা রাজসংক্রান্ত কর্ম্ম নির্ব্বাহ করিয়া থাকেন অধীন কর্ম্মকারক সহিত তাঁহারাই সেই কার্য্য করিতে পারিবেন, ও কোন স্থলে অতিরিক্ত

## PUBLIC WORKS (RAILWAY) DEPARTMENT—BENGAL

*Fort William, the 4th May* 1868

WHEREAS it appears to the Lieutenant Governor of Bengal that land is required to be taken at the public expense for a public purpose *viz.*, for diverting the course of the River Copai, so as to cause the water pass under the new East Indian Railway bridge now under construction, and for banking up the abandoned bridge in the District of Beerbhoom, it is hereby declared that for the above purposes the undermentioned land lying in six plots is required The quantity of land and the boundaries of each plot are given herein below

1 A strip of land at Sealaie and Taltore measuring about 44 biggahs, bounded on the North by the arable and waste lands of Taltore and Sealaie South by the arable and waste lands of Taltore and Sealaie and the bank of the River Copai, West by the bank of the River Copai and on the East by the side cutting of the East Indian Railway

2 Plot at Taltore, measuring about 7 biggahs bounded on the North by the waste land of Taltore, South by the first plot West by arable lands of Taltore, and on the East by the side cutting of the Railway

3 Plot at Taltore measuring about 14 biggahs bounded on the North by the first plot South by the River Copai West by the arable lands of Taltore, and on the East by the side cutting of Railway

4 Plot at Taltore measuring about 9 biggahs bounded on the North by the River Copai, South and West by the waste land of Taltore and on the East by the side cutting of Railway

5 Plot at Taltore measuring about 5 biggahs, bounded on the North by Copai South and West by the waste lands of Taltore, on and the West by the side cutting of the Railway

6 Plot at Moedal measuring about 22 biggahs, bounded on the North by the waste lands of Moedal South by the River Copai West by the side cutting of the Railway and on the East by the arable lands of Moedal

This Declaration is made under the provisions of Section 2, Act VI of 1857, to all whom it may concern

---

Whereas it appears to the Lieutenant Governor of Bengal that land is required to be taken, at the public expense, for a public purpose, *viz.*, diverting the course of the River Bucklessur so as to cause the water pass under the new East

## পবলিক ওর্কস রেলওয়ে ডিপার্টমেণ্ট।

ফোর্ট উলিয়ম ১৮৬৮ সাল ৪ মে।

বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব অবগত হইয়াছেন যে রাজকীয় কার্য্যার্থে অর্থাৎ বীরভূম জিলার অন্তর্গত কোপাই নদীর স্রোত পরিবর্ত্তন করিয়া ইষ্ট ইণ্ডিয়া রেলওয়ের যে নূতন সাঁকো এক্ষণে নির্ম্মাণ হইতেছে তাহার অধ দিয়া জল চালাইবার এবং ত্যক্ত সাঁকোর বাঁধ দিবার নিমিত্তে রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেণ্টের ভূমি লওয়া আবশ্যক, অতএব সংবাদ দেওয়া যাইতেছে যে পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে নিম্ন লিখিত ছয় খণ্ড ভূমির প্রয়োজন। প্রত্যেক খণ্ড ভূমির পরিমাণ ও সীমা নিচে লেখা যাইতেছে।

১ খণ্ড। শিয়ালৈ ও তালতোরস্থ ৪৪/ বিঘা পরিমিত ভূমি, ইহার উত্তর সীমা তালতোর ও শিয়ালৈর কৃষিকার্য্যোপযোগী ও পতিত ভূমি, দক্ষিণ সীমা তালতোরের ও শিয়ালৈর কৃষিকার্য্যোপযোগী ও পতিত ভূমি, এবং কোপাই নদীর পাড় পশ্চিম সীমা কোপাই নদীর পাড় পূর্ব্ব সীমা ইষ্ট ইণ্ডিয়া রেলওয়ের পার্শ্বের খাত।

২ খণ্ড। তালতোরে ৭/ বিঘা পরিমিত ভূমি, ইহার উত্তর সীমা তালতোরের পতিত ভূমি দক্ষিণ সীমা প্রথম খণ্ড পশ্চিম সীমা তালতোরের কৃষিকার্য্যোপযোগী ভূমি পূর্ব্ব সীমা রেলওয়ের পার্শ্বস্থ খাত।

৩ খণ্ড। তালতোরে ১৪/ বিঘা পরিমিত ভূমি, ইহার উত্তর সীমা প্রথম খণ্ড দক্ষিণ সীমা কোপাই নদী পশ্চিম সীমা তালতোরের কৃষিকার্য্যোপযোগী ভূমি, পূর্ব্ব সীমা রেলওয়ের পার্শ্বস্থ খাত।

৪ খণ্ড। তালতোরে ৯/ বিঘা পরিমিত ভূমি ইহার উত্তর সীমা কোপাই নদী দক্ষিণ ও পশ্চিম সীমা তালতোরের পতিত ভূমি পূর্ব্ব সীমা রেলওয়ের পার্শ্বস্থ খাত।

৫ খণ্ড। তালতোরে ৫/ বিঘা পরিমিত ভূমি, ইহার উত্তর সীমা কোপাই নদী, দক্ষিণ ও পশ্চিম সীমা তালতোরের পতিত ভূমি পশ্চিম সীমা রেলওয়ের পার্শ্বস্থ খাত।

৬ খণ্ড। মসদলে গ্রামে ২২/ বিঘা পরিমিত ভূমি ইহার উত্তর সীমা মসদলের পতিত ভূমি, দক্ষিণ সীমা কোপাই নদী, পশ্চিম সীমা রেলওয়ের পার্শ্বস্থ খাত পূর্ব্ব সীমা মসদলের কৃষিকার্য্যোপযোগী ভূমি।

উক্ত ভূমিতে যাহাদের সম্পর্ক আছে তাহাদের জ্ঞানার্থে ১৮৫৭ সালের ৬ আইনের ২ ধারার বিধান মতে এই সম্বাদ প্রকাশ করা গেল।

---

বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব অবগত হইয়াছেন যে রাজকীয় কার্য্যার্থে অর্থাৎ বীরভূম জিলার অন্তর্গত বক্রেশ্বর নদীর স্রোত পরিবর্ত্তন করিয়া ইষ্ট ইণ্ডিয়া রেলওয়ের যে নূতন সাঁকো এক্ষণে নির্ম্মাণ হইতেছে তাহার অধ দিয়া জল চালাইবার এবং ত্যক্ত

Indian Railway bridge now under construction and for banking up the abandoned bridge in the District of Beerbhoom, it is hereby declared that, for the above purpose, the undermentioned lands lying in three plots is required. The quantity of land and the boundaries of each plot are given herein below

1. Plot at Kooroomshur, measuring about 60 biggahs more or less, extending from the new bridge under construction to the River Buck lessur bounded on the North by the River Bucklessur and waste arable lands of Kooroomshur South by waste and arable lands of Kooroomshur, West by Kooroomshur, on the East by side cutting of the Railway

2. Plot at Koosoomjatra, measuring about 10 biggahs, bounded on the North by River Bucklessur, South by arable lands of Koosoomjatra West by lands of Koosoomshur on the East by the side-cutting of Railway

3. Plot at Koosoomjatra, measuring about 5 biggahs, bounded on the North by the arable land of Koosoomjatra, South by the River Bucklessur, West by the waste lands of Koosoomjatra, and on the East by the side cutting of the Railway

4. Plot at Tikedda measuring about 7 biggahs bounded on the North by the River Bucklessur South and East by the lands of Kooroomshur and on the West by the side cutting of the Railway

5. Plot at Tikedda measuring about 6 biggahs, bounded on the North and East by the waste arable lands of Tikedda, South by Bucklessur and on the West by the side cutting of the Railway

This Declaration is made under the provisions of Section 2 Act VI of 1857 to all whom it may concern

By Order of the Lieutenant Governor of Bengal,

J HOVENDEN R E *Major*
*Offg Joint Secy to Govt of Bengal,*
*P W D Railway Branch*

সাঁকোর বাঁধ দিবার নিমিত্তে রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেণ্টের ভূমি লওয়া আবশ্যক, অতএব সংবাদ দেওয়া যাইতেছে যে পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে নিম্নলিখিত তিন খণ্ড ভূমির প্রয়োজন। প্রত্যেক খণ্ড ভূমির পরিমাণ ও সীমা নীচে লেখা যাইতেছে।

১ খণ্ড। কুরুমশ্বরে ন্যূনাধিক ৬০/ বিঘা ভূমি, এইক্ষণে যে নূতন সাঁকো প্রস্তুত হইতেছে তথাহইতে এই ভূমি বক্রেশ্বর নদী পর্য্যন্ত বিস্তৃত। ইহার উত্তর সীমা বক্রেশ্বর নদী ও কুরুমেশ্বরের পতিত ও কৃষি কার্য্যোপযোগী ভূমি দক্ষিণ সীমা কুরুমেশ্বরের পতিত ও কৃষিকার্য্যোপযোগী ভূমি, পশ্চিম সীমা কুরুমেশ্বর, পূর্ব্ব সীমা রেলওয়ের পার্শ্বস্থ খাত।

২ খণ্ড। কুসুমযাত্রায় ন্যূনাধিক ০/ বিঘা পরিমিত ভূমি, ইহার উত্তর সীমা বক্রেশ্বর নদী দক্ষিণ সীমা কুসুমযাত্রার কৃষিকার্য্যোপযোগী ভূমি, পশ্চিম সীমা কুসুমেশ্বরের ভূমি পূর্ব্ব সীমা রেলওয়ের পার্শ্বস্থ খাত।

৩ খণ্ড। কুসুমযাত্রায় ন্যূনাধিক ৫/ বিঘা পরিমিত ভূমি, ইহার উত্তর সীমা কুসুমযাত্রার কৃষিকার্য্যোপযোগী ভূমি, দক্ষিণ সীমা বক্রেশ্বর নদী, পশ্চিম সীমা কুসুমযাত্রার পতিত ভূমি, পূর্ব্ব সীমা রেলওয়ের পার্শ্বস্থ খাত।

৪ খণ্ড। টিকেদ্দারে ন্যূনাধিক ৭/ বিঘা পরিমিত ভূমি, ইহার উত্তর সীমা বক্রেশ্বর নদী, দক্ষিণ ও পূর্ব্ব সীমা কুরুমশ্বরের ভূমি, পশ্চিম সীমা রেলওয়ের পার্শ্বস্থ খাত।

৫ খণ্ড। টিকেদ্দারে ন্যূনাধিক ৬/ বিঘা ভূমি, ইহার উত্তর ও পূর্ব্ব সীমা টিকেদ্দারের পতিত ও কৃষিকার্য্যোপযোগী ভূমি দক্ষিণ সীমা বক্রেশ্বর ও পশ্চিম সীমা রেলওয়ের পার্শ্বস্থ খাত।

উক্ত ভূমিতে যাহাদের সম্পর্ক আছে তাঁহাদের জ্ঞানার্থে ১৮৫৭ সালের ৬ আইনের ২ ধারার বিধান মতে এই সম্বাদ প্রকাশ করা গেল।

বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আজ্ঞাক্রমে

জে হবেণ্ডেন, আর, ই, মেজর,
পবলিক ওর্কস ডিপার্টমেণ্টের রেলওয়ে শাখার
বঙ্গদেশের গবর্ণমেণ্টের একটিং জাইণ্ট
সেক্রেটারী।

---

# ORDERS OF THE HIGH COURT OF JUDICATURE AT FORT WILLIAM IN BENGAL

## APPOINTMENTS

*The 22nd April 1868*

Baboo Poorno Chunder Sein, to be Moonsiff of Mendigunge, Zillah Backergunge

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৬৮। ১২ মে।]

# বঙ্গদেশস্থ ফোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্টের আজ্ঞা।

## নিয়োগ।

১৮৬৮ সাল আপ্রিল।

শ্রীযুক্ত বাবু পূর্ণচন্দ্র সেন বাখরগঞ্জ জিলার মেন্দিগঞ্জের মুনসেফ হইবেন।

*The 23rd April 1868*

Baboo Mohindro Narain Chuckerbutty Moonsiff of Raojan, Zillah Chittagong to be Moonsiff of Gurbetta Zillah Midnapore

Moulvee Sookoor Ali Moonsiff of Gurbetta Zillah Midnapore to be Moonsiff of Raojan, Zillah Chittagong

*The 27th April 1868*

The Serishtadar of the Moonsiffce of Pulas Zillah Dacca to be placed in charge of the current duties of the Office

### LEAVE OF ABSENCE

*The 6th May 1868*

Baboo Nobin Chunder Gangolly Moonsiff of Amtah Zillah Hooghly for two days on the 13th and 14th ultimo under the Financial Notification dated 4th June 1864

Baboo Matadeen Moonsiff of Aurungabad Zillah Gya for one month under paragraph 16 of the Uncovenanted Absentee Rules

C D Field
*Registrar*

High Court &c
*The 9th May 1868*

১৮৬৮ সাল ২৩ আপ্রিল।

চট্টগ্রাম জিলার রাওজানের মুনসেফ শ্রীযুত বাবু মহীন্দ্রনারায়ণ চক্রবর্ত্তী মেদিনীপুর জিলার গড়বেতার মুনসেফ হইবেন।

মেদিনীপুর জিলার গড়বেতার মুনসেফ শ্রীযুত মৌলবী স্কুর আলি চট্টগ্রাম জিলার রাওজানের মুনসেফ হইবেন।

১৮৬৮ সাল ২৭ আপ্রিল।

ঢাকা জিলার পলাসীর মুনসেফীর শিরিশতাদার উক্ত কার্য্যালয়ের চলিত কর্ম্মের ভারপ্রাপ্ত হইবেন।

### ছুটী।

১৮৬৮ সাল ৬ মে।

হুগলী জিলার আমতার মুনসেফ শ্রীযুত বাবু নবীনচন্দ্র গঙ্গোপাধ্যায় ফিনান্সিয়ল ডিপার্টমেণ্টের ১৮৬৪ সালের জুনমাসের ৪ তারিখের বিজ্ঞাপনমতে গত মাসের ১৩ ও ১৪ তারিখ এই দুই দিনের ছুটী পাইয়াছেন।

গয়া জিলার আরঙ্গাবাদের মুনসেফ শ্রীযুত মাতাদীন বাবু অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১৬ ধারামতে এক মাসের ছুটী পাইয়াছেন।

সি ডি ফীল্ড।
রেজিষ্ট্রার।

হাই কোর্ট।
১৮৬৮ সাল ২৪ আপ্রিল।

## GOVERNMENT ADVERTISEMENTS — গবর্ণমেণ্টের ইশ্‌তিহার।

## LAND ADVERTISEMENTS — ভূমিবিষয়ক ইশ্‌তিহার।

জেলা ভাগলপুর।

এস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা ভাগলপুর এতদ্বারা সর্ব্বসাধারণকে খবর দেওয়া যাইতেছে যে ১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারানুসারে জেলা ভাগলপুরের মধ্যবর্ত্তি নিম্ন লিখিত মহাল ১৮৬৮ সনের ২৮ মার্চ তারিখে সরকারের প্রাপ্য বাকি মালগুজারি এবং অন্যান্য দাওয়া চলিত আইন ও আকটানুসারে বাকি রাজস্বন্যায় আদায় করা যাইতে পারে, তাহা আদায় নিমিত্তক ১৮৬৮ সালের ২৫ মেই তারিখে জেলা ভাগলপুরের কালেক্টরী কাছারিতে বিনা ওজরে ও প্রকাশ্য নীলামে ধরা যাইবেক ইতি। সন ১৮৬৮ ইং ২৮ এপরেল।

এস্তমুরারি জম ধার্য্য হওয়া মাহাল।

১২৭ তালুকা লক্ষ্মণপুর টপে বেলপাত মালিক মেষ্টর চার্লস মেকনেল উইলসন সাহেব যাহার সদর জম ৮২১ ৸৹

W H D Oyly
*Offg Collector*

---

জেলা মেদিনীপুর।

ইস্তাহারনামা কাছারী কালেকটরী জেলা মেদিনীপুর।

সন ১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারা অনুসারে একার্য্য দ্বারায় সংবাদ দেওয়া যাইতেছে যে জেলা মেদিনীপুরের নিম্ন লিখিত মহাল ১৮৬৮ সালের ২৮ মার্চের প্রাপ্য বাকি মালগুজারি এবং অন্যং দাওয়া যাহা চলিত আইন এবং আক্ট অনুসারে বাকি রাজস্বের ন্যায় আদায় করা যাইতে পারে তাহা আদায় নিমিত্তে ১৮৬৮ সালের ২৮ মেই মোতাবক বাঙ্গলা ১২৭৫ সালের ১৬ জ্যৈষ্ঠ আমলী ১২৭৫ সালের ৭ জ্যৈষ্ঠ রোজ শুক্রবার জেলা মেদিনীপুরের কালেক্টর সাহেবের কাছারিতে প্রকাশ্য নীলামে ধরা যাইবে ও বিনা বাধাতে নীলাম হইবে ইতি। সন ১৮৬৮ সাল তারিখ ২৭ এপ্রেল।

১ শ্রেণী।

ইস্তমরারি জমা ধার্য্য হওয়া মহাল।

| | | | |
|---|---|---|---|
| ৩২৩ নং | তৌজী ম কামিনাচক পংকাশীজোড়া সদর জমা তাং শ্রীমতী অন্নপূর্ণা দেই মাদর মহারাজ দ্বারকানাথ সাহ নাবালগ অওজে ৺ ফকিরমোহন সাহ ও ঈশ্বরচন্দ্র সাহ ও গোপীমোহন সাহ। | ৭৯১॥৴৭ | নিজ মহলের বাকি মালগুজারি এবং পুলবন্দী খরচার নিমিত্তে নীলাম হইবে। |

H J Reynolds
*Offg Collector*

## TO BE SOLD

To the highest bidder at the Court of the Principal Sudder Ameen of Zillah Cuttack, on Monday, the 18th May 1868 at the hour of 12 o'clock noon the rights and interests of the Defendant, Rajah Bidyadhor Sendh Nurrinder Bahadoor of Killah Coojung in the said Killah of Coojung, in satisfaction of certain Decrees held by Golnck Chunder Bose Chowdry Rughoonauth Doss, and others and execution of which has been taken out against him The Killah in question is a fixed Tributary Estate the permanent jumma of which is Rupees 7,503 9 7 per annum

Twenty five per cent on the bid will be required to be paid in at the time of purchase and the balance within a fortnight from the date of sale

P S Ameen's Court,
Cuttack,
*The 2nd April* 1868

W Wright
*P S Ameen*

---

জেলা পাবনা।

এস্তাহারনামা কাছারি কালেক্টরি জেলা পাবনা।

এতদ্দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ১৮৫৯ সালের ১১ আইনের বিধানমত এই জেলার মধ্যবর্ত্তী নিম্নলিখিত মহাল বাকি রাজস্ব আদায় নিমিত্ত বোর্ডের নিদ্ধারিত ( ৮৬৮ সালের ২৮ জুন রবিবার জন্য ) ২৯ জুন মোং ১২৭৫ সালের ৭ আষাঢ় সোমবার টাকা দাখিলের শেষ দিবস অবধার্য্যে লাটবন্দী করা গেল এবং ঐ দিবস সূর্য্যাস্তের পূর্ব্বে বাকির টাকা দাখিল না হইলে কথিত মহাল তৎপর দিবস অর্থাৎ ৮৬৮ সালের ৩০ জুন মোং ২৭৫ সালের ১৮ আষাঢ় মঙ্গলবার অত্রকালেক্টরি কাছারিতে বিনা ওজরে ও প্রকাশ্য নীলামে ধরা যাইবেক ইতি ১৮৬৮ সাং ৩ ১ আপ্রিল।

| তৌজীর নম্বর। | মহালের নাম। | মালিকের নাম। | সদর জমা | মন্তব্য। |
|---|---|---|---|---|
| ৮৫৩ | প. কুড়বিয়া | খবিরান্নেছা খং রুস্তমমহম্মদ অং রহমান চৌধুরী। | ৬১৫৬ /১ | মালিক অন্য মহালের দরুন বাকি আদায় না করা হেতু এই মহাল নীলামে ধরা যাবেক। |

W V G Tayler,
*Collector*

---

জিলা পাবনা।

এস্তাহারনামা কাছারি কালেক্টরী জেলা পাবনা।

এতদ্দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে, ১৮৫৯ সালের আইনের বিধানমত এই জেলার মধ্যবর্ত্তী নিম্নলিখিত মহাল, ৮৫৮ সালের ২ আইনের মর্ম্মানুযায়ি গত ৮ মার্চ হইতে ২৭ মার্চ পর্য্যন্তকার দৈনিক দণ্ডের টাকা আদায় নিমিত্ত বোর্ডের নিদ্ধারিত আগামী (১৮৬৮। ২৮ জুন রবিবার জন্য) ২৯ জুন মো ২৭৫ সালের ৭ আষাঢ় সোমবার টাকা দাখিলের শেষ দিবস অবধার্য্যে লাটবন্দি করা গেল এবং ঐ দিবস সূর্য্যাস্তের পূর্ব্বে ঐ দণ্ডের টাকা দাখিল না হইলে উক্ত মহাল তৎপরদিবস অর্থাৎ ১৮৬৮ সালের ৩০ জুন মোং ২৭৫। ১৮ আষাঢ় মঙ্গলবার অত্র কালেক্টরী কাছারিতে বিনা ওজরে ও প্রকাশ্য নীলামে ধরা যাইবেক ইতি ১৮৬৮ সাল তারিখ ৩১ শে মার্চ।

| তৌজির নম্বর। | মহালের নাম। | মালিকের নাম। | সদর জমা। | মন্তব্য। |
|---|---|---|---|---|
| ৩৫ | পং বিরাহিমপুর | শারদাপ্রসাদ গঙ্গোপাধ্যায় ও নীলকমল মুখোপাধ্যায় প্রভৃতি | ১৮৭৩০,৭ | মালিক মধ্যে দেবেন্দ্রনাথ ঠাকুর ও নীলকমল মুখোপাধ্যায় উভয়ের নিকট প্রাপ্য দণ্ডের টাকার নিমিত্ত এই মহাল লাটবন্দী করা গেল। |

W V G Tayler,
*Collector*

[গবর্ণমেন্ট গেজেট। ৮৬৮। ২ মে।]

## বিজ্ঞাপন।

জেলা দিনাজপুরাধীন চৌকী চিন্তামনের মুনসেফী আদালতের নিমিত্ত এক জন সেরেস্তাদার আবশ্যক আছে। চৌকী পত্নীতলার মুনসেফী আদালতের সেরেস্তাদার লোকান্তর গমন করাতে এই আদালতের সেরেস্তাদার বাবু শ্যামাশঙ্কর চক্রবর্ত্তী আপন প্রার্থনামত আপন বাটী চৌকী শিবগঞ্জের কতক নিকট চৌকী পত্নীতলার সেরেস্তাদারী পদে নিযুক্ত হওয়াতে ঐ সেরেস্তাদারী পদ শূন্য আছে ঐ সেরেস্তাদারী পদের মাসিক বেতন ২৫ টাকা ঐ পদাকাঙ্ক্ষিরা ৩০ জুন মধ্যে অত্র চৌকী চিন্তামনের মুনসেফের নিকট স্বয়ং কিম্বা ডাকমাসুল দিয়া আপনং আবেদনপত্র দিতে কি প্রেরণ করিতে পারিবেন। আর আবেদনপত্রের সহিত পদাকাঙ্ক্ষির সচ্চরিত্র ও ভদ্রবংশের লোক থাকার ও ইংরাজী বিদ্যা যে পর্য্যন্ত জানেন ও ছাত্রবৃত্তি প্রাপ্ত অথবা ইণ্ট্রান্স পরীক্ষা দেওনের নিদর্শনপত্র ও সার্টিফিকেট দর্শাইতে হইবে। অত্র চৌকীর মধ্যে যাহাদের কোন সম্পত্তি আছে অথবা এই চৌকীর কোন সরকারী আমলার সহিত কোন প্রকার সম্পর্ক আছে তাঁহাদের দরখাস্ত দিবার প্রয়োজন নাই। দরখাস্তকারিকে আরও জানান যাইতেছে যে তাঁহারা আপনং দরখাস্তে অত্র মুনসেফী এলাকার মধ্যে তাঁহাদের কোন জ্ঞাতি কুটুম্ব বা সম্পত্তি নাই ইহা বিশেষ করিয়া লিখিবেন।

সেরেস্তাদারের যে সকল গুণ আবশ্যক তদ্ব্যতীত যাঁহার ইংরাজী বা ফারসী ভাষায় অথবা উভয় ভাষাতে ব্যুৎপত্তি থাকিবে তাঁহার দরখাস্ত অগ্রগণ্য হইবে। নিরূপিত দিনের পূর্ব্ব পর্য্যন্ত কোন ব্যক্তি একটিং নিযুক্ত হইলে তিনি কেবল কর্ম্মনির্ব্বাহার্থে একটিংস্বরূপ নিযুক্ত থাকিবেন ইতি।

শ্রীগোপীনাথ মৈত্র
মুনসেফ।

জেলা দিনাজপুরাধীন চৌকী চিন্তামনের মুনসেফী
আদালত ২৩ এপ্রেল ৮৬৮ সাল।

---

## INSOLVENT COURT

## দেওলিয়াদের আদালত।

---

COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA

In the Matter of FRANCIS BAILEY and others, Insolvents.

Notice is hereby given that Saturday the sixth day of June next is appointed for further hearing in this matter for the purpose of declaring a Dividend and that an Account in detail of the receipts and Disbursements of the Assignee from the first day of December 1865 until the thirtieth day of April 1868 has been filed and may be inspected in the Office of the Chief Clerk. Any Creditor or other person interested who may intend to establish or oppose any claim upon the Estate of the said Insolvents will be heard Notice having been given at the Office of the Chief Clerk three clear days before the hearing.

OFFICIAL ASSIGNEE'S OFFICE,
*Calcutta 8th May 1868*

কলিকাতা দেওলিয়া ঋণিদের উপকারার্থ আদালত।

দেওলিয়া ফ্রানসিস বেইলি সাহেব ও অন্যান্যদের বিষয়।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ডিবিডেণ্ড প্রকাশ করিবার নিমিত্তে ঐ বিষয়ের পুনশ্চ শুনানির জন্যে আগামি জুন মাসের ৬ তারিখ শনিবার নিরূপিত হইয়াছে এবং ৮৬৫ সালের ডিসেম্বর মাসের ১ তারিখ অবধি ৮৬৮ সালের আপ্রিল মাসের ৩০ তারিখ পর্য্যন্ত আসৈনি সাহেবের জমাখরচের বিস্তারিত হিসাব দাখিল করা গিয়াছে, প্রধান ক্লার্ক সাহেবের কার্য্যালয়ে তাহা দেখা যাইতে পারে। যে কোন মহাজন কি এবিষয়ে লিপ্ত অন্য যে কেহ উক্ত দেওলিয়াদের ইষ্টেটের উপর কোন দাওয়া স্থাপন কি প্রতিবন্ধক করিতে চাহেন, তিনি শুনানির দিবসের পূর্ব্ব তিন দিন থাকিতে প্রধান ক্লার্ক সাহেবের কার্য্যালয়ে সম্বাদ দিলে তাহার কথা শুনা যাইবে।

সরকারী আসৈনি সাহেবের দফ্তরখানা।
কলিকাতা ১৮৬৮ সাল ৮ মে।

---

In the Matter of ALEXANDER COLVIN and others Insolvents.

Notice is hereby given, that Saturday the sixth day of June next is appointed for further hearing in this matter for the purpose of declaring a Dividend, and that an Account in detail of the receipts and Disbursements of the Assignee from the first day January 1861 until the thirtieth day of April 1868, has been filed and may be inspected in the Office of the Chief Clerk. Any Creditor or

দেওলিয়া আলেকজাণ্ডার কলবিন ও অন্যান্যদের বিষয়ে।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে ডিবিডেণ্ড প্রকাশ করিবার নিমিত্তে ঐ বিষয়ের পুনশ্চ শুনানির জন্যে আগামি জুন মাসের ৬ তারিখ শনিবার নিরূপিত হইয়াছে এবং ১৮৬১ সালের জানুআরি মাসের ১ তারিখ অবধি ৮৬৮ সালের আপ্রিল মাসের ৩০ তারিখ পর্য্যন্ত আসৈনি সাহেবের জমাখরচের বিস্তারিত হিসাব দাখিল করা গিয়াছে, প্রধান ক্লার্ক সাহেবের কার্য্যালয়ে তাহা দেখা যাইতে পারে। যে কোন

other person interested, who may intend to establish or oppose any claim upon the Estate of the said Insolvent will be heard Notice having been given at the Office of the Chief Clerk three clear days before the hearing

OFFICIAL ASSIGNEE'S OFFICE, Calcutta 8th May 1868

মহাজন কি এবিষয়ে লিপ্ত অন্য যে কেহ উক্ত দেউলিয়ার ইষ্টেটের উপর কোন দাওয়া স্থাপন কি প্রতিবন্ধকতা করিতে চাহেন, তিনি শুনানির দিবসের পূর্ব্বে তিন দিন থাকিতে প্রধান ক্লার্ক সাহেবের কার্য্যালয়ে সম্বাদ দিলে তাঁহার কথা শুনা যাইবে।

সরকারী আসৈনি সাহেবের দফ্তরখানা।
কলিকাতা, ১৮৬৮ সাল ৮ মে।

---

In the Matter of HENRY CHAPMAN KEMP, an Insolvent (T Hyde Gardiner and Co)

Notice is hereby given that Saturday the sixth day of June next, is appointed for further hearing in this matter for the purpose of declaring a Dividend, and that an Account in detail of the Receipts and Disbursements of the Assignee from the 4th day of October 1860 until the 1st day of May instant has been filed, and may be inspected in the Office of the Chief Clerk Any Creditor or other person interested, who may intend to establish or oppose any claim upon the Estate of the said Insolvent will heard Notice having been given at the Office of the Chief Clerk three clear days before the hearing

OFFICIAL ASSIGNEE'S OFFICE, Calcutta, 8th May 1868

দেউলিয়া হেনরি চাপমান কেম্প সাহেবের ও অন্য বিষয় (টি হাইড গার্ডিনর কোম্পানি।)

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ডিবিডেণ্ড প্রকাশ করিবার নিমিত্তে ঐ বিষয়ের পুনশ্চ শুনানির জন্যে আগামি জুন মাসের ৬ তারিখ শনিবার নিরূপিত হইয়াছে এবং ১৮৬০ সালের অক্টোবর মাসের ৪ তারিখ অবধি বর্ত্তমান মে মাসের ১ তারিখ পর্য্যন্ত আসৈনি সাহেবের জমাখরচের বিস্তারিত হিসাব দাখিল করা গিয়াছে, প্রধান ক্লার্ক সাহেবের কার্য্যালয়ে তাহা দেখা যাইতে পারে। যে কোন মহাজন কি এবিষয়ে লিপ্ত অন্য যে কেহ উক্ত দেউলিয়ার ইষ্টেটের উপর কোন দাওয়া স্থাপন কি প্রতিবন্ধকতা করিতে চাহেন, তিনি শনিবার দিবসের পূর্ব্বে তিন দিন থাকিতে প্রধান ক্লার্ক সাহেবের কার্য্যালয়ে সম্বাদ দিলে তাঁহার কথা শুনা যাইবে।

সরকারী আসৈনি সাহেবের দফ্তরখানা।
কলিকাতা, ১৮৬৮ সাল ৮ মে।

---

The like notice in the matter of JOHN JAMES LUCAS an Insolvent wherein the Account of the Assignee is filed from 23rd January 1867 to 1st instant

দেউলিয়া জান জেমস লুকাস সাহেবের বিষয়ে সেই প্রকারের সম্বাদ দেওয়া যাইতেছে তাহাতে ৬৭ সালের জানুআরি মাসের ২৩ তারিখ অবধি বর্ত্তমান মে মাসের ১ তারিখ পর্য্যন্ত আসৈনি সাহেবের হিসাব দাখিল করা গিয়াছে।

---

The like notice in the matter of RAMRUTTON an Insolvent (Ramkissen Ramrutton) wherein the Account of the Assignee is filed from 14th January 1865 to 1st instant

দেউলিয়া রামরত্নের বিষয়ে (রামকৃষ্ণ রামরত্ন) সেই প্রকারের সম্বাদ দেওয়া যাইতেছে, তাহাতে ৬৫ সালের জানুআরি মাসের ১৪ তারিখ অবধি বর্ত্তমান মাসের ১ তারিখ পর্য্যন্ত আসৈনি সাহেবের হিসাব দাখিল করা গিয়াছে।

[ গবর্ণমেণ্ট গেজেট। ১৮৬৮। ১৩ মে ]

---

কলিকাতা বাঙ্গাল সেক্রেটারী বড় সাহেবের দফ্তরের অনুমত্যনুসারে গবর্ণমেণ্টের জন্যে শ্রীযুক্ত এডওয়ার্ড যোসেফ ডিম সাহেব কর্ত্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।



# গবর্ণমেণ্ট গেজেটের ক্রোড়পত্র।

**TUESDAY, MAY 12, 1868**

মঙ্গলবার ১৮৬৮ সাল ১২ মে।

## বিজ্ঞাপন।

ইহাতে সংবাদ দেওয়া যাইতেছে যে নিম্ন লিখিত বিক্রয়ের বিজ্ঞাপনে যে সকল মহালের উল্লেখ হইল সে সকল মহালে গবর্ণমেন্টের যে মালিকী স্বত্ব আছে তাহা নিম্ন লিখিত নিয়মের অধীন হইয়া বিক্রয় হইবে।

### বিক্রয়ের নিয়ম।

১।—প্রত্যেক মহাল পার্শ্বের লিখিত নির্দ্দিষ্ট সদর জমার অধীন হইয়া যে ব্যক্তি নীলামে প্রথম ডাকের উপর সর্ব্বাপেক্ষা উচ্চ ডাকিবেক তাহাকে দেওয়া যাইবে।

২।—বর্ত্তমান পাট্টা এবং বন্দোবস্তের কার্য্য কি প্রবল আইনক্রমে তৎপর স্বত্ব সকল বিক্রয়ের পরে বহাল থাকিবে। রাজস্বের কার্য্যকারকদিগের বুক জমাবন্দীতে যে২ খোদকস্তা রায়তের স্বাক্ষর করিয়াছে ক্রেতারা তাহারদিগের স্বত্ব মানিতে বাধ্য হইবে।

৩।—একশত টাকার অনধিক পণ হইলে সেই সমুদয় টাকা তৎক্ষণাৎ দিতে হইবে।

৪।—একশত টাকার অধিক হইলে ডাক পণের চারি অংশের এক অংশ তৎক্ষণাৎ দাখিল করিতে হইবে বিক্রয়ের দিবস এক দিন বলিয়া গণনা করিলে বিক্রয়াবধি পঞ্চদশ দিনের মধ্যাহ্ন কালে, কিম্বা সেই দিবস বন্ধের দিন হইলে তৎপরে প্রথম যে দিন কাছারী খোলা যায় সেই দিনের মধ্যাহ্ন কালে, যদি অবশিষ্ট টাকা দাখিল না হয়, তবে বিক্রয় রহিত ও গচ্ছিত টাকা গবর্ণমেন্টে জব্দ হইবে, ও প্রথম দফার বিক্রয়ের ন্যায় পুনর্ব্বার বিজ্ঞাপন প্রকাশ করণপূর্ব্বক ঐ ত্রুটিকারি ক্রেতার ঝুঁকিতে সেই মহাল পুনর্ব্বার বিক্রয় হইবে।

৫।—মহালের উপর যে সামান্য সদর জমা ধার্য্য হইয়াছে ক্রেতার তদতিরিক্ত রাস্তা প্রস্তুত ও মেরামতের সুবিধার নিমিত্ত কর ও দিতে বাধিত হইবেন। তাঁহারা যে তারিখঅবধি ক্রীত মহাল দখল করেন সেই তারিখঅবধি সদর জমার উপর শতকরা এক টাকার হিসাবে ঐ কর ধার্য্য হইবে। ঐ কর বাকী রাজস্বের ন্যায় আদায় হইতে পারিবে।

রেবিনিউ বোর্ডের আজ্ঞাক্রমে,

আর বি চাপ

# নীলামের ইশ্তিহার।

জিলা মেদিনীপুর।

কাছারি ডেপুটী কালেক্টরী সব ডিবিজান কাথী জেলা মেদিনীপুর।

উভার দ্বারা সংবাদ দেওয়া যাইতেছে যে মেদিনীপুর জিলার মধ্যবর্ত্তী পশ্চাত লিখিত মাহালাতে গবর্ণমেণ্টের মালিকীস্বত্ব ইংরেজী সন ১৮৫৮। ৫ জুন মোং আমলী সন ১২৬৫। আষাঢ় মাহার ৪ তারিখ সোমবার মোং কাথীর ডেপুটী কালেক্টরী কাছারিতে বিক্রয় হইবেক।

এই২ মহাল যে ব্যক্তিরা ক্রয় করেন তাঁহারা ক্রোড়পত্রের শিরোভাগের লিখিত নিয়মের অধীনে থাকিবেন ইতি সন ৮৫৮ সাল তারিখ ২৪ আপ্রিল।

| তৌজির নম্বর। | কিস্তার বহীতে নম্বর। | মহাল ও পরগণার নাম। | আনুমানিক মত একর পরিমাণ। | সদর জমা। আবাদ্য জমা পরিমাণ। | রাস্তার টেক্স। | মোট। | নীলামের প্রথম ডাক। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | এ রু প | | | | | |
| ২৯ | ১ ৩৮ | গুরুপ্রসাদ চক একাবরপুর পং মাজনামুঠা | ৩৫।০।০ | ৭৲ | ৵ | ৭৵ | ৪৲ | এই সকল মাহালের এইক্ষণে কোন বন্দবস্ত নাই খরিদের তারিখঅবধি খরিদার দখল পাইবেক। |
| ৩০ | ৬৩৮ | জগন্নাথ চক মো পায়র বাড়ী প মাজনামুঠা | ১০৯।০।০ | ২৫৴ | ।০ | ২৬।০ | ৫২৲ | |
| ৩৪ | ২২৯২ | রঘুনাথ চক প মাজনামুঠা | ৩।০।০ | ৭৲ | ৵ | ৭৵ | ১৪৲ | |
| ৪ | ১৬৪৬ | লক্ষ্মীজনার্দ্দন চক মেং ক বিলা ডুমুর বেড়া, পং মাজনা মুঠা | ৫৯।০।০ | ১৫৲ | ৶ | ১৫৶ | ৩০৲ | |
| ৪৪ | ৬২৯ | ডোঙ্গপুর প বালিজোড়া | ৬।০।০ | ৯৲ | ৵ | ৯৵ | ৮৲ | |
| ৪৪৩ | ৬৩৫ | ঐ ঐ | ৬।৫।০ | ৩৲ | ৵ | ১০৵ | ২০৲ | |

A. Rattray
*Deputy Collector.*

জেলা ত্রিপুরা।

ইস্তাহারনামা কাচারী কালেক্টরি জেলা ত্রিপুরা এই যে।

ইবাবারা সংবাদ দেওয়া যাইতেছে যেঅত্র জেলার মধ্যবর্ত্তী নীচের রেজেষ্টমেন্টের লিখিত খাসমহালাতে গবর্ণমেন্টের মালিকী স্বত্ব ইংরেজী ১৮৬৮ সালের ২৭ জুন মোতাবেক ১২৭৫ সনের ১৫ আষাঢ় রোজ শনিবার অত্র জেলার কালেক্টরি কাছারিতে বিক্রয় হইবেক।

* এই মহালাত যে ব্যক্তিরা ক্রয় করেন তাহারা এই ক্রোড়পত্রের শিরোভাগে রেবিনিউ বোর্ডের সেক্রেটর সাহেবের স্বাক্ষরিত বিক্রয়ের নিয়মের অধীনে থাকিবেন ইতি।

৩। সরকার কর্মীদারস্বরূপ গ্রামে চৌকীদারের যে খরচ এ পর্য্যন্ত দিয়াছেন তাহা ভবিষ্যতে ইহার লিখিত মহালাতের সদর জমার অতিরিক্ত খরিদদার আদায় করিবেন ইতি সন ১৮৬৮ ইং তারিখ ৭ আপ্রিল।

| রেজিষ্টরী মহালের টৌজীতের নম্বর। | জিলার বহীর নম্বর। | মহাল ও পরগণার নাম। | ন্যূনাধিক যত একর পরিমাণ | সদর জমা। খাজানা রাজস্ব। | রাস্তার টেক্স। | মোট। | নীলামের প্রথম ডাক। | মন্তব্য কথা। |
|---|---|---|---|---|---|---|---|---|
| ১২ ১৮৬৩ । ৬৪ | ০ | পরগণে পুরচণ্ডী হি-৶ আমি মহাল মাওর | ৬৮।০।০ | ৯৮॥৶২ | ५৶১০ | ৯৯।৵০ | ১৯৭৲ | এই মহালের বিক্রি ১২৭৬সনের ১ বৈশাখ হইতে গণ্য হইবেক। |
| ৩ ১৮৬১ । ৬৭ | ৫৯৫ | পং পুরচণ্ডী তালুক রায় চান্দ রয়ু তিলক উদয় মুং উদুকন্ত মেছ্ৰা | ১৫।০।০ | ২১৲ | ।০ | ২১।০ | ৫২৲ | ঐ |

J D Ward,
*Collector*

---

জিলা ঢাকা।

এস্তাহারনামা কাছারি কালেক্টরি।

ইবাবারায় সংবাদ দেওয়া যাইতেছে যে ঢাকা জেলার মধ্যবর্ত্তি পশ্চাৎ লিখিত মহালের গবর্ণমেন্টের মালিকিস্বত্ব ইংরেজী ১৮৬৮ সনের ২৯ জুন মোতাবেক ২৭৫ সনের ১৭ আষাঢ় রোজ সোমবার জেলা ঢাকার কালেক্টরি কাছারিতে নীলামে ধরা যাইবেক ও বিনা বাধাতে বিক্রয় হইবেক ইতি।

এই মহাল যে ব্যক্তিরা ক্রয় করেন তাহারা ক্রোড়পত্রের শিরোভাগের লিখিত নিয়মের অধীনে থাকিবেন ইতি সন ১৮৬৮ ইং ৫ আপ্রিল মোং ১২৭৫ বাং ৪ বৈশাখ।

| রেজেষ্টমেন্টের নম্বর। | জেলার তৌজির নম্বর। | পরগণা ও মহালের নাম। | জমির পরিমাণ ন্যূনাধিক। | সদর জমা। খাজানা সদর জমা | রোড সেস | মোট জমা | নীলামের প্রথম ডাক। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | এ রু পে | | | | | |
| ৩১৭ | ৮৯৫৩ | পরগণে ইসাখাবাদ তালুক চবিদার | ০।০। | | • | • | ৫৲ | এই মহাল বিনা করে বিক্রী হইবেক। |

G Graham
*Offg Collector*

জেলা নদীয়া।

এস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা নদীয়া।

ইহার দ্বারায় ঘোষণা করা যাইতেছে যে নীচের লিখিত ইষ্টেট সমস্ত যাহা নদীয়া জেলার মধ্যে আছে ঐ সকল ইষ্টেটের গবর্ণমেণ্টের মালিকীস্বত্ব জেলা নদীয়ার কালেক্টরি কাছারীতে সন ১৮৬৮ সালের ৫ জুন মোতাবেক সন ১২৭৫ সালের ২৪ জ্যৈষ্ঠ তারিখে নীলামে ধরা যাইবেক।

এই মহাল যে ব্যক্তিবা ক্রয় করেন তাহারা ক্রোড়পত্রের শিরোভাগের লিখিত নিয়মের অধীন হইবেক ইতি সন ১৮৬৮ সাল তারিখ ২৫ আপ্রিল মো॰ সন ১২৭৫ সাল তারিখ ১৪ বৈশাখ।

| নম্বর ইষ্টেট। | নম্বর তৌজি। | নাম মহাল ও পরগনা। | একর ন্যূনাধিক। | সদর জমা। | তৌজি জমা। | ধড়ুল জমা। | ধার্য্য মূল্য। | বিক্রয়ের নিয়ম। |
|---|---|---|---|---|---|---|---|---|
| ১৫০ | ২০৮৭ | মৌজে বিল আম পাৎ বে লগা। | ৭।২।২৬ | | ০ | | ১৩।।১ | দশগুণ মূল্যে লাখেরাজস্বত্ব বিক্রয় হইবেক |
| | ৫৫৪ | ঐ | ৬৩ ০।৩৬ | | ০ | | ৯৭।।০ | ঐ |
| ১৮২<br>১৮৮ | ২২০১ | ঐ | ১৪।১।০ | | ০ | | ৫৫৲ | ঐ |
| ১৮৯ | ২২০২ | ঐ | ০।১।২৭ | | ০ | | ৯।/৩ | ঐ |

J Westland,
*Offg Collector*

বাঙ্গাল সেক্রেটারীয়েট যন্ত্রালয়ে শ্রীযুক্ত এডওয়ার্ড জোসেফ ডিন সাহেবকর্ত্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।






# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY MAY 19, 1868.

মঙ্গলবার ১৮৬৮ সাল ১৯ মে।

## HOME DEPARTMENT

LEGISLATIVE

THE following Bill was introduced into the Council of the Governor General of India for the purpose of making Laws and Regulations on the 3rd April 1868 —

No 13 OF 1868

*A Bill for regulating the Procedure of the Courts of Criminal Judicature not established by Royal Charter*

[Preamble ]

WHEREAS it is expedient to consolidate and amend, the law regulating the procedure of the Courts of Criminal Judicature not established by Royal Charter, It is hereby enacted as follows —

CHAPTER I

PRELIMINARY

[Short title ]

1 This Act may be called "The Code of Criminal Procedure"

[Acts repealed ]

2 The Acts mentioned in the first schedule hereto annexed are repealed.

[References to Act XXV of 1861 ]

References to any section of Act No. XXV of 1861 made in any Act passed subsequently there-

## হোম ডিপার্টমেন্ট।

ব্যবস্থাপক সভা।

নিম্নলিখিত পাণ্ডুলিপি ১৮৬৮ সালের আপ্রিল মাসের ৩ তারিখে ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের আইন ও ব্যবস্থা করণার্থ মন্ত্রিসভায় উপস্থিত করা গিয়াছে।

১৮৬৮ সালের ১৩ নম্বর।

ফৌজদারী যে সকল আদালত রাজকীয় চার্টরদ্বারা স্থাপিত হয় নাই সেই সকল আদালতে মোকদ্দমা কার্য্যের বিধান করণের আইনের পাণ্ডুলিপি।

[হেতুবাদ।]

ফৌজদারী মোকদ্দমার বিচারার্থে যে সকল আদালত রাজকীয় চার্টরদ্বারা স্থাপিত হয় নাই, তাহার কার্য্য হইবার বিধানসূচক আইন সংগ্রহ ও সংশোধন করা বিহিত, এই কারণে এইং বিধান করা যাইতেছে।

### প্রথম অধ্যায়।

পরিভাষা।

[সংক্ষেপ নাম।]

১ ধারা। এই আইনের নাম "ফৌজদারী মোকদ্দমার কার্য্যবিধানের আইন" হইবে ইতি।

[যেং আইন রহিত হইবে তাহার কথা।]

২ ধারা। এই আইনের প্রথম তফসীলে যেং আইনের উল্লেখ হইয়াছে তাহা রহিত করা গেল।

[১৮৬১ সালের ২৫ আইনের উল্লেখ হইলে তাহার কথা।]

১৮৬১ সালের ২৫ আইন প্রচলিত হইবার পরে যে আইন প্রণীত হইয়াছে তন্মধ্যে উক্ত ২৫ আইনের



[Government Gazette, 19th May 1868.]

to shall be read as if made to the corresponding section of this Act

[Interpretation clause]

3 In this Act,—unless there be something repugnant in the subject or context

"Special law"

The words "special law" denote a law applicable to a particular subject

"Local law"

The words "local law" denote a law applicable only to a particular part of British India

["Enquired into." "Determined"]

The words "enquired into" comprise every proceeding preliminary to trial, and the word "determined" comprises trial and every subsequent proceeding, including the punishment of the offender

["Written"]

The word "written" includes "printed," "lithographed," and "engraved"

["Chapter"]

The word "Chapter" means chapter of this Act

["Criminal Court"]

The words "Criminal Court" denote every Judge or Magistrate lawfully exercising jurisdiction in criminal cases, whether for the decision of such cases in the first instance or on appeal, or for commitment to any other Court or officer

["Court of Justice."]

The words "Court of Justice" denote a Judge as defined in the Indian Penal Code, who is empowered by law to act judicially alone, or a body of Judges empowered by law to act judicially as a body, when such Judge or body of Judges is acting judicially

["Court of Session"]

The words "Court of Session," subject to the limitations in section 5 include the Courts of the Assistant Sessions' Judges in the Presidency of Bombay

["Magistrate of the District"]

The words "Magistrate of the District" mean the chief officer charged with the executive administration of a district in criminal matters by whatever designation such officer is called

["Magistrate"]

The word "Magistrate" includes all persons exercising all or any of the powers of a Magistrate

["The powers of a Magistrate"]

The words "the powers of a Magistrate" imply the full powers of a Magistrate or of the Magistrate of the District

কোন ধারার উল্লেখ হইলে, এই আইনেতে তদনুযায়ি যে ধারা আছে তাহার উল্লেখ হইল জ্ঞান হইবে ইতি।

[অর্থের কথা।]

৩ ধারা। বিষয় বুঝিয়া কি পূর্ব্বাপর কথাতে ভাবান্তর প্রকাশ না হইলে এই আইনেতে।

"বিশেষ আইন।"

"বিশেষ আইন" এই শব্দেতে বিশেষ কোন বিষয়ে যে আইন বর্ত্তে সেই আইন বুঝাইবে।

"স্থানীয় আইন।"

"স্থানীয় আইন" এই শব্দেতে ব্রিটিশীয় ভারতবর্ষের বিশেষ অংশমাত্রে যে আইন বর্ত্তে সেই আইন বুঝাইবে।

"অনুসন্ধান ও নির্ণয় করা।"

"অনুসন্ধান করা" শব্দেতে বিচারের প্রথম স্থলের সকল কার্য্য বুঝাইবে। ও "নির্ণয় করা" শব্দেতে বিচার ও তৎপরের সমস্ত কার্য্য অপরাধির দণ্ড করণ পর্য্যন্তও বুঝাইবে।

"লিখিত।"

"লিখিত" শব্দেতে সীসাদির অক্ষরে ছাপা, ও পাতরহইতে ছাপা, ও খোদিত কথাও বুঝাইবে।

"অধ্যায়।"

"অধ্যায়" শব্দে এই আইনের অধ্যায় বুঝাইবে।

"ফৌজদারী আদালত।"

"ফৌজদারী আদালত" এই কথাতে যে কোন জজ কি মাজিষ্ট্রেট সাহেব ফৌজদারী মোকদ্দমা প্রথমত কি আপীলক্রমে নিষ্পত্তি করিতে কিম্বা অন্য কোন আদালতের কি কার্য্যকারকের প্রতি সমর্পণ করণার্থে আইনমতের ক্ষমতাক্রমে কার্য্য করেন, তাঁহাকে বুঝাইবে।

"বিচার আদালত।"

আইনমতে যিনি যে সময়ে একা, কিম্বা আইনমতে যে বিচারকর্ত্তাগণ যে সময়ে একত্র বিচারকর্ত্তাস্বরূপে কার্য্য করিতে ক্ষমতাপন্ন হইয়া বিচারকর্ত্তাস্বরূপে কার্য্য করেন, সেই সময়ে তাঁহাকে কি তাঁহারদিগকে "বিচার আদালত" শব্দেতে বুঝাইবে।

"সেশন আদালত।"

"সেশন আদালত" এই শব্দেতে, ৫ ধারার নিরূপিত সীমা দৃষ্টি করিয়া, বোম্বাই রাজধানীর আসিষ্টাণ্ট সেশন জজের আদালতও বুঝাইবে।

"জিলার মাজিষ্ট্রেট।"

কোন জিলার ফৌজদারী কর্ম্ম নির্ব্বাহের ভার প্রধানরূপে যে কার্য্যকারকের প্রতি অর্পিত হয়, তাঁহার যে কোন খ্যাতি হউক, "জিলার মাজিষ্ট্রেট" এই কথাতে, তাঁহাকে বুঝাইবে।

"মাজিষ্ট্রেট।"

যাঁহারা মাজিষ্ট্রেটের সকল কি কোন ক্ষমতামতে কার্য্য করেন তাঁহারা "মাজিষ্ট্রেট" শব্দেতে গণ্য।

"মাজিষ্ট্রেটের ক্ষমতা।"

"মাজিষ্ট্রেটের ক্ষমতা" এই কথাতে মাজিষ্ট্রেটের কিম্বা জিলার মাজিষ্ট্রেট সাহেবের সম্পূর্ণ ক্ষমতা বুঝাইবে।

["Any of the powers of a Magistrate"].

The words "any of the powers of a Magistrate" denote powers less than the full powers of a Magistrate

["District" Division of a District."]

The local jurisdiction of the Magistrate of a District shall, for the purposes of this Act, be deemed a "District," and the local jurisdiction in a particular part of a district vested in a Magistrate othe than ther Magistrate of the District, shall be deemed a "Division of a District"

["Local limits of High Court"]

The words "local limits of a High Court" mean local limits of the ordinary original criminal jurisdiction of a High Court

---

## CHAPTER II

### Of the Jurisdiction of the Criminal Courts

[Offences cognizable by Criminal Courts]

4 The Criminal Courts of the several grades, according to the powers vested in them respectively by this Act, shall have jurisdiction in respect of offences punishable under the Indian Penal Code or under any special or local law (except offences which are by any such law made punishable by some other authority therein specially mentioned), and, in the enquiry into and determination of the offences hereby declared to be with their jurisdiction, shall be guided by the provisions of this Act

[By what Courts offences in second schedule are triable Limits within which such Courts may sentence]

5 The offences mentioned in the second schedule hereto annexed shall, subject to the provision contained in the third explanatory note prefixed to the said schedule be triable by the Courts specified in column 7 of the said schedule and such Courts shall be competent to pass sentence in respect of such offences within the following limits (that is to say),

*(a) The Court of Session*

[Powers of Court of Session

The Court of Session —

death (subject to confirmation by the High Court),

transportation,

imprisonment for a period not exceeding fourteen years, including such solitary confinement as is authorized by law,

or fine to an unlimited amount,

or both transportation and fine, or imprisonment and fine, in cases in which both punishments are authorized by the Indian Penal Code

"মাজিষ্ট্রেটের কোনং ক্ষমতা।"

"মাজিষ্ট্রেটের কোনং ক্ষমতা" এই কথাতে মাজিষ্ট্রেটের সম্পূর্ণ ক্ষমতার ন্যূন কোন ক্ষমতা বুঝাইবে।

"জিলার ও জিলার খণ্ডের কথা।"

জিলার মাজিষ্ট্রেট সাহেবের ক্ষমতা যত দুর ব্যাপে এই আইনের কার্য্যের নিমিত্তে "জিলা" নামে সেই স্থান জ্ঞান হইবে। ও জিলার মাজিষ্ট্রেট ভিন্ন অন্য মাজিষ্ট্রেটের প্রতি জিলার যে অংশবিশেষে ক্ষমতা অর্পিত হয়, 'জিলার খণ্ড' শব্দে তাহা জ্ঞান হইবে।

"হাই কোর্টের স্থানসীমা।"

ফৌজদারী মোকদ্দমা আদৌ গ্রাহ্য করণসম্পর্কে হাই কোর্টের সাধারণ ক্ষমতা যত দুর ব্যাপ্ত হয় "হাই কোর্টের স্থান সীমা" শব্দে তাহাই বুঝাইবে ইতি।

---

## দ্বিতীয় অধ্যায়।

### ফৌজদারী আদালতের ক্ষমতার বিধি।

[ফৌজদারী আদালতের বিচার্য্য অপরাধের কথা।]

৪ ধারা। ভারতবর্ষের দণ্ডবিধির আইনমতে কিম্বা বিশেষ কি স্থানবিশেষের কোন আইনমতে যে অপরাধ দণ্ডনীয় হয় সেই আইনমতে বিশেষ কর্তৃপক্ষদ্বারা বিশেষ অপরাধ দণ্ডনীয় প্রকাশ হইলে, তদ্ভিন্ন নানা শ্রেণীর ফৌজদারী আদালত এই আইনমতে যেং ক্ষমতা প্রাপ্ত হন তদনুসারে সেইং অপরাধ সম্পর্কে ক্ষমতাপন্ন হইবেন। আরো এই ধারামতে ঐং আদালতের বিচার্য্য বলিয়া যে সকল অপরাধ ব্যক্ত হয় তাহার অনুসন্ধান ও নির্ণয় করণকার্য্য এই আইনের বিধানমতে করিতে হইবে ইতি।

[দ্বিতীয় তফসীলের নির্দ্দিষ্ট অপরাধ যেং আদালতের বিচার্য্য হয়, ও সেইং আদালত যে পর্য্যন্ত দণ্ডের আজ্ঞা করিতে পারেন তাহার কথা।]

৫ ধারা। এই আইনের অন্তভাগের লিখিত দ্বিতীয় তফসীলে যে সকল অপরাধ ব্যক্ত হইয়াছে ঐ তফসীলের ব্যাখ্যার্থে তদগ্রভাগের লিখিত তৃতীয় মন্তব্য কথার বিধান মান্য করিয়া তফসীলের ৭ ঘরের নির্দ্দিষ্ট আদালতের দ্বারা সেইং অপরাধের বিচার হইতে পারিবে। ও তদ্রূপ অপরাধ সম্পর্কে ঐং আদালত নীচের লিখিত সীমার মধ্যে দণ্ডাজ্ঞা করিতে ক্ষমতাপন্ন হইবেন। অর্থাৎ,

(a) সেশন আদালতের ক্ষমতা।

[সেশন আদালতের ক্ষমতার কথা।]

সেশন আদালত—

হাই কোর্টের সম্মতির অপেক্ষা রাখিয়া প্রাণদণ্ডের আজ্ঞা করিতে পারিবেন।

দ্বীপান্তর প্রেরণ

চৌদ্দবৎসরের অনধিক কাল কারাবদ্ধন, ইহার মধ্যে আইনঅনুসারে নির্জ্জনে যে কয়েদ হইতে পারে সেই কয়েদ হইবার আজ্ঞা করিতে পারিবেন।

যত টাকাপর্য্যন্ত হউক তত টাকার অর্থদণ্ড

যেং স্থলে ভারতবর্ষের দণ্ডবিধির আইনমতে দুই দণ্ড করিবার ক্ষমতা থাকে সেইং স্থলে দ্বীপান্তর প্রেরণ ও অর্থদণ্ড, কিম্বা কারাবদ্ধন ও অর্থদণ্ড এই উভয় দণ্ডের আজ্ঞা করিতে পারিবেন।

In cases in which, according to the Indian Penal Code, forfeiture of property may be adjudged, the Court of Session may adjudge such forfeiture in addition to the sentence

*(b) Assistant Sessions Judges*

[Powers of Assistant Sessions Judges in Bombay ]

In the Presidency of Bombay a Sessions Judge may delegate cases for trial by an Assistant Sessions Judge and the Assistant Sessions Judge may in such cases pass sentences within the following limits —

Imprisonment for a term not exceeding seven years (including such solitary confinement as is authorized by law), or fine or both

If the sentence be one of imprisonment for a term exceeding three years it shall be passed subject to confirmation by the Sessions Judge

The Sessions Judge may review and hear appeals against the proceedings of his Assistants, and may confirm and amend (but not so as to enhance) or may reverse, their sentences or orders

An Assistant Sessions Judge shall not review or hear an appeal against the proceedings of a Magistrate

*(c) Magistrate of the District*

[Powers of Magistrate of District ]

The Magistrate of the District —

Imprisonment not exceeding the term of three years, including such solitary confinement as is authorized by law,

or fine to the extent of two thousand rupees

or both imprisonment and fine in all cases in which both punishments are authorized by the Indian Penal Code

*(d) Officers exercising the powers of a Magistrate*

[Powers of officers exercising powers of a Magistrate ]

Officers authorized by the Local Government to exercise the powers of a Magistrate —

Imprisonment not exceeding the term of two years including such solitary confinement as is authorized by law,

a fine to the extent of one thousand rupees,

or both imprisonment and fine in all cases in which both punishments are authorized by the Indian Penal Code

*(e) Subordinate Magistrates*

Subordinate Magistrates, or officers autherized by the Local Government or by the Magistrate of the District or other officer under any special

ভারতবর্ষের দণ্ডবিধির আইনমতে যেং স্থলে সম্পত্তিদণ্ডের আজ্ঞা হইতে পারে এমন স্থলে সেশন আদালত উক্ত দণ্ডাজ্ঞার অতিরিক্ত সম্পত্তিদণ্ডেরও আজ্ঞা করিতে পারিবেন।

*b* আসিষ্টান্ট সেশন জজের ক্ষমতা।

[বোম্বাইতে আসিষ্টান্ট সেশন জজ সাহেবের ক্ষমতার কথা।]

বোম্বাই প্রেসীডেন্সীতে সেশন জজ সাহেব মোকদ্দমা বিচার করিবার জন্যে আসিষ্টান্ট সেশন জজ সাহেবের প্রতি অর্পণ করিতে পারিবেন। তদ্রূপ স্থলে ঐ আসিষ্টান্ট সেশন জজ সাহেবেরা এইং সীমার মধ্যে দণ্ডের আজ্ঞা করিতে পারিবেন।

সাত বৎসরের অনধিক কাল কারাবন্ধনের কিম্বা অর্থদণ্ডের কিম্বা ঐ দুই দণ্ডের আজ্ঞা করিতে পারিবেন। আইনক্রমে নির্জ্জনে বদ্ধ থাকিবার অনুমতি হইলে ইহার মধ্যে সেইরূপ কারাবন্ধন গণ্য।

যদি তিন বৎসরের অধিক কাল কারাবন্ধনের আজ্ঞা করেন, তবে সেই আজ্ঞা বিষয়ে সেশন জজ সাহেবের সম্মতির অপেক্ষা থাকে।

সেশন জজ সাহেব আসিষ্টান্টদের কার্য্যের পুনর্ব্বিচার করিতে ও তৎকার্য্যের উপর আপীল শুনিতে পারিবেন। ও তাঁহাদের দণ্ডাজ্ঞা কি অন্য আজ্ঞা স্থির রাখিতে কি সংশোধন কি অন্যথা করিতে পারিবেন, কিন্তু দণ্ড বৃদ্ধি করিতে পারিবেন না।

আসিষ্টান্ট সেশন জজ সাহেব মাজিষ্ট্রেটের কার্য্যের পুনর্ব্বিচার করিতে কিম্বা তাহার উপর আপীল শুনিতে পারিবেন না।

*c* জিলার মাজিষ্ট্রেটের ক্ষমতা।

[জিলার মাজিষ্ট্রেট সাহেবের ক্ষমতার কথা।]

জিলার মাজিষ্ট্রেট সাহেব তিন বৎসরের অনধিক কাল কারাবন্ধনের আজ্ঞা করিতে পারিবেন। আইনমতে নির্জ্জনে বদ্ধ থাকিবার অনুমতি হইলে ইহার মধ্যে সেইরূপ কয়েদ গণ্য।

কিম্বা দুই সহস্র টাকাপর্য্যন্ত অর্থদণ্ডের আজ্ঞা

অথবা যে স্থলে ভারতবর্ষের দণ্ডবিধির আইনমতে দুই দণ্ড করিবার অনুমতি থাকে, সেই স্থলে কারাদণ্ড ও অর্থদণ্ড এই দুয়ের আজ্ঞা করিতে পারিবেন।

*d* যে কর্ম্মকারকেরা মাজিষ্ট্রেটের ক্ষমতামতে কার্য্য করেন তাঁহাদের ক্ষমতা।

[যাহারা মাজিষ্ট্রেটের ক্ষমতামতে কার্য্য করেন তাহারদের ক্ষমতার কথা।]

স্থানীয় গবর্ণমেন্ট যে কার্য্যকারকদিগকে মাজিষ্ট্রেটের ক্ষমতামতে কার্য্য করিবার অনুমতি দেন, তাঁহারা

দুই বৎসরের অনধিক কাল কারাবন্ধনের আজ্ঞা করিতে পারিবেন। আইনমতে নির্জ্জনে বদ্ধ থাকিবার যে অনুমতি আছে ইহার মধ্যে সেইরূপ বন্ধনও গণ্য।

এক সহস্র টাকা পর্য্যন্ত অর্থদণ্ডের আজ্ঞা।

ও ভারতবর্ষীয় দণ্ড বিধির আইনমতে যেং স্থলে দুই দণ্ডের অনুমতি আছে সেইং স্থলে কারা ও অর্থ উভয় দণ্ডের আজ্ঞা করিতে পারিবেন।

*e* অধঃস্থ মাজিষ্ট্রেটদের ক্ষমতা।

অধঃস্থ মাজিষ্ট্রেটেরা অথবা কোন বিশেষ কি স্থানীয় আইন অনুসারে স্থানীয় যে কার্য্যকারকেরা গবর্ণমেন্ট কর্ত্তৃক কিম্বা জিলার মাজিষ্ট্রেট কি অন্য কার্য্যকারক

or local law to exercise any of the powers of a Magistrate —

[Powers of Subordinate Magistrates, 1st class ]

First Class—Imprisonment not exceeding six months,

or fine not exceeding two hundred rupees,

or both imprisonment and fine in all cases in which both punishments are authorized by the Indian Penal Code

[2nd class ]

Second Class—Imprisonment not exceeding one month,

or fine not exceeding fifty rupees,

or both imprisonment and fine in all cases in which both punishments are authorized by the Indian Penal Code

No sentence of solitary confinement under section 73 of the Indian Penal Code shall be passed by any Court inferior to an officer exercising the powers of a Magistrate

[Power to invest with powers of Magistrate or Subordinate Magistrate ]

6 The Local Government may invest any person with the powers of a Magistrate or of a Subordinate Magistrate of the first or second class as described in Section 5 with a view to the exercise by him of such powers under this Act or under any special or local law

[Power to determine local jurisdiction of Magistrate of a District ]

7 The Local Government may determine the local jurisdiction of a Magistrate of a District as defined by section 3, and may from time to time alter such jurisdiction by order notified in the official *Gazette*

[Power to invest officers with local jurisdiction ]

8 The Local Government may invest any officer exercising the powers of a Magistrate other than the Magistrate of a District with local jurisdiction in any particular part of a District referred to in section 3 as constituting a division of a District, and from time to time may alter the limits of such local jurisdiction by order notified in the *Gazette*

[Continuance of powers of officers transferred ]

9 Whenever any person holding an office in the service of Government who has been invested by Government with any powers under this Act in any District, is transferred to an equal or higher office of the same nature within another District he shall continue to exercise the same powers in the District to which he is transferred

কর্ত্তৃক ম্যাজিষ্ট্রেটের ক্ষমতার মধ্যে কোন ক্ষমতাক্রমে কার্য্য করিবার অনুমতি পান, তিনি,

[অধস্থ ম্যাজিষ্ট্রেটের ক্ষমতার কথা প্রথম শ্রেণীর হইলে।]

প্রথম শ্রেণীর হইলে ছয় মাসের অনধিক কাল কারাদণ্ডের

কিম্বা দুই শত টাকার অনধিক অর্থদণ্ডের

কিম্বা ভারতবর্ষের দণ্ডবিধির আইনমতে যে স্থলে দুই দণ্ড করিবার অনুমতি থাকে, সেই স্থলে কারা ও অর্থ এই উভয় দণ্ডের আজ্ঞা করিতে পারিবেন।

[দ্বিতীয় শ্রেণীর হইলে।]

দ্বিতীয় শ্রেণীর হইলে, তিনি এক মাসের অনধিক কারাদণ্ডের

কিম্বা পঞ্চাশ টাকার অনধিক অর্থদণ্ডের

কিম্বা ভারতবর্ষের দণ্ডবিধির আইনেতে যে স্থলে দুই দণ্ডের অনুমতি থাকে সে স্থলে কারা ও অর্থ এই উভয় দণ্ডের আজ্ঞা করিতে পারিবেন।

ম্যাজিষ্ট্রেটের ক্ষমতাক্রমে যে কার্য্যকারক কর্ম্ম করেন তাঁহার ন্যূন ক্ষমতাপন্ন কোন আদালত ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ৭৩ ধারামতে নির্জ্জনে বদ্ধ থাকিবার আজ্ঞা করিতে পারিবেন না ইতি।

[ম্যাজিষ্ট্রেটের কি অধস্থ ম্যাজিষ্ট্রেটের ক্ষমতা অর্পণ করিবার ক্ষমতার কথা।]

৬ ধারা। ৫ ধারাতে ম্যাজিষ্ট্রেট সাহেবের কিম্বা প্রথম কি দ্বিতীয় শ্রেণীর অধস্থ ম্যাজিষ্ট্রেটের যে সকল ক্ষমতা নির্দ্দিষ্ট হইয়াছে, এই আইন কিম্বা বিশেষ কি স্থানীয় কোন আইনঅনুসারে অন্য ব্যক্তিও সেই২ ক্ষমতাক্রমে কার্য্য করিতে পারেন এই অভিপ্রায়ে স্থানবিশেষের গবর্ণমেণ্ট তাঁহাকে সেই২ ক্ষমতা দিতে পারিবেন ইতি।

[জিলার ম্যাজিষ্ট্রেটের ক্ষমতা যত দূর বর্ত্তিবে তাহা নিরূপণ করিবার ক্ষমতার কথা।]

৭ ধারা। ৩ ধারাতে জিলার ম্যাজিষ্ট্রেট শব্দের যে অর্থ নির্ণয় হইয়াছে স্থানীয় গবর্ণমেণ্ট তদনুসারে তাহার ক্ষমতার স্থানসীমা নির্ণয় করিতে পারিবেন, এবং রাজকীয় গেজেটে আজ্ঞা প্রকাশ করিয়া সময়ে২ সেই সীমার পরিবর্ত্তন করিতে পারিবেন ইতি।

[কর্ম্মকারকদিগকে স্থানবিশেষে বিচারাধিপত্য অর্পণ করিবার ক্ষমতার কথা।]

৮ ধারা। ৩ ধারাতে জিলার যে অংশ জিলার খণ্ড বলিয়া ব্যক্ত হইয়াছে, স্থানীয় গবর্ণমেণ্ট জিলার ম্যাজিষ্ট্রেট ভিন্ন ম্যাজিষ্ট্রেটের ক্ষমতাক্রমে কার্য্যকারি কোন ব্যক্তিকে জিলার তদ্রূপ কোন বিশেষ অংশে স্থানীয় বিচারাধিপত্য প্রদান করিতে পারিবেন। এবং গেজেটে আজ্ঞা প্রকাশ করিয়া সময়ে২ ঐ ক্ষমতার স্থানসীমা পরিবর্ত্তন করিতে পারিবেন ইতি।

[কার্য্যকারকেরা স্থানান্তরে প্রেরিত হইলেও তাঁহার সেই ক্ষমতা থাকার কথা।]

৯ ধারা। এই আইনমতে গবর্ণমেণ্টের অধীন পদস্থ কোন ব্যক্তির প্রতি গবর্ণমেণ্টকর্ত্তৃক কোন জিলার মধ্যে ক্ষমতা প্রদান করা গেলে, যদি তাঁহাকে অন্য জিলার মধ্যে তুল্য প্রকারের সমান কি উচ্চতর পদে নিযুক্ত করা যায়, তবে তিনি যে জিলায় নিযুক্ত হন, তন্মধ্যে সেই ক্ষমতাক্রমে কার্য্য করিতে পারিবেন ইতি।

[Powers may be varied and cancelled ]

10 The Local Government may vary or cancel any powers with which any person may have been invested under this Act

[Power to invest certain officers with powers of Magistrate of a District ]

11 The Local Government may invest any officer who has exercised the full powers of a Magistrate for the space of three years with the powers of the Magistrate of a District

[Criminal Courts to have jurisdiction over all persons, except those exempted by legislature ]

12 The Criminal Courts shall have jurisdiction over all persons except such persons as, by any Act of Parliament, or by any Regulation of the Codes of Bengal, Madras and Bombay respectively, or by this or any other Act of the Governor General of India in Council, are, or shall be, exempted from their jurisdiction

[No exemption from Act by reason of birth or descent ]

13 No person shall, by reason of place of birth, or by reason of descent be exempt from the rules of criminal procedure contained in this Act

[Proviso ]

Provided that nothing in this section shall be held to authorize the trial or commitment for trial before any Criminal Court of any person who in respect of the offence with which he is charged is not subject to the jurisdiction of that Court

[Trial to be ordinarily in District where offence committed ]

14 Except where otherwise expressly provided by this Act, or by any local or special law every offence shall be enquired into and determined in the District in which the offence was committed

[Proviso as to European British subjects ]

Provided that nothing in this section shall exempt European British subjects from being tried and convicted before the High Courts for offences committed beyond the local limits of such Courts

[Accused triable in District where act done, or where consequence ensues ]

15 When a person is accused of the commission of any offence by reason of anything which has been done, and of any consequence which has ensued, such offence may be enquired into or determined in any District in which any such thing shall have been done or any such consequence shall have ensued



[ক্ষমতার পরিবর্ত্তন ও রহিত হইতে পারিবার কথা।]

০ ধারা। এই আইনমতে কোন ব্যক্তির প্রতি যে ক্ষমতা অর্পণ করা যায় স্থানীয় গবর্ণমেণ্ট তাহা বদলাইতে কি রহিত করিতে পারিবেন ইতি।

[কোনং কার্য্যকারকের প্রতি জিলার মাজিষ্ট্রেটের ক্ষমতা প্রদান করিবার শক্তির কথা ]

১১ ধারা। কোন কর্ম্মকারক তিন বৎসর পর্য্যন্ত মাজিষ্ট্রেটের সম্পূর্ণ ক্ষমতাক্রমে কার্য্য করিলে স্থানীয় গবর্ণমেণ্ট তাঁহার প্রতি জিলার মাজিষ্ট্রেটের ক্ষমতা প্রদান করিতে পারিবেন ইতি।

[আইন দ্বারা বর্জ্জিত ব্যক্তি ভিন্ন সকল লোকের উপর ফৌজদারী আদালতের ক্ষমতা থাকিবার কথা।]

১২ ধারা। ফৌজদারী আদালতের ক্ষমতা সকল লোকের উপর ব্যাপ্ত হইবে। কিন্তু পার্লিমেণ্টের কোন আইনদ্বারা কিম্বা বাঙ্গল, কি মান্দ্রাজ কি বোম্বাই দেশের চলিত কোন আইনদ্বারা, কিম্বা এই আইন, কি মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের অন্য কোন আইনদ্বারা যাঁহারা বহির্ভূত হন কি হইবেন, তাঁহাদের উপর ঐ আদালতের ক্ষমতা বর্ত্তিবে না ইতি।

[জন্মস্থান কি বংশপ্রযুক্ত কোন ব্যক্তির এই আইন হইতে অব্যাহতি না পাওয়ার কথা।]

৩ ধারা। কোন ব্যক্তি জন্মস্থান কি বংশপ্রযুক্ত এই আইনের লিখিত ফৌজদারী মোকদ্দমার কার্য্য-বিধানের বহির্ভূত হইবেন না।

[উপবিধি।]

কিন্তু কোন লোকের নামে যে অপরাধের অভিযোগ হয় তাহা বুঝিয়া তাহার উপর যে আদালতের ক্ষমতা না বর্ত্তে এই ধারার কোন কথাতে সেই আদালতে তাহার বিচার হইবার কিম্বা বিচারার্থে তাঁহাকে সমর্পণ হইবার অনুমতি হইল, এমত জ্ঞান করিতে হইবে না ইতি।

[অপরাধ যে জিলার মধ্যে করা যায় সাধারণমতে সেই জিলাতে বিচার হইবার কথা।]

৪ ধারা। এই আইনেতে কিম্বা স্থানীয় কি বিশেষ আইনেতে তদ্বিপরীতের স্পষ্ট বিধান না থাকিলে, অপরাধ যে জিলাতে করা যায়, তথায় তদনুসন্ধান ও নির্ণয় হইবে।

[ইউরোপীয় ব্রিটনীয় প্রজা সম্পর্কে উপবিধি।

ইউরোপীয় ব্রিটনীয় প্রজারা হাই কোর্টের বিচারাধিপত্যের স্থানসীমার বাহিরে অপরাধ করিলে ঐ কোর্টের মধ্যে তাহাদের বিচার ও অপরাধ নির্ণয় না হইবে, এই ধারার কোন কথার এমন অর্থ করিতে হইবে না ইতি।

[যে জিলার মধ্যে ক্রিয়া করা যায় কি তাহার ফল উৎপন্ন হয় সেই জিলাতে বিচার হইবার কথা।]

৫ ধারা। কোন ব্যক্তি যে ক্রিয়া করে ও তাহাতে যে ফল উৎপন্ন হয় তদ্ধেতুক তাহার নামে কোন অপরাধের অভিযোগ হইলে, যে জিলাতে কি জিলার যে খণ্ডে ঐ ক্রিয়া করা যায়, হয় তাহাতে, না হয় যে জিলাতে উক্ত কোন ফল উৎপন্ন হইয়াছে তাহাতে উক্ত অপরাধের অনুসন্ধান কি নির্ণয় হইতে পারিবে ইতি।

[Trial of abetments]

16 The abetment of an offence, wherever such abetment shall have taken place may be enquired into or determined in any District in which the offence abetted may be enquired into or determined by any Court having jurisdiction to try such offence, as if the abetment had been committed at the same place at which the offence abetted was wholly or partly committed

or the abetment may be enquired into or determined in any District within which the abettor has done anything for abetting the commission of such offence

[সহায়তার বিচারের কথা।]

১৬ ধারা। অপরাধের সহায়তা যে কোন স্থানে করা যাউক, যে অপরাধের সহায়তা হয় তাহার অনুসন্ধান কি নির্ণয় যে জিলাতে হইতে পারে সেই জিলার মধ্যে ঐ অপরাধের বিচার করিবার ক্ষমতাপন্ন কোন আদালত ঐ সহায়তার অনুসন্ধান কি নিষ্পার্য্য করিতে পারিবেন। অর্থাৎ ঐ সাহায্য করা অপরাধের সমুদয় কি একাংশ যে স্থানে হয়, সেই স্থানে অপরাধের সহায়তা হইলে, যেমন তথায় তদনুসন্ধান ও নির্ণয় হইতে পারিত তেমনি হইবে।

অথবা সহায় ব্যক্তি ঐ অপরাধের সহায়তার কোন কার্য্য যে কোন জিলাতে করিয়া থাকে, তথায় তদনুসন্ধান ও নির্ণয় হইতে পারিবে ইতি।

[Offence committed on boundary of District
Offence begun in one District and completed in another]

17 When any offence is committed on the boundary or boundaries of two or more Districts whether subject to the same Local Government or not, or is begun in one District and completed in another, whether such Districts be subject to the same Local Government or not, such offence may be enquired into or determined in any of such Districts in the same manner as if it had been actually and wholly committed therein

[জিলার সীমান্ত স্থানে অপরাধ করা গেলে কিম্বা এক জিলাতে আরম্ভ হইয়া অন্য জিলাতে সমাপ্ত হইলে তাহার কথা।]

১৭ ধারা। যদি কোন অপরাধ স্থানবিশেষের একি গবর্ণমেণ্টের কি ভিন্ন২ গবর্ণমেণ্টের শাসিত দুই কি তদধিক জিলার সীমান্তস্থানে করা যায়, কিম্বা স্থান বিশেষের একি গবর্ণমেণ্টের কি ভিন্ন২ গবর্ণমেণ্টের শাসিত এক জিলাতে আরম্ভ হইয়া অন্য জিলাতে সমাপ্ত হয়, তবে উক্ত কোন এক জিলাতে ঐ অপরাধের অনুসন্ধান কি নির্ণয় হইতে পারিবে, অর্থাৎ তাহার মধ্যে ঐ অপরাধ নিশ্চিত ও সম্পূর্ণরূপে হওয়ার মত অনুসন্ধান কি নির্ণয় হইতে পারিবে ইতি।

[Offence committed during journey or voyage]

18 When any offence is committed on any person, or on, or in respect of any property in or upon any coach cart, or other carriage, or conveyance or upon any beast of burden employed in any journey,

or is committed on any person or on, or in respect of any property on board any vessel employed on any voyage or journey upon any navigable river, canal, or inland navigation

such offence may be enquired into or determined in any District through any part whereof such coach cart carriage conveyance, beast of burden or vessel shall have passed in the course of the journey or voyage during which such offence shall have been committed in the same manner as if the offence had been actually and wholly committed in such District,

and in all cases where the side middle or other part of any highway, or the side, bank, middle, or other part of any such river canal or navigation, constitutes the boundary of any two Districts such offence may be enquired into or determined in either of such Districts, through or adjoining to, or by the boundary of any part of, which such coach, cart, carriage, conveyance, beast of burden or vessel, shall have passed in the course of the

[পথে গমনপ্রভৃতি সময়ে যে অপরাধ হয় তাহার কথা।]

১৮ ধারা। কোন লোক কিম্বা কিছু সম্পত্তি ঘোড়ার কি গরুর গাড়িতে কি অন্য যান বাহনে, কিম্বা কোন ঘোড়ার কি বলদপ্রভৃতির পিঠে পথে যাইতেছে কি চালান হইতেছে

কিম্বা নৌকাদির গমনীয় কোন নদী কি খাল খাড়ি প্রভৃতি দিয়া কোন লোক কি কিছু সম্পত্তি নৌক প্রভৃতি করিয়া যাইতেছে কি চালান হইতেছে এমন সময়ে সেই লোকের উপর কিম্বা সেই সম্পত্তির উপর কি তৎসম্পর্কে যদি কোন অপরাধ করা যায়,

তবে যে যাত্রাকালে ঐ অপরাধ হ , সেই যাত্রায় ঐ ঘোড়ার কি গরুর গাড়ি কি যান বাহন কি বলদাদি কি নৌকাপ্রভৃতি যেং জিলা দিয়া গমন করে, তাহার কোন এক জিলাতে ঐ অপরাধের অনুসন্ধান কি নির্ণয় হইতে পারিবে, অর্থাৎ ত হারই মধ্যে ঐ অপরাধ নিশ্চিত ও সম্পূর্ণরূপে হইবার মত সেই স্থানে অনুসন্ধান কি নির্ণয় হ তে পারিবে।

যদি কোন রাস্তার পার্শ্ব কি মধ্যস্থান কি অন্য ভাগ, কিম্বা তদ্রূপ কোন নদীর কি খালের কি নৌক গমনীয় পথের ধার কি তীর কি মধ্যস্থান কি অন্য ভাগ দুই জিলার কি জিলার দুই খণ্ডের সীমান্তস্থান হয়, তবে যে যাত্রাকালে ঐ অপরাধ করা যায় সেই যাত্রায় ঐ ঘোড়ার কি গরুর গাড়ি কি যান বাহন কি বলদাদি কি নৌকাপ্রভৃতি যেং জিলার কি জিলার যেং খণ্ডের মধ্য কি নিকট কি সীমান্তস্থান দিয়া যায় তা হার কোন এক জিলাতে কি খণ্ডে ঐ অপরাধের অনু

journey or voyage during which such offence shall have been committed, in the same manner as if it had actually and wholly been committed in such District

[Receiving &c., stolen property.]

19. If any person is charged with any offence punishable under section 411, 412 or 414 of the Indian Penal Code, under the head 'Of the receiving of stolen property,' such offence may be enquired into or determined in any District in which such person has or has had such stolen property in his possession, or in any District in which the offence by which such property came to be stolen property within the meaning of the said Code may be enquired into or determined.

[Thuggee, Dacoity.]

20. Whenever any person is charged with being a thug,

or with murder as a thug,

or with dacoity with or without murder,

or with having belonged to a gang of dacoits,

or with having belonged to any wandering or other gang of thieves associated for the purpose of habitually committing theft or robbery and not being a gang of thugs or dacoits,

the offence may be enquired into in any District in which the accused person is by any Magistrate competent to commit to a Court of Session, and the accused person may be committed to the Court of Session to which such Magistrate is subordinate.

[Escape from lawful custody under sentence. Violation of condition of remission of punishment.]

21. If any person escapes from any custody in which he is lawfully detained in pursuance of a sentence of a Court of Justice or by virtue of a commutation of such sentence,

or is charged with any offence punishable under section 227 of the Indian Penal Code or under section 12 of Act XXIV of 1855 *(relating to Penal Servitude)*

the offence may be enquired into or determined either in the District in which such person shall be apprehended and retaken, or in the District in which he was formerly tried, or in the case of an escape from custody in the District in which he shall have escaped from custody.

[High Court to decide, in case of doubt, district where enquiry shall take place.]

22. Whenever any doubt arises as to the District in which any offence should be enquired into or determined, the High Court within whose jurisdiction the offender is apprehended may de

সন্ধান কি নির্ণয় হইতে পারিবে, অর্থাৎ তাহারই মধ্যে ঐ অপরাধ নিশ্চিত ও সম্পূর্ণরূপে হইবার মত সেই স্থানে অনুসন্ধান কি নির্ণয় হইতে পারিবে ইতি।

[চোরা দ্রব্য গ্রহণাদির কথা।]

১৯ ধারা। ভারতবর্ষের দণ্ডবিধির আইনের "চোরা দ্রব্য গ্রহণবিষয়ি" অধ্যায়ের ৪১১ কি ৪১২ কি ৪১৪ ধারামত দণ্ডনীয় অপরাধের অভিযোগ কোন ব্যক্তির নামে হইলে, যে কোন জিলার মধ্যে ঐ চোরা দ্রব্য ঐ ব্যক্তির নিকটে থাকে বা ছিল তাহাতে, কিম্বা যে অপরাধকরা ঐ দ্রব্য উক্ত আইনের অর্থক্রমে চোরা দ্রব্য হইল সেই অপরাধ যে জিলাতে করা যায় তাহাতে পূর্ব্বোক্ত অপরাধের অনুসন্ধান কি নির্ণয় হইতে পারিবে ইতি।

[ঠগি ডাকাইতী প্রভৃতির কথা।]

২০ ধারা। যদি কোন ব্যক্তির নামে ঠগ হওয়ার,

কি ঠগ হইয়া হত্যা করার

কিম্বা হত্যা সহিত কি হত্যাবিনা ডাকাইতী করার,

কিম্বা ডাকাইতদের দলভুক্ত হওয়ার,

কিম্বা ঠগদের কি ডাকাইতদের দলভিন্ন নিয়ত চৌর্য্য কি দস্যুতা করণার্থে দলভুক্ত কোন ভ্রমণকারি কি অন্য প্রকারের চোরের দলে প্রবিষ্ট হওয়ার অভিযোগ হয়,

তবে অভিযুক্ত ব্যক্তি যে কোন জিলাতে থাকে সেই জিলাতে সেশন আদালতে সমর্পণ করিবার ক্ষমতাপন্ন কোন মাজিষ্ট্রেট সাহেব ঐ অপরাধের অনুসন্ধান করিতে পারিবেন, ও সেই মাজিষ্ট্রেট সাহেব যে সেশন আদালতের অধীন থাকেন, সেই আদালতে ঐ অভিযুক্ত ব্যক্তিকে সমর্পণ করা যাইতে পারিবে ইতি।

[দণ্ডাজ্ঞাক্রমে আইনমতে কারাবদ্ধ হইয়া পলায়ন করিলে তাহার কথা।]

২১ ধারা। যদি কোন ব্যক্তি বিচার আদালতের কোন দণ্ডাজ্ঞাক্রমে কিম্বা তদ্রূপ কোন দণ্ডাজ্ঞার পরিবর্ত্তনক্রমে, আইনমতে কোন প্রহরির জিম্মায় থাকিয়া তাহা হইতে পলায়ন করে,

[দণ্ডহইতে কম পাইবার নিয়ম ভঙ্গ করিলে তাহার কথা।]

অথবা যদি তাহার নামে ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ২২৭ ধারামতের কিম্বা দণ্ডরূপ পরিশ্রমবিষয়ি ১৮৫৫ সালের ২৪ আইনের ১২ ধারামতের দণ্ডনীয় কোন অপরাধের অভিযোগ হয়,

তবে যে জিলাতে ঐ ব্যক্তি ধৃত হয় কি পুনশ্চ ধৃত হয় তাহাতে, কিম্বা যে জিলাতে পূর্ব্বে তাহার বিচার হয় তাহাতে, কিম্বা প্রহরির জিম্মাহইতে পলাতক হইলে যে জিলাতে প্রহরিহইতে পলায়ন করে সেই জিলাতে ঐ অপরাধের অনুসন্ধান কি নির্ণয় হইতে পারিবে ইতি।

[অনুসন্ধান যে স্থানে লওয়া যাইবে এতদ্বিষয়ে সন্দেহ হইলে হাইকোর্টের তাহা নিরূপণ করিবার কথা।]

২২ ধারা। অপরাধ বিশেষের অনুসন্ধান কি নির্ণয় কোন জিলার মধ্যে করিতে হইবে যদি এতদ্বিষয়ের কোন সন্দেহ থাকে, তবে যে জিলাতে করিতে হইবে এই কথা, যে হাই কোর্টের বিচারাধিপত্যের

...in which District the offence shall be determined

[High Court may transfer case Or direct trials in District other than that in which offence is committed ]

23 The High Court may order the transfer of any criminal case or appeal, from a Criminal Court subordinate to its authority to any other such Criminal Court of equal or superior jurisdiction,

or may order that any offence shall be enquired into or determined in any District other than that in which the offence has been committed

whenever it shall appear to such High Court that such order will promote the ends of justice, or tend to the general convenience of the parties or witnesses

[Magistrate may withdraw or refer cases ]

24 The Magistrate of the District, or a Magistrate in charge of a Division of a District, may withdraw any criminal case from any Court subordinate to him or within his District or Division and may enquire into or try the case himself or refer it for enquiry or trial to any other such Court competent to enquire into or try the same

[Commitment for trial before High Court ]

25 The Magistrate of the District or any other officer exercising the powers of a Magistrate may hold the preliminary enquiry into any cases triable by a High Court and may commit or hold to bail persons to take their trial before such Court, and may exercise all the powers necessary for such purpose

[Subordinate Magistrate may be empowered to hold preliminary enquiry and to commit for trial before Court of Session or High Court ]

26 The Local Government may empower any Subordinate Magistrate of the first or second class not vested with such power by any law for the time being in force to hold the preliminary enquiry into cases triable by the Court of Session or by any High Court, and may empower such Subordinate Magistrate to commit, or hold to bail, persons to take their trial before such Court of Session or High Court, and to exercise all the powers necessary for such purpose

সীমার মধ্যে অপরাধী ধৃত হয় সেই কোর্ট নিরূপণ করিতে পারিবেন ইতি।

[কোন মোকদ্দমা এক আদালত হইতে উঠাইয়া অন্য আদালতে অর্পণ করিতে এবং অপরাধ যে জিলার মধ্যে হইয়াছে তদ্ভিন্ন অন্য জিলায় বিচার হইবার আজ্ঞা করিতে হাই কোর্টের ক্ষমতার কথা।]

২৩ ধারা। কোন ফৌজদারী মোকদ্দমা কি আপীলী মোকদ্দমা ফৌজদারী এক আদালতহইতে উঠাইয়া অন্য আদালতে অর্পণ হইবার আজ্ঞা হইলে যথার্থ বিচারের সাহায্য হয় কিম্বা উভয় পক্ষের ও সাক্ষিদের সাধারণমতে সুবিধা হয়, হাই কোর্ট যখন এরূপ বোধ করেন,

তখন আপনার কর্ত্তৃত্বের অধীন ফৌজদারী কোন এক আদালতহইতে ঐ মোকদ্দমা উঠাইয়া সমান কি অধিক ক্ষমতাপন্ন অন্য আদালতে অর্পণ হইবার আজ্ঞা করিতে পারিবেন,

কিম্বা কোন অপরাধ যে জিলাতে কি জিলার যে খণ্ডে করা যায় তদ্ভিন্ন অন্য জিলাতে কি অন্য খণ্ডে তাহার অনুসন্ধান কি স্থির হইবার আজ্ঞা করিতে পারিবেন ইতি।

[মাজিষ্ট্রেট সাহেবের মোকদ্দমা উঠাইয়া লইবার কিম্বা অর্পণ করিবার ক্ষমতার কথা।]

২৪ ধারা। জিলার মাজিষ্ট্রেট সাহেব কিম্বা জিলার কোন খণ্ডের কর্ম্মের ভারপ্রাপ্ত মাজিষ্ট্রেট সাহেব আপনার অধীন কিম্বা আপন জিলার কি খণ্ডের অন্তঃপাতি কোন আদালতহইতে ফৌজদারী কোন মোকদ্দমা উঠাইয়া আপনি তাহার অনুসন্ধান লইতে কি বিচার করিতে পারিবেন, কিম্বা ঐ মোকদ্দমার অনুসন্ধান লইবার ও বিচার করিবার ক্ষমতাপন্ন অন্য কোন আদালতে অনুসন্ধান ও বিচার হইবার জন্যে সমর্পণ করিতে পারিবেন ইতি।

[হাই কোর্টে মোকদ্দমা বিচারার্থে সমর্পণ করিবার কথা।]

২৫ ধারা। হাই কোর্টের বিচার্য্য কোন মোকদ্দমার প্রথম স্থলে সেই বিষয়ের অনুসন্ধান করা কর্ত্তব্য, জিলার মাজিষ্ট্রেট সাহেব কিম্বা মাজিষ্ট্রেটের ক্ষমতাক্রমে কর্ম্মকারি অন্য কার্য্যকারক তাহা করিতে পারিবেন, ও সেই কোর্টে বিচার হইবার জন্যে ব্যক্তিদিগকে সমর্পণ করিতে পারিবেন কিম্বা তাহাদের স্থানে তথায় উপস্থিত হইবার প্রতিভূ লইতে পারিবেন, ও তদর্থে আবশ্যক সকল ক্ষমতাক্রমে কার্য্য করিতে পারিবেন ইতি।

[প্রথম স্থলীয় অনুসন্ধান লইয়া সেশন আদালতে কি হাই কোর্টে বিচার হইবার জন্যে সমর্পণ করিতে অধীন মাজিষ্ট্রেটদের ক্ষমতার কথা।]

২৬ ধারা। প্রথম কি দ্বিতীয় শ্রেণীর যে অধস্থ মাজিষ্ট্রেটেরা প্রচলিত কোন আইনক্রমে সেশন আদালতের কি কোন হাই কোর্টের বিচার্য্য মোকদ্দমার প্রথম স্থলীয় অনুসন্ধানের কার্য্য করিতে ক্ষমতাপন্ন নহেন, স্থান বিশেষের গবর্ণমেন্ট তাঁহাদিগকে ঐ কার্য্য করিবার ক্ষমতা দিতে পারিবেন, ও তদ্রূপ সেশন আদালতে কি সুপ্রিমকোর্টে বিচার হইবার জন্যে লোকদিগকে সমর্পণ করিবার কি তাহাদের স্থানে মুচলকাপ্রতিভূ লইবার, ও তৎকার্য্যের নিমিত্তে যে সকল ক্ষমতার আবশ্যক সেই সকল ক্ষমতাক্রমে কার্য্য করিবার শক্তি দিতে পারিবেন ইতি।

[Only Justices of the Peace to commit European British subjects.]

27. No person not a Justice of the Peace shall commit, or hold to bail, any European British subject to take his trial before a High Court.

[Procedure when European British subject is charged with offences triable by High Court.]

28. When a European British subject is charged with an offence triable by a High Court, any officer exercising the powers of a Magistrate, and any Subordinate Magistrate duly empowered according to section 26, may hear the complaint against him, and may issue a warrant of arrest, or hold him to bail, with a view to the complaint being investigated by a Justice of the Peace.

[Procedure when a European is arrested under warrant of a Magistrate not a Justice of the Peace.]

29. When a European British subject has been arrested under a warrant issued under section 28 by Magistrate not being a Justice of the Peace, if such Magistrate considers that there is sufficient ground for proceeding, he shall forthwith forward the person arrested to a Justice of the Peace, or if the offence with which such person is charged is bailable, and if sufficient bail be tendered, shall admit him to bail for his appearance before a Justice of the Peace.

When the person accused is brought or appears before a Justice of the Peace under this section, such Justice of the Peace shall himself hold the preliminary enquiry into the case, before he commits, or holds to bail, such person for trial before the High Court.

[Saving of jurisdiction under 53 Geo III, c 155, s 105.]

30. Nothing in this chapter shall interfere with the jurisdiction given by the Statute 53 George III, c 155, s 105, or Act VII of 1853 *(to extend the jurisdiction of Magistrates under the 53 George III, c 155, s 105, in cases of assault, forcible entries and other injuries accompanied by force, not being felonies).*

[Proviso.]

Provided that the jurisdiction given by the said Statute and the said Act shall be exercised only by a Justice of the Peace.

[ইউরোপীয় ব্রিটনীয় প্রজাদিগকে কেবল শান্তিরক্ষার্থ জষ্টিসের সমর্পণ করিবার ক্ষমতার কথা।]

২৭ ধারা। শান্তিরক্ষার্থ জষ্টিস না হইলে কোন ব্যক্তি ইউরোপীয় কোন ব্রিটনীয় প্রজাকে হাই কোর্টে বিচারার্থে সমর্পণ করিতে কিম্বা তাহার স্থানে দর্শনপ্রতিভূ লইতে পারিবেন না ইতি।

[ইউরোপীয় ব্রিটনীয় প্রজার নামে হাই কোর্টের বিচার্য্য অপরাধের অভিযোগ হইলে যাহা কর্ত্তব্য তাহার কথা।]

২৮ ধারা। ইউরোপীয় ব্রিটনীয় প্রজার নামে হাই কোর্টের বিচার্য্য কোন অপরাধের অভিযোগ হইলে, যে কার্য্যকারক মাজিষ্ট্রেটের কর্ম্ম করেন, এবং নিম্ন শ্রেণীর যে কোন মাজিষ্ট্রেট ২৬ ধারামতে উপযুক্ত ক্ষমতাপ্রাপ্ত হন, তিনি সেই অভিযোগ শুনিয়া শান্তিরক্ষার্থ জষ্টিসের দ্বারা সেই অভিযোগের অনুসন্ধান হইবার নিমিত্তে ঐ ব্যক্তিকে আসেধ করিবার পরওয়ানা দিতে কিম্বা তাহার স্থানে দর্শন প্রতিভূ লইতে পারিবেন ইতি।

[শান্তিরক্ষার্থ জষ্টিসভিন্ন কোন মাজিষ্ট্রেটের পরওয়ানাক্রমে ইউরোপীয় ব্যক্তি আসিদ্ধ হইলে যাহা কর্ত্তব্য তাহার কথা।]

২৯ ধারা। শান্তিরক্ষার্থ জষ্টিসভিন্ন কোন মাজিষ্ট্রেট সাহেব ২৮ ধারামতে যে পরওয়ানা দেন তদ্দ্বারা যদি ইউরোপীয় কোন ব্রিটনীয় প্রজা ধৃত হয়, তবে ঐ মোকদ্দমার কার্য্য চলনের উপযুক্ত হেতু আছে ঐ মাজিষ্ট্রেট সাহেব এমত বোধ করিলে অগৌণে শান্তিরক্ষার্থ কোন জষ্টিসের নিকটে সেই ধৃত ব্যক্তিকে প্রেরণ করিবেন। অথবা ঐ ব্যক্তির নামে যে অপরাধের অভিযোগ হইয়াছে তাহার নিমিত্তে যদি দর্শন প্রতিভূ লওয়া যাইতে পারে, ও যদি সে উপযুক্ত প্রতিভূ দিতে চাহে, তবে শান্তিরক্ষার্থ কোন জষ্টিসের সম্মুখে উপস্থিত হইবার প্রতিভূ লইয়া তাহাকে ছাড়িয়া দিবেন।

এই ধারামতে শান্তিরক্ষার্থ জষ্টিসের সম্মুখে অভিযুক্ত ব্যক্তিকে আনা গেলে কিম্বা আপনি উপস্থিত হইলে শান্তিরক্ষার্থ ঐ জষ্টিস তাহাকে হাই কোর্টে বিচার হইবার জন্যে সমর্পণ করিবার কি তাহার স্থানে দর্শনপ্রতিভূ লইবার পূর্ব্বে আপনি ঐ মোকদ্দমার প্রথমসম্বন্ধীয় অনুসন্ধান লইবেন ইতি।

[তৃতীয় জর্জ রাজার ৫৩ বৎসরের ১৫৫ অধ্যায়ের ১০৫ ধারার নির্দ্দিষ্ট ক্ষমতা রক্ষার কথা।]

৩০ ধারা। তৃতীয় জর্জ রাজার ৫৩ বৎসরের ১৫৫ অধ্যায়ের ১০৫ ধারামতে কিম্বা ১৮৫৩ সালের ৭ আইন (অর্থাৎ চড়াও করণ ও বলপূর্ব্বক প্রবেশ করণ ও বলপূর্ব্বক যে ক্ষতি ফেলোনি না হয় এমত অন্য প্রকার অপরাধ করণের মোকদ্দমায় তৃতীয় জর্জ রাজার ৫৩ বৎসরের আইনের ১৫৫ অধ্যায়ের ১০৫ ধারামতে মাজিষ্ট্রেট সাহেবদের যে ক্ষমতা আছে তাহা বৃদ্ধি করিবার আইনমতে) যে ক্ষমতা দেওয়া গেল, তাহা এই অধ্যায়ের কোন কথাতে খর্ব্ব হইবে না।

উপবিধি।

কিন্তু উক্ত রাজকীয় বিধান ও উক্ত আইনক্রমে যে ক্ষমতা দেওয়া গেল কেবল শান্তিরক্ষার্থ জষ্টিস সেই ক্ষমতামতে কার্য্য করিতে পারিবেন ইতি।

[গবর্ণমেণ্ট গেজেট । ১৮৬৮ । ১৯ মে ।]

## CHAPTER III

### Preliminary Rules

[Examination of complainants and witnesses ]

31 In all Criminal Courts, complainants and witnesses shall be examined upon oath or otherwise according to the provisions of the law for the time being in force in relation to the examination of witnesses

[Payment of fine in compensation Special damage Expenses of prosecution ]

32 Whenever by the sentence or order of any Criminal Court, a fine is imposed upon a conviction for any offence made punishable by fine whether the offence be punishable or punished by fine only or otherwise such Court may order that the fine, or any part thereof, not exceeding the loss appearing to be caused to any person who has suffered by such offence,

and any special damage of a nature that can in the opinion of the Court be compensated by a pecuniary award, and that may have resulted to such person by such offence,

and any expenses incurred by the complainant in the prosecution, as the Court may consider reasonable and proper

be paid to or for the benefit of such person according to the discretion of the Court

In every such case the fine when levied or paid shall be paid accordingly

If the fine be awarded by a Court whose decision is subject to appeal the amount awarded to the person injured shall not be paid to such person until a period of two months shall have elapsed from the date of the award

[Period of imprisonment in default of payment of fine ]

33 In every case punishable with imprisonment as well as fine, in which the offender is sentenced to a fine, whether with or without imprisonment, the Criminal Court shall be guided by the provisions of sections 64 and 65 of the Indian Penal Code in awarding the period of imprisonment in default of payment of the fine

[Proviso as to cases decided by a Magistrate ]

Provided that, in no such case decided by a Magistrate shall the period of imprisonment awarded in default of payment of the fine exceed one-fourth of the period of imprisonment which he is competent to inflict as punishment for the offence otherwise than as imprisonment in default of payment of the fine

[*Government Gazette*, 19th May 1868 ]

## তৃতীয় অধ্যায়।

### প্রথম স্থূলীয় কার্য্যের বিধি।

[বাদিদের ও সাক্ষিদের পরীক্ষা গ্রহণের কথা।]

৩১ ধারা। সাক্ষিদের পরীক্ষা লইবার বিষয়ে যে আইন যে সময়ে চলন থাকে, ফৌজদারী সকল আদালতে বাদিদের ও সাক্ষিদের পরীক্ষা সেই আইনের বিধানানুসারে শপথক্রমে কি প্রকারান্তরে লওয়া যাইবে ইতি।

[ক্ষতিপূরণের নিমিত্তে অর্থদণ্ডের টাকা দিবার কথা।]

৩২ ধারা। অর্থদণ্ডের দ্বারা দণ্ডনীয় কোন অপরাধের প্রমাণ হইয়া যদি ফৌজদারী কোন আদালতের দণ্ডাজ্ঞা কি আজ্ঞাক্রমে অর্থদণ্ড হয়, তবে সেই অপরাধের কেবল অর্থদণ্ড কি প্রকারান্তরের দণ্ড হইতে পারিলে কি হইলেও, ঐ অপরাধের দ্বারা ক্ষতিগ্রস্ত ব্যক্তির যত ক্ষতি দৃষ্ট হয়, তাহার অনধিক টাকা

[বিশেষ হানির কথা।]

এবং ঐ অপরাধের দ্বারা উক্ত ব্যক্তির বিশেষ প্রকারের ক্ষতি হইলে সেই ক্ষতির মর্ম্ম বিবেচনা যদি আদালতের বিচারমতে টাকাতে সেই ক্ষতির পূরণ হইতে পারে, তবে সেই টাকা।

[নালিশ করিবার খরচার কথা।]

ও মোকদ্দমা চালাইবার কার্য্যেতে বাদির যে কিছু খরচ হইয়া থাকে আদালত তন্মধ্যে যাহা যুক্তিসিদ্ধ ও উপযুক্ত জ্ঞান করেন তাহা

আদালতের বিবেচনামতে সেই অর্থদণ্ডের টাকা হইতে ঐ ব্যক্তির উপকারার্থে দিবার আজ্ঞা করিতে পারিবেন।

উক্তরূপ প্রত্যেক স্থলে অর্থদণ্ডের টাকা আদায় হইলে কি দেওয়া গেলে পর উক্ত নিয়মানুসারে দেওয়া যাইবে।

যে আদালত ঐ অর্থদণ্ডের আজ্ঞা করেন যদি তাঁহার নিষ্পত্তির উপর আপীল হইতে পারে, তবে ক্ষতিগ্রস্ত ব্যক্তিকে যে টাকা দিবার আজ্ঞা হয় ঐ আজ্ঞার তারিখ অবধি দুই মাস গত না হইলে ঐ টাকা ঐ ব্যক্তিকে দেওয়া যাইবে না ইতি।

[অর্থদণ্ড না দেওয়াতে যত কাল কারাদণ্ড হইবে তাহার কথা। ও বর্জ্জিত কথ।]

৩৩ ধারা। যে স্থলে কারাদণ্ড ও অর্থদণ্ড উভয় হইতে পারে, এমত কোন স্থলে যদি অপরাধির কারাদণ্ড সহিত কি তদ্ব্যতীত অর্থদণ্ডের আজ্ঞা হয় তবে অর্থদণ্ডের টাকা না দেওয়াপ্রযুক্ত যত কাল কারাবদ্ধ হইবার আজ্ঞা করিতে হইবে এই বিষয়ে ফৌজদারী আদালত ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ৬৪ ও ৬৫ ধারার বিধানমতে কার্য্য করিবেন।

[মাজিষ্ট্রেট যে মোকদ্দমার নিষ্পত্তি করেন তদ্বিষয়ের উপবিধি।]

কিন্তু যদি মাজিষ্ট্রেট সাহেব ঐ মোকদ্দমার নিষ্পত্তি করিয়া থাকেন, তবে অর্থদণ্ডের টাকা না দেওয়ার কারণ ভিন্ন তিনি ঐ অপরাধের নিমিত্ত যত কাল কারাদণ্ডের আজ্ঞা করিতে পারেন, অর্থদণ্ড না দেওয়া প্রযুক্ত তাহার চতুর্থাংশের অধিককাল কারাদণ্ডের আজ্ঞা করিতে পারিবেন না ইতি।

[Sentence in case of simultaneous conviction of several offences.]

34. When a person is convicted at one time of two or more offences punishable under the same or different sections of the Indian Penal Code, the Court may sentence him for the offences of which he has been convicted to the several penalties prescribed by the same Code which such Court is competent to inflict; such penalties when consisting of imprisonment to commence the one after the expiration of the other.

[একিকালে অনেক অপরাধের প্রমাণ হইলে দণ্ডাজ্ঞার কথা।]

৩৪ ধারা। ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের একি কি ভিন্নং ধারামতে যেং অপরাধের দণ্ড হইতে পারে, যদি কোন ব্যক্তির একিকালে তন্মধ্যে দুই কি তদধিক অপরাধ করিবার প্রমাণ হয়, তবে ঐ ব্যক্তির প্রমাণীকৃত ঐং অপরাধের যেং দণ্ড ঐ আইনেতে নির্দিষ্ট হইয়াছে ঐ আদালত সেইং দণ্ডের আজ্ঞা করিবার ক্ষমতাপন্ন হইলে, ঐ সকল দণ্ডের আজ্ঞা করিতে পারিবেন। যদি কারাদণ্ড হয়, তবে এক অপরাধের নিমিত্তে কারাদণ্ডের কাল গত হইলে পর, অন্য অপরাধের নিমিত্তে আরম্ভ হইবেক।

It shall not be necessary for the Court by reason only of the aggregate punishment for the several offences being in excess of the punishment which it is competent to inflict on conviction of a single offence, to send the offender for trial before a higher Court.

ঐ আদালত একি অপরাধের নিমিত্তে যে পর্য্যন্ত দণ্ড করিতে ক্ষমতাপন্ন হন, ঐ সমুদয় অপরাধের দণ্ড একুনে টোকায় ঐ ক্ষমতাতিরিক্ত হইল, কেবল এই কারণে অপরাধিকে উপরিস্থ আদালতে বিচার হইবার নিমিত্তে প্রেরণ করা আবশ্যক হইবে না।

[Maximum term of imprisonment.]

Provided that in no case shall the person be sentenced to imprisonment for a longer period than fourteen years.

Provided also that, if the case be tried by a Magistrate, the punishment shall not in the aggregate exceed twice the extent of punishment which he is by his ordinary jurisdiction competent to inflict.

[কারাদণ্ডের অতি দীর্ঘ কালের কথা।]

কিন্তু সেই ব্যক্তির কোন স্থলে চৌদ্দ বৎসরের অধিক কাল কারাদণ্ডের আজ্ঞা হইবে না।

যদি সেই মোকদ্দমার বিচার মাজিষ্ট্রেট সাহেবের দ্বারা হয়, তবে মাজিষ্ট্রেট সাহেব স্বীয় সাধারণ ক্ষমতাক্রমে যত দণ্ড করিতে পারেন, পূর্ব্বোক্ত দণ্ড সমুদয় যে তাহার দ্বিগুণের অধিক হইবে না ইতি।

[Currency of sentence on escaped convicts.]

35. When a sentence is passed on an escaped convict for such escape or for any other offence the Court may direct the sentence to take effect immediately or after such convict shall have suffered imprisonment or transportation, as the case may be, for a further period equal to that which remained unexpired of his former sentence at the time of his escape.

[পলাতক বন্দির দণ্ড চলনের কথা।]

৩৫ ধারা। পলাতক বন্দির পলায়নপ্রযুক্ত কিম্বা অন্য কোন অপরাধের নিমিত্তে কোন দণ্ডের আজ্ঞা হইলে, আদালত আদেশ করিতে পারিবেন যে সেই আজ্ঞামতে অপরাধির অগৌণে ঐ দণ্ড হয়, অথবা তাহার পলায়নকালে তাহার পূর্ব্ব দণ্ডাজ্ঞামতে যত কাল অবশিষ্ট ছিল তত কাল তাহার কারাদণ্ড কি বিষয়বিশেষে দ্বীপান্তর থাকা দণ্ডভোগ হইলে পর, তাহার ঐ আজ্ঞামতে দণ্ড হয় ইতি।

[Sentence on offender already sentenced for another offence.]

36. When sentence is passed on a person already under sentence of imprisonment or transportation for another offence, the Court, if the sentence be for imprisonment, shall direct that such imprisonment shall commence at the expiration of the imprisonment or transportation to which such person has been previously sentenced,

[যে ব্যক্তির দণ্ডের আজ্ঞা হইয়াছে সে অন্য অপরাধ করিলে তাহার দণ্ডের কথা।]

৩৬ ধারা। কোন ব্যক্তি কোন অপরাধের নিমিত্তে কারাদণ্ড কি দ্বীপান্তর প্রেরণ দণ্ড ভোগ করিতেছে এমন সময়ে যদি অন্য অপরাধের জন্যে তাহার দণ্ডের আজ্ঞা হয়, তবে কারাদণ্ডের সেই আজ্ঞা হইলে, আদালত আজ্ঞা করিতে পারিবেন যে ঐ ব্যক্তির কারাবদ্ধ করণ কি দ্বীপান্তর প্রেরণ যে দণ্ডের আজ্ঞা পূর্ব্বে হইয়াছিল তাহা ভোগ করিলে পর ঐ কারাদণ্ডের আরম্ভ হয়।

or if he is undergoing a sentence of imprisonment, and the sentence, on such subsequent conviction, is for transportation, the Court may direct that the sentence shall commence immediately, or at the expiration of the imprisonment to which he was previously sentenced.

অথবা যদি সেই ব্যক্তি কারাদণ্ড ভোগ করিতেছে, ও পশ্চাৎ উক্ত অন্য অপরাধ নির্ণয় হইয়া তাহার দ্বীপান্তর প্রেরণ দণ্ডের আজ্ঞা হয়, তবে সেই দণ্ডভোগ অগৌণে আরম্ভ হইবে, অথবা পূর্ব্বে ঐ ব্যক্তির যত কাল কারাদণ্ডের আজ্ঞা হইয়াছিল তাহা অতীত হইলে পর আরম্ভ হইবে আদালত ইহার আজ্ঞা করিতে পারিবেন।

[Proviso.]

Provided that nothing in this section shall be held to excuse such person from any part of the

উপবিধি।

কিন্তু পূর্ব্ব কি পশ্চাৎকৃত দোষ প্রমাণে ঐ ব্যক্তি যে দণ্ডের যোগ্য হয়, এই ধারার কোন কথাক্রমে তাহার

punishment to which he is liable upon such former or subsequent conviction

[Local Government may order removal of prisoner from one jail to another ]

37 When any person is sentenced to imprisonment the Local Government may order his removal during the period prescribed for his imprisonment from the jail or place in which he is confined to any other jail or place of imprisonment within the jurisdiction of the same Local Government

[Inspector General of Jails may exercise power conferred by section 37 ]

38 The power conferred on the Local Government by section 37 may be exercised, under the orders and subject to the control of Government, by the Inspector General of Jails

[Sentence not to specify place of transportation ]

39 When any person is sentenced to transportation, the Court passing the sentence shall not specify in its sentence the place to which he shall be sent for the purpose of undergoing the sentence

[Governor General in Council to appoint a place within British India to which persons sentenced may be sent Local Government to direct removal of such persons to such place ]

40 The Governor General of India in Council may from time to time appoint a place or places within British India to which persons sentenced to transportation shall be sent and the Local Government, or some officer duly authorized by such Government shall given orders for the removal of such persons to the place or places so appointed

[Sentence of transportation on persons already transported under previous sentence ]

41 When sentence of transportation is passed on a person already undergoing transportation under a sentence previously passed for another offence, it shall not be necessary for the Local Government to order his removal from the place in which he is so undergoing transportation

[Sentence of death ]

42 When any person is sentenced to death the sentence shall direct that he be hanged by the neck till he is dead

[Power to remit punishment ]

43 When any person has been sentenced to punishment for an offence, the Governor General of India in Council, or the Local Government,

কোন অংশ ক্ষমা হইল এমত জ্ঞান করিতে হইবে না ইতি।

[বন্দিক এক জেলহইতে অন্য জেলে পাঠাইতে স্থানীয় গবর্ণমেণ্টের ক্ষমতার কথা।]

৩৭ ধারা। কোন ব্যক্তির কারাদণ্ডের আজ্ঞা হইলে সে যে কারাগারে কি স্থানে বদ্ধ থাকে স্থানীয় গবর্ণমেণ্ট ঐ সেই দণ্ড ভোগের নিরূপিত কালের মধ্যে কোন সময়ে স্বীয় কর্তৃত্বের ব্যাপ্যাধীন অন্য কারাগারে কি কারাবদ্ধ হওনের স্থানে তাহাকে পাঠাইবার আজ্ঞা করিতে পারিবেন ইতি।

[৩৭ ধারামতে দত্ত ক্ষমতাক্রমে জেলের ইন্‌স্পেক্টর জেনেরল সাহেবের কার্য্য করিবার ক্ষমতার কথা।]

৩৮ ধারা। স্থানীয় গবর্ণমেণ্টের প্রতি ৩৭ ধারামতে যে ক্ষমতা অর্পণ করা গেল, জেলসমূহের ইন্‌স্পেক্টর জেনরল সাহেবও গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে ও কর্তৃত্বাধীনে সেই ক্ষমতাক্রমে কার্য্য করিতে পারিবেন ইতি।

[যে দ্বীপে প্রেরণ করা যাইবে দণ্ডাজ্ঞার মধ্যে তাহা না লিখিবার কথা।]

৩৯ ধারা। যদি কোন ব্যক্তির দ্বীপান্তর প্রেরণের আজ্ঞা করা যায় তবে ঐ ব্যক্তিকে ঐ দণ্ড ভোগের জন্যে যে স্থানে পাঠাইতে হইবে ঐ আজ্ঞাকারক আদালত আপন দণ্ডাজ্ঞার মধ্যে তাহা নির্দ্দিষ্ট করিবেন না ইতি।

[যাহাদের দণ্ডের আজ্ঞা হইয়াছে ব্রিটনীয় ভারতবর্ষের অন্তর্গত যে স্থানে তাহাদিগকে পাঠাইতে হইবে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের এমত স্থান নিরূপণ করিবার কথা। ও স্থানীয় গবর্ণমেণ্টের সেই স্থানে উক্ত লোকদিগকে পাঠাইবার আজ্ঞার কথা।]

৪০ ধারা। যাহাদের দ্বীপান্তর প্রেরণ দণ্ড হয়, ব্রিটনীয় ভারতবর্ষের অন্তর্গত যে স্থানে কি যে২ স্থানে তাহাদিগকে পাঠাইতে হইবে মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব সময়২ এমত স্থান নিরূপণ করিতে পারিবেন। ও স্থানবিশেষের গবর্ণমেণ্ট কিম্বা ঐ গবর্ণমেণ্ট কর্তৃক উপযুক্ত মতে ক্ষমতাপন্ন কার্য্যকারক ঐরূপ নিরূপিত স্থানে কি স্থানে উক্ত ব্যক্তিদিগকে পাঠাইবার আজ্ঞা করিবেন ইতি।

[যাহারা পূর্ব্ব দণ্ডাজ্ঞা মতে দ্বীপান্তরে প্রেরিত হইয়াছে তাহাদিগের দ্বীপান্তর প্রেরণদণ্ডের অন্য আজ্ঞার কথা।]

৪১ ধারা। কোন ব্যক্তি দ্বীপান্তর প্রেরণদণ্ড ভোগ করিতেছে এমন সময়ে যদি তাহার অন্য অপরাধের নিমিত্তে দ্বীপান্তর প্রেরণদণ্ডের আজ্ঞা হয় তবে যে স্থানে ঐ দণ্ড ভোগ করিতেছে সেই স্থানহইতে তাহাকে স্থানবিশেষের গবর্ণমেণ্টের স্থানান্তরে পাঠাইবার আজ্ঞা করা আবশ্যক হইবে না ইতি।

[প্রাণদণ্ডের আজ্ঞার কথা।]

৪২ ধারা। কোন ব্যক্তির প্রাণদণ্ডের কা[illegible] দণ্ডাজ্ঞাতে এই আদেশ থাকিবে যে সেই[illegible] না মরে তাবৎ তাহার গলদেশ দ[illegible]

[দণ্ড ক্ষমা করিবার ক্ষম[illegible]

৪৩ ধারা। কোন অপরা[illegible] [illegible]ক ব্যক্তির দণ্ডের আজ্ঞা হয়[illegible] [illegible] [illegible]ষীয় শ্রীযুত গবর্ণর জেন[illegible] কিম্বা স্থানবিশেষের

may at any time, without conditions, or upon any conditions which the person sentenced accepts, remit the whole or any part of the punishment to which he has been sentenced

গবর্ণমেণ্ট কোন সময়ে নিয়মব্যতিরেকে কিম্বা দণ্ডিত ব্যক্তি যে নিয়ম স্বীকার করিবে এমত নিয়ম করিয়া তাহার যে দণ্ডের আজ্ঞা হইয়াছে তৎসমুদয় কি তাহার কোন অংশ রহিত করিতে পারিবেন ইতি।

[Person once convicted or acquitted not to be tried for same offence ]

[যে ব্যক্তি একবার দোষী কি নির্দোষ নির্ণয় হইয়াছে তাহার সেই দোষ হেতু পুনশ্চ বিচার না হইবার কথা।]

44 A person who has once been tried for an offence and convicted or acquitted thereof shall not be liable to be tried again for the same offence

৪৪ ধারা। কোন অপরাধের নিমিত্তে কোন ব্যক্তির একবার বিচার হইয়া তাহার ঐ অপরাধ নির্ণয় হইলে কি তাহাকে নির্দ্দোষ করা গেলে পুনরায় সেই অপরাধের নিমিত্তে সেই ব্যক্তির বিচার হইতে পারিবে না।

[Proviso as to culpable homicide ]

[অপরাধযুক্ত নরহত্যার বিষয়ে বর্জ্জিত কথা।]

Provided that any person may be tried for the offence of culpable homicide and punished for that offence, notwithstanding he may have been tried and punished for the act which caused the death, if at the time of his conviction for the said act death had not resulted or had not been known by the Court which passed sentence to have resulted

যে ক্রিয়াদ্বারা কাহারও মৃত্যু হয় কোন ব্যক্তির সেই ক্রিয়াহেতুক বিচার ও দণ্ড হইল, কিন্তু দোষ নির্ণয় করণ সময়ে ঐ ক্রিয়াপ্রযুক্ত মৃত্যু হয় নাই অথবা যে আদালত ঐ দণ্ডের আজ্ঞা করিলেন সেই আদালত ঐ মৃত্যুর কথা অবগত ছিলেন না, এমন স্থলে যদ্যপি মৃত্যুজনক সেই ক্রিয়ার নিমিত্তে পূর্ব্বে ঐ ব্যক্তির বিচার ও দণ্ড হইয়া থাকে তথাপি অপরাধযুক্ত নরহত্যাপরাধ হেতুক তাহার পুনশ্চ বিচার ও দণ্ড হইতে পারিবে ইতি।

[Person charged with criminal breach of trust may be found guilty of theft ]

[যাহার নামে অপরাধযুক্ত বিশ্বাসঘাতকতার অভিযোগ হয় তাহার চৌর্য্যাপরাধ নিষ্পন্ন হইবার কথা।]

45 If upon the trial of any person charged with the offence of criminal breach of trust under section 406 of the Indian Penal Code or of criminal breach of trust as a carrier, wharfinger or warehouse keeper under section 407 of the same Code, it is proved that he took the property in question in any such manner as to amount to the offence of theft under section 378 of the same Code, he shall not be entitled to be acquitted

৪৫ ধারা। ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ৪০৬ ধারামতে অপরাধযুক্ত বিশ্বাসঘাতকতার অভিযোগ কিম্বা উক্ত আইনের ৪০৭ ধারামতে বাহক কি ঘাট রক্ষক কি গুদামরক্ষকস্বরূপে কোন ব্যক্তির নামে অপরাধযুক্ত বিশ্বাসঘাতকতার অভিযোগ হইয়া তাহার বিচার হইলে সেই ব্যক্তি যে প্রকারে ঐ দ্রব্য হরণ করিয়াছিল তদ্দৃষ্টে যদি উক্ত আইনের ৩৭৮ ধারামতে তাহার চৌর্য্যের তুল্য অপরাধ প্রমাণ হয়, তবে সেই ব্যক্তির নির্দ্দোষ হইবার অধিকার নাই।

But the Court, or the jury in a case tried by jury may find that he is not guilty of the offence charged but is guilty of the said offence under the said section 378

কিন্তু আদালত, কিম্বা জুরির দ্বারা বিচারিত মোকদ্দমায় ঐ জুরি এমত নিষ্পন্ন করিতে পারিবেন যে সেই ব্যক্তি যে অপরাধে অভিযুক্ত হইয়াছে তাহার দোষী নহে, কিন্তু উক্ত ৩৭৮ ধারাক্রমে উক্ত অপরাধের অপরাধী আছে।

Thereupon he shall be liable to be punished in the same manner as if he had been found guilty upon a charge under the said section 378

তাহা হইলে উক্ত ৩৭৮ ধারার লিখিত অভিযোগক্রমে ঐ ব্যক্তি অপরাধী নির্ণয় হইবার মত দণ্ডে যে দণ্ড হইতে পারিবে ইতি।

[Person charged with criminal breach of trust as a servant may be found guilty of theft or of theft as a servant ]

[চাকরস্বরূপে অপরাধযুক্ত বিশ্বাসঘাতকতার অভিযোগ যাহার নামে হয় তাহার চৌর্য্যাপরাধ, কিম্বা চাকরস্বরূপে চৌর্য্যাপরাধ নির্ণয় হইবার কথা ]

46 If upon the trial of any person charged with the offence of criminal breach of trust as a clerk or servant under section 408 of the Indian Penal Code it is proved that he took the property in question in any such manner as to amount to,

৪৬ ধারা। ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ৪০৮ ধারাক্রমে কেরাণী কি চাকরস্বরূপে অপরাধযুক্ত বিশ্বাসঘাতকতার অভিযোগে কোন ব্যক্তির বিচার হইয়া যদি প্রমাণ হয় যে সেই ব্যক্তি যে প্রকারে উক্ত দ্রব্য হরণ করিয়াছিল তদ্দৃষ্টে

the offence of theft under section 378 of the said Code,

উক্ত আইনের ৩৭৮ ধারামতে ঐ ব্যক্তির চৌর্য্যাপরাধ হইল,

or the offence of theft as a clerk or servant of property in possession of his master under section 381 of the said Code,

অথবা উক্ত আইনের ৩৮১ ধারামতে কেরাণী কি চাকরস্বরূপে স্বীয় কর্ত্তার অধিকৃত সম্পত্তি চুরী করিবার তুল্য অপরাধ হইয়াছে,

he shall not be entitled to be acquitted, but the Court or the jury in a case tried by jury, may find that he is not guilty of the offence charged, but is guilty of the said offence under the said section 378, or section 381, as the case may be

Thereupon he shall be liable to be punished in the same manner as if he had been found guilty upon a charge under such section

তবে সেই ব্যক্তির নির্দোষ হইবার অধিকার নাই কিন্তু আদালত অথবা জুরির দ্বারা বিচারিত যে মকদ্দমায় ঐ জুরি, এমত নির্ণয় করিতে পারিবেন যে সেই ব্যক্তি, যে অপরাধের অভিযুক্ত হয় তাহাতে দোষী নহে, কিন্তু ৩৭৮ ধারাক্রমে কিম্বা বিষয়বিশেষে ৩৮১ ধারাক্রমে উক্ত অপরাধের দোষী হইল।

তাহা হইলে ঐ ব্যক্তি উক্ত ধারামতের অভিযোগক্রমে অপরাধী নির্ণয় হইবার মত দণ্ডের যোগ্য হইবেন ইতি।

[Person charged with theft may be found guilty of misappropriation or breach of trust]

[যাহার নামে চৌর্য্যের অভিযোগ হয় তাহার অবিহিতরূপে সম্পত্তি ব্যবহারের কি বিশ্বাসঘাতকতার অপরাধ নির্ণয় হইবার কথা।]

47 If upon the trial of any person charged with the offence of theft under section 378 of the Indian Penal Code or the offence of theft in a building, tent or vessel under section 380 of the said Code, it is proved that he took the property in question in any such manner as to amount to

the offence of dishonest misappropriation of property under section 403 of the said Code

or the offence of criminal breach of trust under section 405 of the said Code,

he shall not be entitled to be acquitted, but the Court or the jury in a case tried by jury, may find that he is not guilty of the offence charged but is guilty of the said offence under the said section 403 or section 405, as the case may be

Thereupon he shall be liable to be punished in the same manner as if he had been found guilty upon a charge under such section

৪৭ ধারা। ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ৩৭৮ ধারামত চৌর্য্যাপরাধের কি ঐ আইনের ৩৮০ ধারামতে গৃহে কি তাম্বুতে কি নৌকাদিতে চৌর্য্যাপরাধের অভিযোগে কোন ব্যক্তির বিচার হইলে যদি প্রমাণ হয় যে ঐ ব্যক্তি যে প্রকারে উক্ত সম্পত্তি গ্রহণ করিয়াছিল তদ্দৃষ্টে

উক্ত আইনের ৪০৩ ধারামতে ঐ ব্যক্তির শঠতাক্রমে সম্পত্তি অবিহিতরূপে ব্যবহার করিবার

কিম্বা ঐ আইনের ৪০৫ ধারামত অপরাধযুক্ত বিশ্বাসঘাতকতা করিবার তুল্য অপরাধ হইয়াছে

তবে সেই ব্যক্তির নির্দোষ হইবার অধিকার নাই কিন্তু আদালত কিম্বা জুরির দ্বারা বিচারিত মোকদ্দমায় ঐ জুরি এমত নিষ্পত্তি করিতে পারিবেন যে সেই ব্যক্তি যে অপরাধে অভিযুক্ত হয় তাহাতে দোষী নহে কিন্তু উক্ত ৪০৩ কিম্বা বিষয়বিশেষে ৪০৫ ধারামতে উক্ত অপরাধের দোষী হইল।

তাহা হইলে ঐ ব্যক্তি উক্ত ধারার লিখিত অভিযোগক্রমে অপরাধী নির্ণয় হইবার মত দণ্ডের যোগ্য হইতে পারিবে ইতি।

[Person charged with theft as a servant may be found guilty of misappropriation or breach of trust]

[চাকরস্বরূপে চৌর্য্যের অভিযোগ হইলে অবিহিতরূপে সম্পত্তি ব্যবহার কিম্বা বিশ্বাসঘাতকতা নির্ণয় হইবার কথা।]

48 If upon the trial of any person charged with the offence of theft as a clerk or servant of property in the possession of his master under section 381 of the Indian Penal Code it is proved that he took the property in question in any such manner as to amount to

the offence of dishonest misappropriation of property under section 403 of the said Code,

or the offence of dishonest misappropriation of property possessed by a deceased person at the time of his death under section 404 of the said Code,

or of such dishonest misappropriation under the said section 404 the offender being at the time of the person's decease employed by him as a clerk or servant,

or the offence of criminal breach of trust under section 405, of the said Code,

or the offence of criminal breach of trust as a clerk or servant under section 408 of the said Code,

৪৮ ধারা। কেরাণী কি চাকরস্বরূপে কোন ব্যক্তির নিকটে তাহার প্রভুর দ্রব্য থাকাতে ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ৩৮১ ধারামত চৌর্য্যাপরাধের অভিযোগে তাহার বিচার হইয়া যদি প্রমাণ হয়, যে ঐ ব্যক্তি উক্ত দ্রব্য যে প্রকারে গ্রহণ করিয়াছিল তদ্দৃষ্টে

উক্ত আইনের ৪০৩ ধারামতে ঐ ব্যক্তির শঠতাক্রমে ঐ দ্রব্য অবিহিতরূপে ব্যবহার করিবার

কিম্বা উক্ত আইনের ৪০৪ ধারামতে কোন ব্যক্তির মরণকালে তাহার অধিকারে যে সম্পত্তি ছিল তাহা শঠতাক্রমে অবিহিতরূপে ব্যবহার করিবার

কিম্বা ঐ ব্যক্তির মরণকালে অপরাধী তাহার নিকটে কেরাণী কি চাকর হইয়া উক্ত ৪০৪ ধারামতে শঠতাক্রমে দ্রব্য অবিহিতরূপে ব্যবহার করিবার

কিম্বা উক্ত আইনের ৪০৫ ধারামতে অপরাধযুক্ত বিশ্বাসঘাতকতা করিবার

কিম্বা উক্ত আইনের ৪০৮ ধারামতে কেরাণী কি চাকরস্বরূপে তাহার অপরাধযুক্ত ভাবে বিশ্বাসঘাতকতা করিবার তুল্য অপরাধ হইয়াছে,

he shall not be entitled to be acquitted, but the Court, or the jury in a case tried by jury, may find that he is not guilty of the offence charged, but is guilty of the offence under the said section 403, section 404, section 405 or section 408, as the case may be

Thereupon he shall be liable to be punished in the same manner as if he had been found guilty upon a charge under such section

[No person convicted under section 45, 46, 47 or 48 to be charged again on same facts under same section ]

49 No person charged and tried for an offence under any section of the Indian Penal Code in the last four sections mentioned and found guilty of another offence under the provisions of any other of the said sections of the Indian Penal Code shall be liable to be afterwards prosecuted upon the same facts under the section under which he was charged or under the section under which he was found guilty

[Levy of fines ]

50 Whenever an offender is sentenced to a fine, the Court which sentences him whether or not the offence be punishable with fine only, and whether or not the sentence direct that in default of payment of the fine the offender shall suffer imprisonment may issue a warrant for the levy of the amount by distress and sale of any moveable property belonging to the offender which may be found within the jurisdiction of the Court that sentences him or of the Magistrate of the District in which he ordinarily resides

[Magistrate may issue orders to prevent obstructions, danger to human life or riot ]

51 Any Magistrate by a written order may direct any person to abstain from a certain act or to take certain order with certain property in his possession or under his management whenever such Magistrate considers that such direction is likely to prevent or tends to prevent—

obstruction annoyance or injury or risk of obstruction annoyance or injury, to any persons lawfully employed,

or danger to human life health, or safety

or a riot or an affray

[Magistrate may prohibit repetition or continuance of public nuisances ]

52 Any Magistrate may enjoin any person not to repeat or continue a public nuisance as de

তবে সেই ব্যক্তির নির্দ্দোষ হইবার অধিকার নাই। কিন্তু আদালত, কিম্বা জুরির দ্বারা বিচারিত মোকদ্দমায় ঐ জুরি এমত নিষ্পত্তি করিতে পারিবেন যে ঐ ব্যক্তি যে অপরাধে অভিযুক্ত হয় তাহাতে দোষী নহে, কিন্তু ৪০৩ কিম্বা বিষয়বিশেষে ৪০৪ কি ৪০৫ কি ৪০৮ ধারার মত অপরাধের দোষী হইয়াছে।

তাহা হইলে ঐ ব্যক্তি উক্ত ধারার লিখিত অভিযোগক্রমে অপরাধী নির্ণয় হইবার মত দণ্ডের যোগ্য হইতে পারিবে ইতি।

[৪৫ ও ৪৬ কি ৪৮ ধারামতে যাহার অপরাধ নির্ণয় হইল সেইং ধারামতে সেইং বৃত্তান্তক্রমে তাহার নামে পুনশ্চ অভিযোগ না হইবার কথা।]

৪৯ ধারা। ইহার পূর্ব্ব চারি ধারাতে ভারতবর্ষের দণ্ডবিধি আইনের যেং ধারার উল্লেখ হইয়াছে, তাহার কোন ধারামতের অপরাধ হেতুক কোন ব্যক্তির নামে অভিযোগ হইয়া বিচার হইলে যদি ভারতবর্ষের দণ্ডবিধির আইনের অন্য কোন ধারার বিধান ক্রমে তাহার অন্য অপরাধ নির্ণয় হয়, তবে যে ধারাক্রমে অভিযোগ হইল কিম্বা যে ধারাক্রমে অপরাধ নির্ণয় হইয়াছে সেই ধারাক্রমে সেই অপরাধের বৃত্তান্ত ধরিয়া তাহার নামে পুনরায় নালিশ হইতে পারিবে না ইতি।

[অর্থদণ্ড আদায়ের কথা।]

৫০ ধারা। যখন অপরাধির অর্থদণ্ডের আজ্ঞা হয় তখন ঐ অপরাধ কেবল অর্থদণ্ডক্রমে দণ্ডনীয় হইলে কি না হইলেও এবং অর্থদণ্ড না দিলে অপরাধির কারাবদ্ধ হইতে হইবে ঐ দণ্ড জ্ঞাপক মধ্যে এই আজ্ঞা থাকিলে কি না থাকিলে, যে আদালত ঐ অপরাধির দণ্ডের আজ্ঞা করেন তাঁহার বিচারাধিপত্যের সীমার মধ্যে কিম্বা অপরাধী নিয়ত যে জিলার মধ্যে বাস করে সেই জিলার মাজিষ্ট্রেট সাহেবের বিচারাধিপত্যের সীমার মধ্যে অপরাধির যে অস্থাবর সম্পত্তি থাকে উক্ত আদালত ঐ অর্থদণ্ড আদায় করিবার জন্যে ঐ সম্পত্তি ক্রোক ও নীলাম করিবার পরওয়ানা দিতে পারিবেন ইতি।

[বাধা ও মনুষ্যের প্রাণ নাশের আশঙ্কা ও দাঙ্গা নিবারণার্থে মাজিষ্ট্রেট সাহেবের আজ্ঞা করিতে পারিবার কথা।]

৫১ ধারা। কোন মাজিষ্ট্রেট সাহেব যদি বোধ করেন যে, কোন ব্যক্তিকে কোন বিশেষ কর্ম্ম করিতে নিষেধ করিলে, কিম্বা সেই ব্যক্তির অধিকারস্থ কিম্বা তত্ত্বাবধানে কোন দ্রব্য লইয়া বিশেষ নিয়মমতে কর্ম্ম করিবার আজ্ঞা করিলে

নিয়মিত কর্ম্মচারি কোন ব্যক্তিদের বাধা কি ক্লেশ কি হানি অথবা বাধার কি ক্লেশের কি হানি শঙ্কা

কিম্বা মনুষ্যেরদের প্রাণের কি স্বাস্থ্যের কি নিরাপদের ব্যাঘাত

কিম্বা দাঙ্গা কি হাঙ্গামা নিবারণ হইতে পারে কি নিবারণরূপ ফল সম্ভাবনা, তবে তিনি আজ্ঞাপত্রদ্বারা তদ্রূপ আজ্ঞা করিতে পারিবেন ইতি।

[সাধারণের অনিষ্টজনক কর্ম্ম পুনশ্চ কিম্বা নিরন্তর না করিবার আজ্ঞা, মাজিষ্ট্রেট সাহেবের করিতে পারিবার কথা ]

৫২ ধারা। ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ২৬৮ ধারাতে অনিষ্ট শব্দের যে অর্থ নির্ণয় হইয়াছে অনি-

fixed in section 268 of the Indian Penal Code.

মেজেষ্ট্রেট সাহেব কোন ব্যক্তিকে আজ্ঞা করিতে পারিবেন যে সেই অর্থানুসারে সাধারণের অনিষ্টজনক কর্ম্ম পুনশ্চ না করে কি না করিতে থাকে ইতি।

## CHAPTER IV

### Of the Summons

[Procedure to compel appearance.]

53 When an offence has been committed or is supposed to have been committed, the proceeding, in order to compel the person known or suspected to have committed such offence to appear for the purpose of enquiry concerning the same, may be by summons or arrest.

## চতুর্থ অধ্যায়।

### আহ্বানপত্রের বিধি।

[ব্যক্তিকে উপস্থিত করাইবার কার্য্যের কথা।]

৫৩ ধারা। কোন অপরাধ করা গেলে কি করা গিয়াছে এমত বোধ হইলে, সেই অপরাধের অনুসন্ধান করিবার অভিপ্রায়ে যাহাকে অপরাধী জানা গেল কি যাহার প্রতি সন্দেহ থাকে তাহাকে উপস্থিত করাইবার উপায় এই, আহ্বান কিম্বা ধৃত করা ইতি।

[Summons or warrant obtainable on complaint.]

54 A summons or a warrant of arrest may be obtained on a complaint as hereinafter provided.

[নালিশ হইলে আহ্বানপত্র কি পরওয়ানা পাইতে পারিবার কথা।]

৫৪ ধারা। নালিশ হইলে সমন (অর্থাৎ আহ্বানপত্র) অথবা গ্রেপ্তারের পরওয়ানা অর্থাৎ ধৃত করিবার ক্ষমতাপত্র পশ্চাৎ লিখিত বিধিমত দেওয়া যাইতে পারিবে ইতি।

[Examination of complainant.]

55 When, in order to the issuing of a summons or a warrant against any person for an offence, a complaint is made before the Magistrate of the District, or a Magistrate authorized to receive such complaint without reference from the Magistrate of the District, such Magistrate shall examine the complainant.

The examination shall be reduced into writing and shall be signed by the complainant and also by the Magistrate.

[বাদির পরীক্ষা গ্রহণের কথা।]

৫৫ ধারা। কোন অপরাধের জন্যে কোন ব্যক্তির নামে সমন কি পরওয়ানা বাহির হয় এই অভিপ্রায়ে যখন জিলার মাজিষ্ট্রেট সাহেবের নিকটে নালিশ করা যায়, কিম্বা জিলার মাজিষ্ট্রেট সাহেব হইতে সমর্পণ না হইলেও তদ্রূপ নালিশ গ্রাহ্য করিবার ক্ষমতাপন্ন কোন মাজিষ্ট্রেটের নিকটে নালিশ করা যায় তখন ঐ মাজিষ্ট্রেট বাদিকে সেই বিষয়ের জিজ্ঞাসাবাদ করিবেন। তাহার উত্তর লিখিয়া লওয়া যাইবে, ও বাদী এবং মাজিষ্ট্রেট সাহেব তাহাতে স্বাক্ষর করিবেন।

[Issue of summons or warrant.]

56 The Magistrate before whom such complaint is duly made shall, if it appear to him that there is sufficient ground for proceeding, issue his summons or in cases in which a warrant may issue, his warrant, for causing the person accused to appear before himself or some other Magistrate having jurisdiction.

[আহ্বানপত্র কি পরওয়ানা দিবার কথা।]

৫৬ ধারা। যে মাজিষ্ট্রেট সাহেবের নিকটে উক্তমত নালিশ যথাক্রমে করা যায়, তিনি বিচার কার্য্যের উপযুক্ত কারণ দৃষ্টি করিলে অভিযুক্ত ব্যক্তিকে আপনার সম্মুখে কিম্বা ক্ষমতাপন্ন অন্য কোন ব্যক্তির সম্মুখে উপস্থিত করাইবার জন্যে আহ্বানপত্র কিম্বা যে স্থলে পরওয়ানা দেওয়া যাইতে পারে সে স্থলে পরওয়ানা দিবেন।

[Dismissal of complaint.]

If in the judgment of such Magistrate there be no sufficient ground for proceeding he shall dismiss the complaint.

[নালিশ ডিসমিস্ করিবার কথা।]

যদি মাজিষ্ট্রেটের বিবেচনাতে বিচারকার্য্য চলিবার যথেষ্ট হেতু না থাকে, তবে তিনি ঐ নালিশ ডিসমিস্ করিবেন ইতি।

[Cognizance of offences without complaint made.]

57 Except as is otherwise provided in chapter XI, the Magistrate of the District, or a Magistrate in charge of a Division of a District, may without any complaint take cognizance of any offence coming to his knowledge and may issue a summons, or, in cases where a warrant may issue, a warrant of arrest against the person known or suspected to have committed such offence, in the same manner as if a complaint had been made against him.

[বিনা নালিশেও অপরাধ বিচারার্থে গ্রহণ করিবার কথা।]

৫৭ ধারা। এই আইনের ১১ অধ্যায়ের যে স্থলে প্রকার বিধান হইয়াছে তদ্ভিন্ন অন্য স্থলে জিলার মাজিষ্ট্রেট সাহেব কিম্বা জিলার এক অংশের কার্য্যের ভারপ্রাপ্ত মাজিষ্ট্রেট যদি কোন অপরাধের কথা অবগত হন, নালিশ না হইলেও তিনি সেই অপরাধ বিচার করিতে পারিবেন। ও যাহাকে অপরাধী জানা গেল, কি যাহার প্রতি সন্দেহ থাকে, তাহার নালিশ হইলে যেমন করিতে পারিতেন, আহ্বানপত্র দিতে অথবা যে স্থলে পরওয়ানা দেওয়া যাইতে পারে সেই স্থলে তাহাকে ধরিয়া আনিবার পরওয়ানা দিতে পারিবেন।

The Magistrate of the District or Magistrate in charge of a Division of a District, may in like

মাজিষ্ট্রেট সাহেব কিম্বা জিলার অংশের কার্য্যের ভারপ্রাপ্ত মাজিষ্ট্রেট সাহেব আপনার অধীন

আষাঢ় মঙ্গলবার অত্র কালেক্টরী কাছারিতে বিনা ওজরে ও প্রকাশ্য নীলামে ধরা যাইবেক ইতি ১৮৬৮ সাল তারিখ ৩১শে মার্চ। *

| তৌজির নম্বর। | মহালের নাম। | মালিকের নাম। | সদর জমা। | মন্তব্য। |
|---|---|---|---|---|
| ১০৫ | পঃ বিরাহিমপুর | শারদাপ্রসাদ বন্দোপাধ্যায় ও নীলকমল মুখোপাধ্যায় প্রভৃতি | ১১৭৩০।৭ | মালিক মধ্যে দেবেন্দ্রনাথ ঠাকুর ও নীলকমল মুখোপাধ্যায় উক্তির নিকট প্রাপ্য দণ্ডের টাকার নিমিত্ত এই মহাল লাটবন্দী করা গেল। W V G Tayler Collector |

---

জিলা যশোহর।

ইহার দ্বারা সংবাদ দেওয়া যাইতেছে যে সন ১৮৪৯ সালের ১১ আইনের ৬ ধারার বিধানানুসারে জেলা যশোহরের মধ্যবর্ত্তী নিম্নলিখিত মহাল সকল বর্ত্তমান সনের ২৮ মার্চ তারিখের বাকি আদায় না হওয়াতে তাহা আদায় নিমিত্ত সন ১৮৬৮ সালের ২৬ মেই মোতাবেক বাঙ্গলা সন ১২৭৫ সালের ১৪ জ্যৈষ্ঠ রোজ মঙ্গলবার অত্র কালেক্টরী কাছারিতে বিনাওজরে ও প্রকাশ্য নীলামে ধরা যাইবে ইতি সন ১৮৬৮ সাল তারিখ ১ মেই।

প্রথম শ্রেণী চিরকালের বন্দবস্ত হওয়া মহাল।

৪২নং তৌজি পঃ মাহামদ সাহি তরফ কাশীনাথপুর তালুক শিবপ্রসাদ সেন ও উগ্রকণ্ঠ সেন ও দুর্গাপ্রসাদ সেন ও কমলাকান্ত সেন ও বাণীকণ্ঠ সেন ও হরগোবিন্দ সেন ও রামকান্ত সেন ও জিতরাম ধর ও রায় রাধাচরণ সদর জমা ১৫৯৭৷৶১১

২৭৩নং তৌজি পঃ এমামপুর মৌজে শ্রীপুর ওগয়রহ তালুক ভগবানচন্দ্র পোদ্দার ও আনন্দচন্দ্র চৌধুরী ও ভগবানচন্দ্র মুন্সী ও ভগবতী দাস্যা সদর জমা ৩১৩৭৷৶৯

দ্বিতীয় শ্রেণী মেয়াদি বন্দবস্তী মহাল।

৪৪০ নং তৌজি মোতালক সুন্দরবন চক বয়ারসিঙ্গা সাধুহার লাট। বন্দবস্ত গ্রহীতা দেবচন্দ্র মুখোপাধ্যায় সন ১২৭৪ সাল হইতে জানি বন্দোবস্ত না হওয়া পর্য্যন্ত আবাদকারি স্বত্ব সদর জমা ৩১২২৷৸৶০

৪৪২৬নং তৌজি মোতালক ঐ চক খড়িবা ডেমসাখালি বন্দবস্ত গ্রহীতা হুইন হো সাহেব ইং সন ১২৭৪ সাল লাং ১২৮৭ সাল বসন পুরা ৫৩৫৭৶০ টাকা জমা সন ১৩০৩ সাল পর্য্যন্ত মেয়াদ জমা সন ১২৭৪ সাল আবাদকারি স্বত্ব সদর জমা ২৭৬৭।৶০

J Monro,
*Offg Collector*

---

## INSOLVENT COURT

COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA

In the Matter of ALBERT JOHN DE HOCHEPIED LARPENT and another, Insolvents

Notice is hereby given that Saturday the 6th day of June next is appointed for further hearing in this matter for the purpose of declaring a Dividend, and that an Account in detail of the Receipts and Disbursements of the Assignee from the 7th day of January 1860 until the thirtieth day of April 1868 has been filed and may be inspected in the Office of the Chief Clerk Any Creditor or other person interested, who may intend to establish or oppose any claim upon the Estate of the said Insolvent will be heard Notice having been given at the Office of the Chief Clerk three clear days before the hearing

OFFICIAL ASSIGNEE'S OFFICE, Calcutta, 14th May 1868

## দেওলিয়াদের আদালত।

কলিকাতা দেওলিয়া ঋণিদের উপকারার্থ আদালত।

দেওলিয়া আলবার্ট জান ডিহচিপিড লারপেন্ট সাহেব ও অন্যেরদের বিষয়ে।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ডিবিডেণ্ড প্রকাশ করিবার নিমিত্তে ঐ বিষয়ের পুনশ্চ শুনানির জন্যে আগামি জুন মাসের ৬ তারিখ শনিবার নিদ্ধারিত হইয়াছে, এবং ৮৬০ সালের জানুআরি মাসের ৭ তারিখ অবধি ১৮৬৮ সালের আপ্রিল মাসের ৩০ তারিখ পর্য্যন্ত আসৈনি সাহেবের জমাখরচের বিস্তারিত হিসাব দাখিল করা গিয়াছে, প্রধান ক্লার্ক সাহেবের কার্য্যালয়ে তাহা দেখা যাইতে পারে। যে কোন মহাজন কি এবিষয়ে লিপ্ত অন্য যে কেহ উক্ত দেওলিয়াদের ইষ্টেটের উপর কোন দাওয়া স্থাপন কি প্রতিবন্ধকতা করিতে চাহেন, তিনি শুনানির দিবসের পূর্ব্বে তিন দিন থাকিতে প্রধান ক্লার্ক সাহেবের কার্য্যালয়ে সম্বাদ দিলে তাঁহার কথা শুনা যাইবে।

সরকারী আসৈনি সাহেবের দপ্তরখানা। কলিকাতা, ৮৬৮ সাল ১৪ মে।

[*Government Gazette, 19th May* 1868]

---

কলিকাতা বাঙ্গাল সেক্রেটারীয়েট যন্ত্রালয়ে গবর্ণমেন্টের জন্যে শ্রীযুক্ত এডওয়ার্ড জোসেফ ডিন সাহেবকর্ত্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।



# গবর্ণমেণ্ট গেজেটের ক্রোড়পত্র।

TUESDAY, MAY 19, 1868

মঙ্গলবার ১৮৬৮ সাল ১৯ মে।

## বিজ্ঞাপন।

ইহাতে সংবাদ দেওয়া যাইতেছে যে নিম্ন লিখিত বিক্রয়ের বিজ্ঞাপনে যে সকল মহালের উল্লেখ হইল সে সকল মহালে গবর্ণমেণ্টের যে মালিকী স্বত্ব আছে তাহা নিম্ন লিখিত নিয়মের অধীন হইয়া বিক্রয় হইবে।

### বিক্রয়ের নিয়ম।

১।—প্রত্যেক মহাল পার্শ্বের লিখিত নির্দ্দিষ্ট সদর জমার অধীন হইয়া যে ব্যক্তি নীলামে প্রথম ডাকের উপর সর্ব্বাপেক্ষা উচ্চ ডাকিবেক তাহাকে দেওয়া যাইবে।

২।—বর্ত্তমান পাট্টা এবং বন্দোবস্তের কার্য্য কি প্রবল আইনহইতে উৎপন্ন স্বত্ব সকল বিক্রয়ের পরে বহাল থাকিবে। রাজস্বের কার্য্যকারকদিগের কৃত জমাবন্দীতে যেং খোদকস্তা রাইয়ত স্বাক্ষর করিয়াছে ক্রেতারা তাহারদিগের স্বত্ব মানিতে বাধ্য হইবে।

৩।—একশত টাকার অনধিক পণ হইলে সেই সমুদয় টাকা তৎক্ষণাৎ দিতে হইবে।

৪।—একশত টাকার অধিক হইলে ডাক পণের চারি অংশের এক অংশ তৎক্ষণাৎ দাখিল করিতে হইবে বিক্রয়ের দিবস এক দিন বলিয়া গণনা করিলে বিক্রয়ান্তর পঞ্চদশ দিনের মধ্যাহ্ন কালে, কিম্বা সেই দিবস বন্দের দিন হইলে তৎপরে প্রথম যে দিন কাছারী খোলা যায় সেই দিনের মধ্যাহ্ন কালে, যদি অবশিষ্ট টাকা দাখিল না হয়, তবে বিক্রয় রহিত ও গচ্ছিত টাকা গবর্ণমেণ্টে জব্দ হইবে, ও প্রথম স্থলীয় বিক্রয়ের ন্যায় পুনর্ব্বার বিজ্ঞাপন প্রকাশ করণপূর্ব্বক ঐ ত্রুটিকারি ক্রেতার ঝুঁকিতে সেই মহাল পুনর্ব্বার বিক্রয় হইবে।

৫।—মহালের উপর যে সামান্য সদর জমা ধার্য্য হইয়াছে ক্রেতারা তদতিরিক্ত রাস্তা প্রস্তুত ও গমনাগমনের সুবিধার নিমিত্ত করও দিতে বাধিত হইবেন। তাঁহারা যে তারিখঅবধি ক্রীত মহাল দখল করেন সেই তারিখঅবধি সদর জমার উপর শতকরা এক টাকার হিসাবে ঐ কর ধার্য্য হইবে। ঐ কর বাকী রাজস্বের ন্যায় আদায় হইতে পারিবে।

রেবিনিউ বোর্ডের আজ্ঞাক্রমে,

আর বি চাপমান,
সেক্রেটারী।

# নীলামের ইশ্তিহার।

---

জিলা মেদিনীপুর।

কাছারি ডেপুটী কালেক্টরী সব ডিবিজান কাথী জেলা মেদিনীপুর।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে মেদিনীপুর জিলার মধ্যবর্ত্তী পশ্চাৎ লিখিত মাহালাতে গবর্ণমেণ্টের মালিকীস্বত্ব ইংরেজী সন ১৮৬৮। ৫ জুন মো আমলী সন ১২৭৫। আষাঢ় মাহার ৫ তারিখ সোমবার মোং কাথীর ডেপুটী কালেক্টরী কাছারিতে বিক্রয় হইবেক।

এইং মহাল যে ব্যক্তিরা ক্রয় করেন তাঁহারা ক্রোড়পত্রের শিরোভাগের লিখিত নিয়মের অধীনে থাকিবেন ইতি সন ৮৬৮ সাল তারিখ ২৪ আপ্রিল।

| ইষ্টেটবের্ক্ষ নম্বর। | জিলার বহীতে নম্বর। | মহাল ও পরগণার নাম। | ন্যূনাধিক বত্ত একর পরিমাণ। | সদর জমা। নির্দ্ধার্য্য করা পরিমাণ। | রাস্তার টেক্স। | মোট। | নীলামের প্রথম ডাক। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | এ রূ প | | | | | |
| ২৯ | ৩৮ | গুরুপ্রসাদ চক একতারপুর প মাজনামুঠা | ৩৫।০।০ | ৭৲ | ৵ | ৭৵ | ৫৲ | এই সকল মহালের এইক্ষণে কোন বন্দোবস্ত নাই খরিদের তারিখঅবধি খরিদার দখল পাইবেক। |
| ৩০ | ১৩৩৮ | জগন্নাথ চক মৌ- পাথরা বাদী প মাজনামুঠা | ১৩৯।০।০ | ২৬৲ | ।০ | ২৬।০ | ৫২৲ | |
| ৩৪ | ২২৯২ | রঘুনাথ চক পং মাজনা মুঠা | ৩।০।০ | ৭৲ | ৵ | ৭৵ | ১৫৲ | |
| ৪১ | ৬৫৫ | লক্ষ্মীজনার্দ্দন চক মৌ- হ বিন, ডুমুর বেড্যা পং মাজনা মুঠা | ৫৯।০।০ | ১৫৲ | ৶ | ১৫৶ | ৩০৲ | |
| ৫৪ | ৬২৯ | ভোগপুর পং রাণীজোড়া | ৬।০।০ | ৯৲ | ৵ | ৯৵ | ১৮৲ | |
| ৫৫৩ | ৬৩০ | ঐ ঐ | ৬।০।০ | ১০৲ | ৵ | ১০৵ | ২০৲ | |

A. Rattray,
*Deputy Collector*

জেলাত্রিপুরা।

ইস্তাহারনামা কাছারী কালেক্টরি জেলা ত্রিপুরা এই যে।

ইস্তাহারা সংবাদ দেওয়া যাইতেছে যে অত্র জেলার মধ্যবর্ত্তী নীচের ইষ্টেটমেন্টের লিখিত খাসমহালাতে গবর্ণমেন্টের মালিকী স্বত্ব ইংরেজী ১৮৬৮ সালের ২৭ জুন মোতাবেক ১২৭৫ সনের ১৫ আষাঢ় রোজ শনিবার অত্র জেলার কালেক্টরি কাছারিতে বিক্রয় হইবেক।

এই মহালাত যে ব্যক্তিরা ক্রয় করেন তাহারা এই ক্রোড়পত্রের শিরোভাগে রেবিনিউ বোর্ডের সেক্রেটর সাহেবের স্বাক্ষরিত বিক্রয়ের নিয়মের অধীনে থাকিবেন ইতি।

৩। সরকার জমীদারস্বরূপ গ্রামে চৌকীদারের যে খরচ এ পর্য্যন্ত দিয়াছেন তাহা ভবিষ্যতে ইহার লিখিত মহালাতের সদর জমার অতিরিক্ত খরিদদার আদায় করিবেন ইতি সন ১৮৬৮ ইং তারিখ ৭ আপ্রিল।

| রাজস্বীয় মহালের টৌজীরতের নম্বর। | জিলার বহীর নম্বর। | মহাল ও পরগণার নাম। | ন্যূনাধিক যত একর পরিমাণ | সদর জমা। ধার্য্যকরা রাজস্ব। | সদর জমা। রাস্তার টাক্স। | সদর জমা। মোট। | নীলামের প্রথম ডাক। | মন্তব্য কথা। |
|---|---|---|---|---|---|---|---|---|
| ১২ ১৮৬৩ । ৬৪ | ০ | পরগণে পুরচণ্ডী কি-৶ আনি মহাল মাওর | ৬৮।০।০ | ৯৮॥৵২ | ৸৶১০ | ৯৯।৵০ | ১৯৭৲ | এই মহালের বিক্রি ১২৭৬সনের ১ লা বৈশাখ হইতে গণ্য হইবেক। |
| ৩ ১৮৬১ । ৬৭ | ৫৯৫ | পং পুরচণ্ডী তালুক রায় চান্দ রয় তিলক উমম মুং উলুকত্ত মেছা | ১৫।০।০ | ২৯৲ | ।০ | ২৯।০ | ৬২৲ | ঐ |

J D Ward,
*Collector*

জিলা ঢাকা।

এস্তাহারনামা কাছারি কালেক্টরি।

ইস্তাহারায় সংবাদ দেওয়া যাইতেছে যে ঢাকা জেলার মধ্যবর্ত্তি পশ্চাৎ লিখিত মহালের গবর্ণমেন্টের মালিকিস্বত্ব ইংরেজী ১৮৬৮ সনের ২৯ জুন মোতাবেক ২৭৫ সনের ১৭ আষাঢ় রোজ সোমবার জেলা ঢাকার কালেক্টরি কাছারিতে নীলামে ধরা যাইবেক ও বিনা বাধাতে বিক্রয় হইবেক ইতি।

এই মহাল যে ব্যক্তিরা ক্রয় করেন তাহারা ক্রোড়পত্রের শিরোভাগের লিখিত নিয়মের অধীনে থাকিবেন ইতি সন ১৮৬৮ ইং ১৫ আপ্রিল মোং ১২৭৫ বাং ৪ বৈশাখ।

| ইষ্টেটমেন্টের নম্বর। | জেলার তৌজির নম্বর। | পরগণা ও মহালের নাম। | জমির পরিমাণ ন্যূনাধিক। | সদর জমা। ধার্য্যকরা সদর জমা | সদর জমা। রোড কষ্ট। | সদর জমা। মোট জমা | নীলামের প্রথম ডাক। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | এ রু পো | | | | | |
| ৩৩৭ | ৮৯৫০ | পরগণে ইসাখাবাদ তালুক হরিনাথ | ০।০। | | ০ | ০ | ৫৲ | এই মহাল বিনা করে বিক্রী হইবেক। |

G Graham
*Offg Collector*

জেলা নদীয়া।

এস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা নদীয়া।

ইহার দ্বারায় ঘোষণা করা যাইতেছে যে নীচের লিখিত ইষ্টেট সমস্ত যাহা নদীয়া জেলার মধ্যে আছে ঐ সকল ইষ্টেটের গবর্ণমেণ্টের মালিকীস্বত্ব জেলা নদীয়ার কালেক্টরি কাছারীতে সন ১৮৫৮ সালের ৫ জু মোতাবেক সন ১২৬৫ সালের ২৪ জ্যৈষ্ঠ তারিখে নীলামে ধরা যাইবেক।

এই মহাল যে ব্যক্তিরা ক্রয় করেন তাহারা ক্রোড়পত্রের শিরোভাগের লিখিত নিয়মের অধীন হইবেক ইতি সন ১৮৫৮ সাল তারিখ ২৫ আপ্রিল মোং সন ১২৬৫ সাল তারিখ ১৪ বৈশাখ।

| নম্বর ইষ্টেট। | নম্বর তৌজি। | নাম মহাল ও পরগণা। | একর ন্যূনাধিক। | সদর জমা। | জোত জমা। | একুন জমা। | ধার্য্য মূল্য। | বিক্রয়ের নিয়ম। |
|---|---|---|---|---|---|---|---|---|
| ১৫০ | ৭৮৮৭ | মৌজে বিন্দু গ্রাম পং বেলগা। | ১৭।২।২৬ | | ০ | | ৭৩॥১ | দশগুণ মূল্যে লাখেরাজস্বরূপ বিক্রয় হইবেক |
| | ১৫৫৪ | ঐ | ৩৩।০।৩৬ | | ০ | | ৯২॥০ | ঐ |
| ১৮২ ১৮৮ | ৭২০১ | ঐ | ১৪।১।০ | | ০ | | ৫৫৲ | ঐ |
| ১৮৯ | ২২০২ | ঐ | ০।১।২৭ | | ০ | | ৬।৴৮ | ঐ |

J Westland,
*Offg Collector*

---

বাঙ্গাল সেক্রেটারীয়েট যন্ত্রালয়ে শ্রীযুত এডওয়ার্ড জোসেফ ডিস সাহেবকর্ত্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।





# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, JUNE 2, 1868

মঙ্গলবার ১৮৬৮ সাল ২ জুন।


## HOME DEPARTMENT

LEGISLATIVE.

No 13 of 1868

*A Bill for regulating the Procedure of the Courts of Criminal Judicature not established by Royal Charter*

[Continued from page 620]

### CHAPTER IX

PRELIMINARY ENQUIRY BY THE POLICE

[Police to enquire into certain offences only when ordered by Magistrate]

125 No Police officer shall, without an express order from Magistrate, enquire into or take cognizance of any offence punishable under the Indian Penal Code, other than the offences described in column 3 of the second schedule hereto annexed, as offences for which a Police officer may arrest without warrant.

[Magistrate may direct enquiry]

But a Magistrate, upon the report of a Police officer or otherwise, may direct enquiry to be made by a Police officer into any offence punishable

## হোম ডিপার্টমেণ্ট।

ব্যবস্থাপক সভা।

১৮৬৮ সালের ৩ নম্বর।

ফৌজদারী যে সকল আদালত রাজকীয় চার্টরদ্বারা স্থাপিত হয় নাই সেই সকল আদালতে মোকদ্দমার কার্য্যের বিধান করণের আইনের পাণ্ডুলিপি।

[৬২০ পৃষ্ঠাহইতে চলিতেছে।]

### নবম অধ্যায়।

পোলীসের দ্বারা প্রথম স্থলের অনুসন্ধান হইবার বিধি।

[মাজিষ্ট্রেট সাহেবের আজ্ঞা না হইলে কোনং অপরাধের অনুসন্ধান লইতে পোলীসের কর্ম্মকারকদের ক্ষমতা না থাকার কথা।]

১২৫ ধারা। যে অপরাধ হইলে পোলীসের কর্ম্মকারক পরওয়ানাভিন্ন ধৃত করিতে পারে, এই আইনের অন্তভাগের তফসীলের ৩ ঘরের নির্দ্দিষ্ট তদ্রূপ অপরাধ ভিন্ন পোলীসের কোন কর্ম্মকারক মাজিষ্ট্রেট সাহেবের নিকটে স্পষ্ট আজ্ঞা না পাইলে, ভারতবর্ষের দণ্ডবিধির আইনক্রমে দণ্ডনীয় কোন অপরাধের অনুসন্ধান লইতে কিম্বা তাহা গ্রহণ করিতে পারিবে না।

[অনুসন্ধান লইতে মাজিষ্ট্রেট সাহেবের আজ্ঞা করিবার ক্ষমতার কথা।]

কিন্তু ভারতবর্ষের দণ্ডবিধির আইনমতে কিম্বা কোন বিশেষ কি স্থানবিশেষের আইনমতে যে অপরাধ দণ্ডনীয় হয় মাজিষ্ট্রেট সাহেব পোলীসের কর্ম্মকারকের

under the Indian Penal Code or under any special or local law

[Saving of powers vested in Police by special or local law ]

126 Nothing in section 125 shall be held to interfere with the exercise of any powers vested in a Police officer by any special or local law, or with the performance of any duty which is imposed upon him by such law

[Upon complaint preferred, Police officer in charge to proceed in person or depute an officer to make enquiry ]

127 Upon complaint or information being preferred to an officer in charge of a Police station, of the commission within the limits of such station of any of the offences specified in column 3 of the second schedule hereto annexed, as offences for which Police officers may arrest without warrant he shall send immediate intimation to the Magistrate having jurisdiction, and shall proceed in person, or shall depute one of his subordinate officers to proceed to the spot to enquire into the facts and circumstances of the case, and to take such measures as may be necessary for the discovery and apprehension of the offender

[Preliminary enquiry ]

Any Magistrate on receiving intimation of the commission of any such offence may at once proceed, or depute an officer exercising any of the powers of a Magistrate to proceed, to hold a preliminary enquiry into or otherwise to dispose of such case in the manner provided in this Act

[Where local enquiry dispensed with ]

128 Provided that, when any complaint is made against any person by name, and the case is not of a serious nature the officer in charge of a Police station need not proceed in person or depute a subordinate officer to make an enquiry on the spot unless such local enquiry shall appear to be necessary

[Where officer in charge sees no sufficient ground for enquiry ]

129 If on any complaint or information being preferred to an officer in charge of a Police station, it appears to him that there is no sufficient ground for entering on an enquiry or that the immediate apprehension of the accused is not necessary for the ends of justice, he shall not proceed in the case but shall report the substance of the complaint or information for the orders of the Magistrate having jurisdiction

নিকটে সেই অপরাধের রিপোর্ট পাইলে কি না পাইলেও তাহার দ্বারা তদ্বিষয়ের অনুসন্ধান হইবার আজ্ঞা করিতে পারিবেন ইতি।

[বিশেষ কি স্থানবিশেষের আইনক্রমে পোলীসের প্রতি অর্পিত ক্ষমতা রক্ষা করিবার কথা।]

১২৬ ধারা। কোন বিশেষ কি স্থানবিশেষের আইনক্রমে পোলীসের কর্ম্মকারকের প্রতি যে ক্ষমতার্পণ করা গেল, কিম্বা ঐ আইন দ্বারা তাহারদের প্রতি যে কোন কর্ত্তব্য কর্ম্ম অর্পিত হয়, তাহার সঙ্গে ১২৫ ধারার কোন কথার সম্পর্ক থাকে এমত জ্ঞান করিতে হইবে না ইতি।

[নালিশ হইলে তাহার অনুসন্ধান করণার্থে পোলীসের থানার কর্ম্মের ভারপ্রাপ্ত কর্ম্মকারকের স্বয়ং গমন করিবার কিম্বা অধীন কর্ম্মকারককে প্রেরণ করিবার কথা।]

১২৭ ধারা। এই আইনের অন্তভাগের তফসীলের ৩ ঘরের নির্দ্দিষ্ট যে অপরাধ হইলে পোলীসের কর্ম্মকারকের পরওয়ানাভিন্ন ব্যক্তিকে ধরিতে পারে, পোলীসের কোন থানার কর্ম্মের ভারপ্রাপ্ত কর্ম্মকারকের নিকটে ঐ থানার অন্তর্গত স্থানে তদ্রূপ অপরাধ হওনের নালিশ করা গেলে কি তদ্বিষয়ের সম্বাদ দেওয়া গেলে, সেই স্থানে যে মাজিষ্ট্রেট সাহেবের ক্ষমতা থাকে ঐ কর্ম্মকারক তাঁহাকে অবিলম্বে ঐ কথা জ্ঞাত করিয়া, ঐ বিষয়ের বৃত্তান্ত ও পূর্ব্বাপর ঘটনার অনুসন্ধান করণার্থে ও অপরাধির সন্ধান লইয়া তাহাকে ধরিবার জন্যে যাহা আবশ্যক হয় এমত কার্য্য করণার্থে, আপনি তৎস্থানে গমন করিবেন, কিম্বা আপনার অধীন কোন কর্ম্মকারককে পাঠাইবেন।

[প্রথমস্থলীয় অনুসন্ধানের কথা।]

মাজিষ্ট্রেট সাহেব উক্ত প্রকারের কোন অপরাধ হওয়ার সম্বাদ প্রাপ্ত হইলে, তৎক্ষণাৎ সেই বিষয়ের প্রথমস্থলীয় অনুসন্ধান করণার্থে কিম্বা তৎসম্পর্কে এই আইনের নির্দ্দিষ্ট প্রকারান্তরের কার্য্য করণার্থে স্বয়ং সেই স্থানে গমন করিবেন, কিম্বা মাজিষ্ট্রেটের কোন ক্ষমতাক্রমে কর্ম্মকারি কোন কার্য্যকারককে প্রেরণ করিবেন ইতি।

[স্থানীয় অনুসন্ধানের অনাবশ্যকতার কথা।]

২৮ ধারা। কিন্তু কোন ব্যক্তির নাম ধরিয়া তাহার উপর নালিশ হইলে, যদি ব্যাপারটি গুরুতর না হইয়া থাকে, তবে তৎস্থানে অনুসন্ধান করা আবশ্যক বোধ না হইলে, ঐ অনুসন্ধান করিবার জন্যে পোলীসের থানার কর্ম্মের ভারপ্রাপ্ত কর্ম্মকারকের স্বয়ং গমন করা কি অধীন কর্ম্মকারককে প্রেরণ করা প্রয়োজন নাই ইতি।

[পোলীসের থানার ভারপ্রাপ্ত কর্ম্মকারক অনুসন্ধান করার উপযুক্ত হেতু দৃষ্টি না করিলে তাহার কথা।]

১২৯ ধারা। পোলীসের কোন থানার কর্ম্মের ভারপ্রাপ্ত কর্ম্মকারকের নিকটে নালিশ হইলে কি সম্বাদ দেওয়া গেলে, তিনি তদ্বিষয়ের অনুসন্ধান করণের কোন উপযুক্ত হেতু নাই, কিম্বা যথার্থ বিচার হওনার্থে অপরাধিকে অবিলম্বে ধৃত করিবার প্রয়োজন নাই, বোধ করিলে সেই বিষয়ের কার্য্য করিতে নিবৃত্ত থাকিবেন, ও মাজিষ্ট্রেট সাহেবের আজ্ঞা পাইবার জন্যে তাঁহাকে সেই নালিশের কি সম্বাদের মর্ম্ম জ্ঞাত করিবেন ইতি।

[গবর্ণমেন্ট গেজেট । ১৮৬৮ । ২ জুন ।]

[All persons to give information of certain offences.]

130. It shall be the duty of every person who is aware of the commission of any offence made punishable under section 382, 392, 393, 394, 395, 396, 397, 398, 399, 402, 435, 436, 449, 450, 456, 457, 458, 459 or 460, of the Indian Penal Code, to give information of the same to the nearest Police officer, whenever the person so aware has reason to believe that, if such information be withheld, the offender may not be brought to justice, or may have his escape facilitated.

[Complaint to Police to be in writing.]

131. Every complaint or information preferred to an officer in charge of a Police station shall be reduced into writing, and the substance thereof shall be entered in a diary to be kept by him, in such form as shall from time to time be prescribed by the Local Government.

[Procedure when a Police officer deputes a subordinate to arrest without warrant.]

132. When any officer in charge of a Police station requires any officer subordinate to him to make without a warrant an arrest which may lawfully be made by such officer without a warrant, he shall deliver to the Police officer required to make the arrest an order in writing, specifying the person to be arrested and the offence for which the arrest is to be made.

The provisions of sections 68 to 87 (both inclusive) shall be applicable to every order in writing issued under this section.

[Police may pursue offenders into other jurisdictions.]

133. A Police officer may pursue, with a view to arrest, any person accused of any of the offences specified in column 3 of the second schedule hereto annexed as offences for which Police officers may arrest without a warrant, into the limits of another Police officer, whether subordinate to the same Magistrate as himself, or to the Magistrate of any other District, and whether such place be under the same Local Government or not.

[Search by officer in charge of Police station.]

134. Whenever an officer in charge of a Police station considers that the production of anything is essential to the conduct of an enquiry into any offence which he is authorised to investigate, he

[*Government Gazette*, 2nd June 1868.]

[কোনং অপরাধের সম্বাদ দেওয়া সকল লোকের কর্ত্তব্যের কথা।]

১৩০ ধারা। ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ৩৮২, ৩৯২, ৩৯৩, ৩৯৪, ৩৯৫, ৩৯৬, ৩৯৭, ৩৯৮, ৩৯৯, ৪০২, ৪৩৫, ৪৩৬, ৪৪৯, ৪৫০, ৪৫৬, ৪৫৭, ৪৫৮, ৪৫৯, ৪৬০ ধারামতে যেই অপরাধ দণ্ডনীয় হয়, কোন ব্যক্তি এমত কোন অপরাধের কথা জানিয়া যদি সম্বাদ না দেয় তবে অপরাধির বিচার না হওয়া সম্ভব কিম্বা তাহার পলায়ন করা সুগম হইবে বোধ করিলে, ঐ ব্যক্তির তদ্রূপ অপরাধ হওয়ার সম্বাদ জ্ঞাত করা কর্ত্তব্য ইতি।

[পোলীসের নিকট নালিশ লিখিয়া দিবার কথা।]

১৩১ ধারা। পোলীসের থানার কর্ম্মের ভারপ্রাপ্ত কর্ম্মকারকের নিকটে যে নালিশ করা যায় কিম্বা তাঁহাকে যে সম্বাদ দেওয় যায় তাহা লিখিয়া লওয়া যাইবে। সেই কর্ম্মকারক রোজনামা রাখিবেন। ঐ স্থানবিশেষের গবর্ণমেণ্ট যে পাঠ নির্দ্দিষ্ট করেন, তাঁহার সেই রোজনামাতে ঐ নালিশপ্রভৃতির মর্ম্ম সেই পাঠে লিখিতে হইবে ইতি।

[পোলীসের কর্ম্মকারক পরওয়ানাভিন্ন ধৃত করিতে অধীন ব্যক্তিকে প্রেরণ করিলে তাহার কর্ত্তব্যের কথা।]

১৩২ ধারা। পোলীসের যে কর্ম্মকারক আইনমতে যাহাকে পরওয়ানাভিন্ন ধরিতে পারে, যদি পোলীসের কোন থানার কর্ম্মের ভারপ্রাপ্ত কর্ম্মকারক আপনার অধীন তদ্রূপ কর্ম্মকারককে পরওয়ানাভিন্ন সেই ব্যক্তিকে ধরিতে আজ্ঞা করেন, তবে পোলীসের যে কর্ম্মকারককে ঐ আজ্ঞা করেন, তাহাকে আজ্ঞাপত্র লিখিয়া দিবেন। যাহাকে ধরিতে হইবে আজ্ঞাপত্রে তাহার নাম ও যে অপরাধের নিমিত্তে তাহাকে ধরিতে হইবে তাহা লেখা থাকিবে।

এই ধারামতে যে প্রত্যেক আজ্ঞা লিখিয়া দেওয়া যায়, ৬৮ অবধি ৮৭ পর্য্যন্ত সমস্ত ধারার বিধান সেইং আজ্ঞার প্রতি বর্ত্তিবে ইতি।

[ভিন্নং এলাকার মধ্যে অপরাধিদের পশ্চাদ্ধাবমান হওবার কথা।]

১৩৩ ধারা। এই আইনের অনুভাগের তফসীলের ৩ ঘরের নির্দ্দিষ্ট যে অপরাধ হইলে পোলীসের কর্ম্মকারকেরা অভিযুক্ত ব্যক্তিকে পরওয়ানাভিন্ন ধরিতে পারে, যাহার নামে তদ্রূপ কোন অপরাধকরণাভিযোগ হয়, পোলীসের কোন কর্ম্মকারক তাহাকে ধরিবার জন্যে পোলীসের অন্য কর্ম্মকারকের এলাকার মধ্যে গমন করিতে পারিবে, আপনি যে মাজিষ্ট্রেট সাহেবের অধীন থাকে সেই অন্য এলাকা সেই মাজিষ্ট্রেট সাহেবের অধীন কি ভিন্ন জিলার মাজিষ্ট্রেট সাহেবের অধীন, ও স্থানবিশেষের একি গবর্ণমেণ্টের কি ভিন্ন গবর্ণমেণ্টের অধীন থাকিলেও, তাহাতে গমন করিতে পারিবে ইতি।

[পোলীসের থানার কর্ম্মের ভারপ্রাপ্ত কার্য্যকারক দ্বারা অন্বেষণ হওবার কথা।]

১৩৪ ধারা। পোলীসের থানার কর্ম্মের ভারপ্রাপ্ত কোন কর্ম্মকারক যে অপরাধের তদন্ত লইতে ক্ষমতাপন্ন হন যদি তদনুসন্ধানে কোন দ্রব্য উপস্থিত করা আবশ্যক বোধ করেন, তবে তিনি ঐ ধারার ক্ষমতার

may search or cause search to be made for the same, in any house or place within the limits of such station

In such case, the officer in charge of the Police station shall if practicable, conduct the search in person

If unable to conduct the search in person, and there is no other person competent to make the search present at the time the officer in charge of the Police station may require any officer subordinate to him to make the search, and he shall deliver to such officer an order in writing specifying the property for which search is to be made and the house or place to be searched and the subordinate officer may thereupon search for the property in such house or place

The provisions of sections 111 to 114 (both inclusive) relating to search warrants, shall be applicable to a search under this section made by or under the direction of an officer in charge of a Police station

[When officer in charge of Police station may require another to issue search-warrant ]

135 An officer in charge of a Police station, may require an officer in charge of another Police station, whether subordinate to the same Magistrate as himself or to a Magistrate of another District to cause a search to be made in any house or place, in any case in which the former officer might cause such search to be made within the limits of his own station

[Police officer's power to summon witnesses ]

136 An officer in charge of a Police station may, by an order in writing require the attendance before himself of any person being within the limits of his station, who from the statement of the complainant or otherwise appears to be acquainted with the facts and circumstances of any case into which he is enquiring under section 127 and such person shall be bound to obey such requisition

[Oral examination of witnesses by Police ]

137 An officer in charge of a Police station or other Police officer making an enquiry may examine orally any person supposed to be acquainted with the facts and circumstances of the case

Nothing in this section shall preclude such Police officer from reducing into writing any statement made by the person so examined

ব্যাপ্য কোন গৃহে কি স্থানে সেই দ্রব্যের অন্বেষণ করিতে কি করাইতে পারিবেন।

এমত স্থলে যদি সাধ্য হয়, তবে পোলীসের কর্ম্মের ভারপ্রাপ্ত কর্ম্মকারক আপনি দ্রব্য অন্বেষণের কার্য্য নির্ব্বাহ করিবেন।

আপনি তাহ করিতে না পারিলে ও সেই অন্বেষণ করিবার ক্ষমতাপন্ন কোন ব্যক্তি তৎকালে উপস্থিত না থাকিলে, পোলীসের থানার কর্ম্মের ভারপ্রাপ্ত কর্ম্মকারক আপনার অধীন কোন কর্ম্মকারককে ঐ দ্রব্যের অন্বেষণ করিবার আজ্ঞা করিতে পারিবেন, ও সেই কর্ম্মকারককে আজ্ঞাপত্র দিবেন। যে গৃহে কি স্থানে ও যে দ্রব্যের অন্বেষণ করিতে হইবে তাহা ঐ পত্রে নির্দ্দিষ্ট থাকিবে। অধীন কর্ম্মকারক সেই আজ্ঞাপত্র পাইলে ঐ গৃহে কি স্থানে ঐ দ্রব্যের অন্বেষণ করিতে পারিবেন। ১১১ ও ১১২ ও ১১৩ ও ১১৪ ধারাতে অন্বেষণের পরওয়ানার যেং বিধান আছে এই ধারামতে পোলীসের থানার ভারপ্রাপ্ত কর্ম্মকারকের দ্বারা কি তাঁহার আজ্ঞাক্রমে যে অন্বেষণ করা যায় তাহারও প্রতি সেই বিধান খাটিবে ইতি।

[পোলীসের এক থানার কর্ম্মকারক যে স্থলে অন্য থানার কর্ম্মকারককে অন্বেষণের পরওয়ানা দিবার আদেশ করিতে পারিবেন তাহার কথা।]

১৩৫ ধারা। পোলীসের থানার কর্ম্মের ভারপ্রাপ্ত কর্ম্মকারক আপনি যে মাজিষ্ট্রেট সাহেবের অধীনে থাকেন, সেই কিম্বা অন্য জিলার মাজিষ্ট্রেট সাহেবের অধীন পোলীসের অন্য থানার কর্ম্মের ভারপ্রাপ্ত কর্ম্মকারককে কোন গৃহে কি স্থানে কোন দ্রব্যের অন্বেষণ করাইবার আদেশ করিতে পারিবেন। কিন্তু ইহাতে প্রয়োজন যে ঐ অন্য এলাকার কর্ম্মকারক তদ্রূপ গতিকে আপন এলাকার সীমার মধ্যে অন্বেষণ করাইবার ক্ষমতাপন্ন হন ইতি।

[সাক্ষিদিগকে আহ্বান করিতে পোলীসের কর্ম্মকারকের ক্ষমতার কথা।]

১৩৬ ধারা। পোলীসের থানার কর্ম্মের ভারপ্রাপ্ত কর্ম্মকারক ১২৭ ধারামতে যে ব্যাপারের বৃত্তান্ত ও পূর্ব্বাপর ঘটনার অনুসন্ধান করিতেছেন, তাহা আপন থানার এলাকার সীমার মধ্যবর্ত্তি কোন ব্যক্তি সেই বিষয় অবগত আছে যদি বাদির কথামতে কি প্রকারান্তরে ইহা বোধ করেন, তবে আজ্ঞাপত্র লিখিয়া সেই ব্যক্তিকে আপনার সাক্ষাতে উপস্থিত হইবার আজ্ঞা করিতে পারিবেন। ও সেই ব্যক্তির সেই আজ্ঞা মানিতে হইবে ইতি।

[পোলীসের দ্বারা সাক্ষিদের বাচনিক সাক্ষ্য গ্রহণের কথা।]

১৩৭ ধারা। পোলীসের থানার কর্ম্মের ভারপ্রাপ্ত কর্ম্মকারক কিম্বা পোলীসের অন্য যে কর্ম্মকারক অনুসন্ধান করিতেছেন তিনি মোকদ্দমার বৃত্তান্ত ও পূর্ব্বাপর ঘটনা যে ব্যক্তির জ্ঞাত থাকা অনুভব হয় এমত কোন ব্যক্তির বাচনিক সাক্ষ্য গ্রহণ করিতে পারিবেন।

যাহার সেইরূপে সাক্ষ্য লওয়া যায়, এই ধারার কথাক্রমে পোলীসের কর্ম্মকারকের পক্ষে সেই ব্যক্তির কথা লিখিয়া লইবার কোন বাধা নাই।

[Proviso.]

Provided that any statement so reduced into writing shall not be signed by the person making it, nor shall it be treated as part of the record or used as evidence.

[No inducement to be offered to confess ]

138. No Police officer or other person shall offer any inducement to an accused person, by threat or promise or otherwise, to make any disclosure or confession

[Police not to record statement or confession ]

139 No Police officer shall record any statement or any admission or confession of guilt, which may be made before him by a person accused of any offence

[Proviso ]

Provided that nothing in this section shall preclude a Police officer from reducing any such statement, admission or confession into writing for his own information or guidance

[Confession to Police not to be used as evidence ]

140 No confession or admission of guilt made to a Police officer, shall be used as evidence against a person accused of any offence

[Confession made while accused is in custody not to be used as evidence ]

141 No confession or admission of guilt made by any person whilst he is in the custody of a Police officer, shall be used a evidence against such person, unless it be made in the immediate presence of a Magistrate duly authorised to try, or to hold the preliminary enquiry into, the offence of which the person in custody is accused

The provisions of sections 195, 196 and 197 shall apply to any confession or admission so made

[So much of statement made by accused as relates to fact thereby discovered, may be received ]

142 When any fact is deposed to in evidence as discovered in consequence of information received from a person accused of any offence or in the custody of a Police officer, so much of such information, whether it amounts to a confession or admission of guilt or not, as relates distinctly to the fact so discovered, and as would independently

বর্জ্জিত কথা।

কিন্তু যে ব্যক্তি উক্ত প্রকারের লিখিত কথা কহিয়াছিল তাহার সেই কথাতে স্বাক্ষর করিতে হইবে না, ও তাহা মোকদ্দমার কাগজপত্রের মধ্যে গণ্য হইবে না, ও প্রমাণস্বরূপে ব্যবহার হইবে না ইতি।

[দোষ স্বীকার করিবার প্রবৃত্তি না জন্মাইবার কথা।]

১৩৮ ধারা। পোলীসের কোন কর্ম্মকারক কি অন্য ব্যক্তি ভয় প্রদর্শনের কি অঙ্গীকারপ্রভৃতি কোন কথার দ্বারা অভিযুক্ত ব্যক্তিকে কোন কথা প্রকাশ কি স্বীকার করিবার প্রবৃত্তি দিবে না ইতি।

[বর্ণনা কি দোষ স্বীকারস্বরূপ কথা পোলীসের কর্ম্মকারকের রিকার্ড না করিবার কথা।]

১৩৯ ধারা। কোন অপরাধের অভিযুক্ত ব্যক্তি পোলীসের কর্ম্মকারকের সাক্ষাতে ঐ অপরাধের যে কোন কথা কহে কি স্বীকার কি কবুল করে, তাহা তিনি রিকার্ড করিবেন না।

উপবিধি।

কিন্তু পোলীসের কর্ম্মকারক যদি আপনার স্মরণার্থে কি তদ্দৃষ্টে কর্ম্ম করণার্থে তদ্রূপ কোন কথা, কি দোষ স্বীকার কি কবুল করণরূপ কথা লিখিয়া রাখিতে চাহেন, তবে এই ধারার কোন কথাতে তাহা করিবার বাধা নাই ইতি।

[পোলীসের কর্ম্মকারকের নিকটে যাহা স্বীকার করা যায় তাহা প্রমাণস্বরূপে গ্রাহ্য না হইবার কথা।]

১৪০ ধারা। যাহার নামে কোন অপরাধের অভিযোগ হয়, সেই ব্যক্তি পোলীসের কর্ম্মকারকের নিকটে অপরাধ কবুল কি স্বীকার করিলেও সেই কথা তাহার বিপক্ষ প্রমাণস্বরূপে ব্যবহার হইবে না ইতি।

[অভিযুক্ত ব্যক্তি নিরুদ্ধ হইয়া যাহা স্বীকার করে তাহা প্রমাণস্বরূপে গ্রাহ্য না হইবার কথা।]

৪১ ধারা। রুদ্ধ ব্যক্তির নামে যে অপরাধের অভিযোগ হয়, যে মাজিষ্ট্রেট সাহেব বৈধমতে সেই অপরাধের বিচার করিতে কিম্বা তাহার প্রথম স্থলীয় অনুসন্ধান করিতে ক্ষমতাপন্ন হন যদি ঐ ব্যক্তি তাঁহারই সাক্ষাতে ঐ অপরাধ স্বীকার না করে, তবে পোলীসের কর্ম্মকারকের নিকট রুদ্ধ থাকিয়া অপরাধ কবুল কি স্বীকার করিলেও তাহা তাহার বিপক্ষ প্রমাণস্বরূপে ব্যবহার হইবে না। তদ্রূপে যাহা স্বীকার কি কবুল করা যায় ১৯৫ ১৯৬, ১৯৭, ধারার বিধান তাহার প্রতি খাটিবে ইতি।

[অভিযুক্ত ব্যক্তির বাক্য কি স্বীকৃত কথাদ্বারা যে ক্রিয়া প্রকাশ হয় তৎসম্পর্কীয় উক্ত কথা গ্রাহ্য হইবার কথা।]

১৪২ ধারা। কোন ব্যক্তি অপরাধহেতু অভিযুক্ত হইয়া কিম্বা পোলীসের কর্ম্মকারকের নিকট রুদ্ধ থাকিয়া যে কথা জানায়, সেই কথার দ্বারা কোন ক্রিয়া জানা গেল বলিয়া যদি সাক্ষ্য দেওন কালে সেই ক্রিয়ার সাক্ষ্য দেওয়া যায়, তবে ঐ প্রকাশিত ক্রিয়ার সঙ্গে উক্ত যে কথার স্পষ্ট সম্পর্ক থাকে, এবং ঐ ব্যক্তির জানিত না হইলে উক্ত যে কথা প্রমাণে গ্রাহ্য হইতে

of such information have been receivable in evidence, may be received in evidence

[Enquiry by the Police]

143 If the person arrested appears from the information obtained to have committed the offence charged, and the offence is not bailable, the officer in charge of the Police station shall forward him under custody to the Magistrate having jurisdiction in respect of the offence, and shall bind over the prosecutor and witnesses to appear on a fixed day before such Magistrate

When any subordinate Police officer has made any enquiry under this chapter, he shall if so required by the officer in charge of the Police station, submit a report of such enquiry to him, or he may do so without such requisition and the officer in charge of the Police station shall then proceed as if he had made the enquiry himself

[Accused not to be detained by Police more than twenty four hours without special authority]

144 No Police officer shall without the special order of a Magistrate detain an accused person in custody for a longer period than under all the circumstances of the case is reasonable and such period shall in no case exceed twenty four hours

If the enquiry has not been completed within twenty four hours, and if there are grounds for believing that the accusation is well founded, the officer in charge of the Police station shall forward the accused person to the Magistrate with a short despatch stating the offence for which he has been arrested

[Procedure of Police in case of deficient evidence]

145 If it appears to the officer in charge of the Police station that there is not sufficient evidence or reasonable ground of suspicion to justify the transmission of the accused person to the Magistrate he shall release him on bail or on his own recognizance to appear when required, and shall submit a report of the case for the orders of the Magistrate

[Daily record of proceedings]

146 A Police officer making an enquiry under this chapter, shall day by day enter his proceedings in a diary, setting forth the time at which the complaint or other information reached him, the time at which he began and closed his enquiry, the place or places visited by him, and a statement of the circumstances elicited by his enquiry

পারিত, সেই কথা অপরাধ স্বীকার করার তুল্য হইলে কি না হইলেও প্রমাণে গ্রাহ্য হইতে পারিবে ইতি।

[পোলীসের দ্বারা অনুসন্ধানের কথা।]

১৪৩ ধারা। যাহাকে ধরা গেল যদি প্রাপ্ত সম্বাদ দ্বারা তাহাকে অপরাধী বোধ করা যায় ও সেই অপরাধের নিমিত্তে দর্শনপ্রতিভূ গ্রহণীয় না হয়, তবে ঐ অপরাধবিষয়ে যে মাজিষ্ট্রেট সাহেবের ক্ষমতা থাকে পোলীসের থানার কর্ম্মের ভারপ্রাপ্ত কর্ম্মকারক তাঁহার নিকটে ঐ ব্যক্তিকে প্রহরির জিম্মায় পাঠাইবেন, ও বাদী ও সাক্ষিরা নিরূপিত দিনে সেই মাজিষ্ট্রেট সাহেবের সাক্ষাতে উপস্থিত হইবে তাঁহাদের স্থানে এই মর্ম্মের প্রতিজ্ঞাপত্র লইবেন।

যখন পোলীসের অধস্থ কোন কর্ম্মকারক এই অধ্যায়মতে অনুসন্ধান করে, তখন পোলীসের থানার কর্ম্মের ভারপ্রাপ্ত কর্ম্মকারক তাহাকে আপনার নিকট ঐ অনুসন্ধানের রিপোর্ট পাঠাইতে আজ্ঞা করিলে তাহা পাঠাইবে। কিম্বা তদ্রূপ আজ্ঞা না পাইলেও তাহা করিতে পারিবে। তাহা হইলে পোলীসের থানার কর্ম্মের ভারপ্রাপ্ত কর্ম্মকারক আপনি যেন সেই অনুসন্ধান করিলেন এই ভাবে কর্ম্ম করিবেন ইতি।

[বিশেষ আজ্ঞা না হইলে, অভিযুক্ত ব্যক্তিকে ২৪ ঘন্টার অধিক কাল পোলীসের কর্ম্মকারকদের আটক করিয়া না রাখিবার কথা।]

১৪৪ ধারা। মাজিষ্ট্রেটের বিশেষ আজ্ঞা না হইলে, বৃত্তান্তের অবস্থাপার বুঝিয়া অভিযুক্ত ব্যক্তিকে যত কাল আটক করিয়া রাখা যুক্তিসিদ্ধ হয়, পোলীসের কোন কর্ম্মকারক তাহাকে তদধিক কাল আটক করিবে না। ও কোন প্রকারে চব্বিশ ঘন্টার অধিক কাল রাখিবে না।

যদি ঐ অনুসন্ধানের কার্য্য চব্বিশ ঘন্টার মধ্যে সমাপ্ত না হইয়া থাকে, তবে অভিযোগ সমূলক জ্ঞান করিবার হেতু থাকিলে, পোলীসের থানার কর্ম্মের ভারপ্রাপ্ত কার্য্যকারক মাজিষ্ট্রেটের নিকটে ঐ অভিযুক্ত ব্যক্তিকে পাঠাইবেন, ও সে যে অপরাধের অভিযোগে ধৃত হইয়াছে তদ্‌জ্ঞাপক এক সংক্ষেপ পত্রও তাহার সঙ্গে দিবেন ইতি।

[প্রমাণের ন্যূনতা হইলে পোলীসের কর্ম্মকারকদের যাহা কর্ত্তব্য তাহার কথা।]

১৪৫ ধারা। মাজিষ্ট্রেটের নিকটে যে প্রমাণ কি যদ্রূপসন্দেহক্রমে অভিযুক্ত ব্যক্তিকে পাঠান যাইতে পারে, পোলীসের থানার কর্ম্মের ভারপ্রাপ্ত কার্য্যকারক এমত উপযুক্ত প্রমাণ নাই কি সন্দেহ করিবার যুক্তিসঙ্গত হেতু নাই, জ্ঞান করিলে, অভিযুক্ত ব্যক্তির স্থানে দর্শনপ্রতিভূ লইয়া, কিম্বা সে আজ্ঞা পাইলে উপস্থিত হইবে এই মর্ম্মের প্রতিজ্ঞাপত্র লইয়া, তাহাকে ছাড়িয়া দিবেন, ও মাজিষ্ট্রেট সাহেবের আজ্ঞা পাইবার জন্যে ঐ ব্যাপারের রিপোর্ট পাঠাইবেন ইতি।

[কার্য্যের রোজনামাচার কথা।]

৪৬ ধারা। পোলীসের যে কর্ম্মকারক এই অধ্যায়মতে অনুসন্ধান করেন, তিনি আপন কার্য্যের বৃত্তান্ত দিনং রোজনামাচায় লিখিবেন, অর্থাৎ নালিশ কি অন্য সম্বাদ যে সময়ে তাঁহার নিকটে পঁহুছে, ও তিনি অনুসন্ধানের কার্য্য যে সময়ে আরম্ভ ও যে সময়ে সমাপ্ত করেন, ও যে স্থানে কি যেং স্থানে যান, ও অনুসন্ধান দ্বারা যে সকল বৃত্তান্ত অবগত হন তাহার বিবরণ লিখিবেন।

He shall forward day by day a copy of such diary to the District Superintendent of Police who shall without delay bring to the notice of the Magistrate of the District any part of such diary which he considers it to be important that such Magistrate shall know

The Magistrate of the District is entitled to call for and inspect such diary

In cases where there is no District Superintendent of Police, the Police officer shall forward day by day a copy of the diary to the Magistrate of the District

Such diary shall not be evidence of the facts stated therein, except against the Police officer who made it

[Report of Police officer ]

147 The enquiry shall be completed without unnecessary delay and as soon as it is completed the Police officer making the same shall send to the Magistrate a report in such form as is prescribed by the Local Government, setting forth the names of the parties, the nature of the complaint, and the names of the witnesses, without any expression of opinion as to the guilty of the accused person, and shall also send to the Magistrate any weapon or article which it may be necessary to produce before him

The Police officer shall state whether the accused person has been forwarded in custody, or has been released on bail or on his own recognizance

If the accused person be detained in custody, the Police officer shall state the fact and the cause of the detention

[Admission to bail ]

148 A person accused of any offence entered as not bailable in column 5 of the second schedule hereto annexed, shall not be admitted to bail if there appear reasonable ground for believing that he has been guilty of the offence imputed to him

But a person accused of any offence entered as bailable shall be admitted to bail, if sufficient bail be tendered for appearance before the Magistrate having jurisdiction in respect of the offence

[Bail not to be excessive Terms of security ]

149 The bail to be taken under section 148 shall not be excessive, and the surety or sureties shall bind himself or themselves under a specific penalty to produce the accused person before the Magistrate on or before a fixed day, to answer the complaint

পোলীসের ডিষ্ট্রিক্ট সুপরিন্টেণ্ডেন্টের নিকটে সেই রোজনামার প্রতিলিপি দিনং পাঠাইবেন। রোজনামার যে কোন কথা তাঁহার বিবেচনামতে মাজিষ্ট্রেট সাহেবের জ্ঞাত হওয়া প্রয়োজন, তিনি জিলার মাজিষ্ট্রেট সাহেবকে তাহা অগৌণে জ্ঞাত করিবেন।

জিলার মাজিষ্ট্রেট সাহেব ঐ রোজনামা আনাইয়া দৃষ্টি করিতে পারিবেন।

যদি কোন স্থানে পোলীসের ডিষ্ট্রিক্ট সুপরিন্টেণ্ডেন্ট না থাকেন, তবে পোলীসের কর্ম্মকারক ঐ রোজনামার প্রতিলিপি জিলার মাজিষ্ট্রেট সাহেবের নিকটে দিনং পাঠাইবেন।

ঐ রোজনামাতে যে সকল বৃত্তান্ত লেখা থাকে ঐ রোজনামাই তাহার প্রমাণস্বরূপ গ্রাহ্য হইবে না, কিন্তু পোলীসের যে কর্ম্মকারক তাহা লিখিলেন তাঁহারই বিপক্ষ প্রমাণস্বরূপ গ্রাহ্য হইতে পারিবে ইতি।

[পোলীসের কর্ম্মকারকের রিপোর্টের কথা।]

১৪৭ ধারা। অনাবশ্যক বিলম্ব না করিয়া অনুসন্ধানের কার্য্য সমাপ্ত করিতে হইবে। সমাপ্ত হইলেই পোলীসের যে কার্য্যকারক ঐ অনুসন্ধান করেন, তিনি স্থানবিশেষের গবর্ণমেণ্টের নির্দ্দিষ্ট পাঠে রিপোর্ট লিখিয়া মাজিষ্ট্রেটের নিকটে পাঠাইবেন। তাহাতে উভয় পক্ষের নাম, ও যে অপরাধের নালিশ হয় তাহা ও সাক্ষিদের নাম লেখা থাকিবে, কিন্তু অভিযুক্ত ব্যক্তি দোষী কি নির্দ্দোষী এই বিষয়ের কোন মতামত লিখিতে হইবে না। কোন অস্ত্র কি অন্য দ্রব্য মাজিষ্ট্রেট সাহেবের নিকটে উপস্থিত করা প্রয়োজন হইলে তাহাও পাঠাইবেন।

অভিযুক্ত ব্যক্তিকে প্রহরির সতর্কতায় পাঠান গিয়াছে কিম্বা দর্শনপ্রতিভূ লইয়া কি প্রতিজ্ঞাপত্র লেখাইয়া লইয়া তাহাকে ছাড়িয়া দেওয়া গিয়াছে, এই কথাও পোলীসের কর্ম্মকারকের লিখিতে হইবে।

যদি অভিযুক্ত ব্যক্তিকে রুদ্ধ করিয়া রাখা যায়, তবে সেই কথা, ও অবরোধ করিবার হেতু জানাইবেন ইতি।

[দর্শনপ্রতিভূর কথা।]

১৪৮ ধারা। যে অপরাধ হেতুক দর্শনপ্রতিভূ গ্রাহ্য নয় বলিয়া এই আইনের তফসীলের ৫ ঘরের লিখিত এমত অপরাধের অভিযোগ হয়, সেই ব্যক্তিকে ঐ অপরাধের অপরাধী জানিবার উপযুক্ত হেতু থাকিলে তাহার স্থানে দর্শনপ্রতিভূ গ্রাহ্য হইবে না।

যে অপরাধ হইলে দর্শনপ্রতিভূ গ্রহণীয়, কাহার নামে এমত অপরাধের অভিযোগ হইলে, ঐ অপরাধ বিষয়ে যে মাজিষ্ট্রেট সাহেবের ক্ষমতা থাকে সেই ব্যক্তি তাঁহার সম্মুখে উপস্থিত হইবার উপযুক্ত প্রতিভূ দিতে চাহিলে, গ্রাহ্য হইবে ইতি।

[অতিরিক্ত প্রতিভূ না লইবার কথা ও প্রতিজ্ঞাপত্রের নিয়মের কথা।]

১৪৯ ধারা। ১৪৮ ধারার বিধানমতে যে প্রতিভূ লওয়া যায় তাহা অতিরিক্ত না হয়। ও অভিযোগের উত্তর দিবার জন্যে অভিযুক্ত ব্যক্তিকে নিরূপিত দিনে কি তৎপূর্ব্বে মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে উপস্থিত করিব, না করিলে নির্দ্দিষ্ট দণ্ড দিব প্রতিভূ কি প্রতিভূগণ আপনাকে কি আপনারদিগকে এই মর্ম্মে প্রতিজ্ঞায় বদ্ধ করিবেন ইতি।

[Prosecutors and witnesses to execute recognizances to appear ]

150 Every prosecutor and witness, whose attendance before the Magistrate is deemed necessary by the Police officer making the enquiry, shall execute a recognizance in the form (E) given in the appendix or to the like effect, for appearance before the Magistrate having jurisdiction in respect of the offense on a fixed day

Such day shall be the day whereon the accused person is to appear if he shall have been admitted to bail, or the day on which he may be expected to arrive at the Court of the Magistrate, if he is to be forwarded in custody

The officer in whose presence the recognizance is executed shall forward it with his report to the Magistrate

The prosecutor or witnesses shall not be accompanied by any Police officer on their way to the Court of the Magistrate

[Prosecutors and witnesses not to be subjected to restraint ]

151 A Police officer shall not subject any prosecutor or witness to restraint or unnecessary inconvenience, nor require him to give any security for his appearance other than his own recognizance

[Recusant prosecutors and witnesses may be forwarded in custody ]

But if any prosecutor or witness refuses to attend or to execute the recognizance directed in section 150, the officer in charge of a Police station may forward him under custody to the Magistrate who may detain him in custody until he executes such recognizance, or until the hearing before the Magistrate

[Police to report apprehensions ]

152 Officers in charge of Police stations shall report to the Magistrate of the District, or to such Magistrate as the Magistrate of the District may direct, the cases of all persons apprehended within the limits of their respective stations, whether such persons shall have been admitted to bail or otherwise

[Discharge of person apprehended ]

No person who has been apprehended shall be discharged, except on bail, or on his own recognizance, or under the special order of a Magistrate

[বাদিদের ও সাক্ষিরদের উপস্থিত হইবার প্রতিজ্ঞাপত্র লিখিয়া দিবার কথা।]

১৫০ ধারা। পোলীসের যে কর্ম্মকারক অনুসন্ধান করেন, তিনি মাজিষ্ট্রেট সাহেবের সাক্ষাতে যে বাদির ও সাক্ষির উপস্থিত হওয়া আবশ্যক বুঝেন, সেই ব্যক্তি ক্রোড়পত্রের E চিহ্নিত পাঠে কি তাহার মর্ম্মমতে প্রতিজ্ঞাপত্র, অর্থাৎ অপরাধ বিষয়ে যে মাজিষ্ট্রেট সাহেবের বিচারাধিপত্য থাকে নিরূপিত দিনে তাঁহার সম্মুখে উপস্থিত হইব এই মর্ম্মের প্রতিজ্ঞাপত্র লিখিয়া দিবে।

যদি অভিযুক্ত ব্যক্তির মর্ণপ্রতিভূ গ্রহণ হইয়া থাকে তবে মাজিষ্ট্রেট সাহেবের আদালতে তাহার যে দিনে উপস্থিত হইতে হইবে, কিম্বা তাহাকে প্রহরির সতর্কতায় প্রেরণ করা গেলে ঐ আদালতে তাহার যে দিনে উপস্থিত হইবার সম্ভাবনা, উক্ত নিরূপিত দিন সেই দিন হইবে।

যে কর্ম্মকারকের সাক্ষাতে প্রতিজ্ঞাপত্রে স্বাক্ষর করা যায়, তিনি মাজিষ্ট্রেট সাহেবের নিকটে আপন রিপোর্টের সঙ্গে সেই প্রতিজ্ঞাপত্র প্রেরণ করিবেন।

মাজিষ্ট্রেট সাহেবের আদালতে বাদির কি সাক্ষিদের গমন কালে পোলীসের কোন কর্ম্মকারক তাহারদের সঙ্গে২ যাইবে না ইতি।

[বাদী ও সাক্ষিদিগকে অবরোধ না করিবার কথা।]

১৫১ ধারা। পোলীসের কর্ম্মকারক কোন বাদিকে কি সাক্ষিকে অবরোধ করিবেন না, ও অনাবশ্যক ক্লেশ দিবেন না। ও আপনাদের প্রতিজ্ঞাপত্রভিন্ন তাহাদের উপস্থিত হইবার জন্য প্রাতিভাব্য চাহিবেন না।

[বাদির, ও সাক্ষিরা যাইতে স্বীকার না করিলে তাহারদিগকে প্রহরির জিম্মায় পাঠাইবার কথা।]

কিন্তু যদি কোন বাদী কি সাক্ষী উপস্থিত হইতে, কিম্বা ৫০ ধারার নির্দ্দিষ্ট প্রতিজ্ঞাপত্রে স্বাক্ষর করিতে স্বীকার না করে, তবে পোলীসের থানার কর্ম্মের ভারপ্রাপ্ত কর্ম্মকারক ঐ বাদিকে কি সাক্ষিকে প্রহরির সতর্কতায় মাজিষ্ট্রেট সাহেবের নিকটে পাঠাইতে পারিবেন। সেই প্রতিজ্ঞাপত্র যত কাল না করে, কিম্বা মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে যত কাল সেই মোকদ্দমা শুনা না যায়, মাজিষ্ট্রেট সাহেব তত কাল ঐ বাদিকে কি সাক্ষিকে রুদ্ধ করিতে পারিবেন ইতি।

[ব্যক্তিদিগকে ধৃত করিলে পোলীসের রিপোর্ট করিবার কথা।]

১৫২ ধারা। যাহারা পোলীসের থানার কর্ম্মের ভারপ্রাপ্ত কর্ম্মকারকদের ক্ষমতার ব্যাপ্য স্থানের মধ্যে ধৃত হয়, তাহাদের মর্ণপ্রতিভূ গ্রহণ করা গেলে কি না গেলেও ঐ কর্ম্মকারকেরা জিলার মাজিষ্ট্রেট সাহেবের নিকটে কিম্বা জিলার মাজিষ্ট্রেট সাহেব অন্য যে মাজিষ্ট্রেটের নিকট রিপোর্ট করিতে আজ্ঞা করেন তাঁহার নিকটে ঐ ব্যক্তির ধৃত হইবার রিপোর্ট করিবেন।

[ধৃত ব্যক্তিকে মুক্ত করিবার কথা।]

কোন ব্যক্তি ধৃত হইলে সেই ব্যক্তির স্থানে মর্ণপ্রতিভূ কিম্বা তাহার স্বাক্ষরিত প্রতিজ্ঞাপত্র না লইয়া, কিম্বা মাজিষ্ট্রেট সাহেবের বিশেষ আজ্ঞা না হইলে, তাহাকে মুক্ত করা যাইবে না ইতি।

[গবর্ণমেন্ট গেজেট । ১৮৬৮ । ২ জুন ।]

[Police to enquire and report on unnatural and sudden deaths.]

153. Unless otherwise provided by any local or special law, the officer in charge of a Police station, on receiving notice or information of the unnatural or sudden death of any person, shall immediately give intimation to the nearest Magistrate, and proceed to the place where the body of such deceased person is, and there in the presence of two or more respectable inhabitants of the neighbourhood, shall make enquiry, and report the apparent cause of death, describing any mark of violence which may be found on the body, and stating in what manner or by what weapon or instrument such mark appears to have been inflicted.

The report shall be signed by such Police officer and other persons or by so many of them as concur therein, and shall be forthwith forwarded to the Magistrate.

When there may be any doubt regarding the cause of death, such Police officer shall forward the body with a view to its being examined by the Civil Surgeon, if the state of the weather and the distance admit of its being so forwarded without risk of putrefaction on the road.

[Substitute for officer in charge of Police station during his absence or illness.]

154. The powers to be exercised by an officer in charge of a Police station under this chapter shall be exercised, in the event of his absence or illness, by the Police officer next in rank present at the Police station, above the rank of a constable.

---

## CHAPTER X.

### OF CONTEMPTS AND DISOBEDIENCE OF ORDERS.

[Procedure in certain cases of contempt.]

155. When any such offence as is described in section 175, 178, 179, 180 or 228 of the Indian Penal Code, is committed in the view or presence of any Court of Justice, the Court may cause the offender, whether he be a European British subject or not, to be detained in custody, and at any time before the rising of the Court on the same day may take cognizance of the offence and adjudge the offender to punishment by fine not exceeding two hundred rupees, or by imprisonment in the civil jail for a period not exceeding one month, unless such fine be sooner paid.

In every such case the Court shall record the facts constituting the contempt, with any statement the offender may make, as well as the finding and sentence.

[অপঘাত ও অকস্মাৎ মৃত্যুর অনুসন্ধান করিয়া রিপোর্ট করিবার কথা।]

১৫৩ ধারা। যদি স্থানীয় কি বিশেষ আইনেতে প্রকারান্তরের বিধান না থাকে, তবে পোলীসের থানার কর্ম্মের ভারপ্রাপ্ত কর্ম্মকারক কোন ব্যক্তির অপঘাত কি অকস্মাৎ মৃত্যুর আপনি কি সম্বাদ পাইলে তাঁহার কর্ত্তব্য যে অবিলম্বে নিকটস্থ মাজিষ্ট্রেট সাহেবকে সেই কথা জ্ঞাত করিয়া ঐ মৃত ব্যক্তির দেহ যে স্থানে থাকে সেই স্থানে গমনপূর্ব্বক দুই কি ততোধিক সম্ভ্রান্ত প্রতিবাসির সাক্ষাতে ঐ মৃত্যুর দৃষ্ট কারণের অনুসন্ধান করিয়া তাহার রিপোর্ট লেখেন, ও শরীরে আঘাতের কোন চিহ্ন দেখা গেলে তাহার প্রকারাদি, ও সেই আঘাত যে প্রকারে ও যে অস্ত্র কি যন্ত্রদ্বারা হইবার মত দেখায় তাহাও লিখিবেন।

পোলীসের ঐ কর্ম্মকারক ও অন্য ব্যক্তিরা, কিম্বা তাহারদের [illegible] জন ঐ রিপোর্টের কথায় সম্মত হন তাঁহারা তাহাতে স্বাক্ষর করিবেন। ও সেই রিপোর্ট অবিলম্বে মাজিষ্ট্রেট সাহেবের নিকটে পাঠান যাইবে।

যে কারণে মৃত্যু হইয়াছে যদি তদ্বিষয়ে কোন সন্দেহ থাকে তবে কাল ও স্থানের দূরত্ব বিবেচনায় ঐ শব পথে পচিয়া যাইবার আশঙ্কা বিনা সিবিল চিকিৎসক সাহেবের নিকটে পাঠান যাইতে পারিলে, পোলীসের কর্ম্মকারক ঐ সাহেবের দৃষ্টির জন্যে ঐ দেহ প্রেরণ করিবেন ইতি।

[পোলীসের থানার কর্ম্মের ভারপ্রাপ্ত কার্য্যকারক অনুপস্থিত কি পীড়িত হইলে তাঁহার প্রতিনিধির কথা।]

১৫৪ ধারা। পোলীসের থানার কর্ম্মের ভারপ্রাপ্ত কোন কার্য্যকারক যদি অনুপস্থিত থাকেন কি পীড়িত হন তবে এই অধ্যায়মতে তাঁহার যে ক্ষমতা আছে তাহার অধীন পদস্থ যে কর্ম্মকারক থানায় থাকেন, তিনি সেই ক্ষমতাক্রমে কার্য্য করিবেন কিন্তু কনষ্টেবলের উচ্চ শ্রেণীর কর্ম্মকারক না হইলে করিবেন না ইতি।

---

## দশম অধ্যায়।

### অবজ্ঞার ও আজ্ঞা অমাননসংক্রান্ত বিধি।

[কোন২ স্থলে অবজ্ঞা হইলে যাহা কর্ত্তব্য তাহার কথা।]

১৫৫ ধারা। যখন কোন আদালতের দৃষ্টিগোচরে কি সাক্ষাতে ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ১৭৫, ১৭৮, ১৭৯, ১৮০ কি ২২৮ ধারার নির্দ্দিষ্ট কোন অপরাধ করা যায়, তখন অপরাধী ইউরোপীয় ব্রিটনীয় প্রজা হউলে কি না হইলেও, ঐ আদালত তাহাকে প্রহরির নিকটে অবরুদ্ধ করিতে পারিবেন, ও সেই দিনে আদালত ভঙ্গ হইবার পূর্ব্বে কোন সময়ে ঐ অপরাধের বিচার করিয়া অপরাধির দুই শত টাকার অনধিক অর্থদণ্ডের, কিম্বা দেওয়ানী কারাগারে এক মাসের অনধিক কাল বদ্ধ হইবার আজ্ঞা করিতে পারিবেন। ইতিমধ্যে ঐ অর্থদণ্ড দেওয়া গেলেই তাহাকে মুক্ত করা যাইবে।

উক্ত প্রত্যেক স্থলে যে কার্য্যদ্বারা অবজ্ঞা হইল, ও অপরাধী সেই বিষয়ে যে কোন উত্তর করিল, ও আদালতের যে বিচার ও দণ্ডাজ্ঞা হয়, আদালত তাহা রিকার্ড করিবেন।

If the Court, in any case, considers that a person accused of any offence above referred to should be imprisoned, or that a fine exceeding two hundred rupees should be imposed upon him, such Court, after recording the facts constituting the contempt and the statement of the accused person as before provided, shall forward the case to a Magistrate, or, if the accused person be a European British subject, to a Justice of the Peace and shall cause bail to be taken for the appearance of such accused person before such Magistrate or Justice of the Peace, or if sufficient bail be not tendered, shall cause the accused person to be forwarded under custody to such Magistrate or Justice of the Peace

If the case be forwarded to a Magistrate, he shall proceed to try the accused person in the manner provided by this Act for trials before a Magistrate, and such Magistrate may adjudge the offender to punishment, as provided in the section of the Indian Penal Code under which he is charged

If the case be forwarded to a Justice of the Peace, he shall enquire into the circumstances, and shall have the same powers of punishing the offender as are vested by the statute 53 George III, c 155, s 105, in a Justice of the Peace for the punishment of an assault, and may deal with the offender in the same manner as is provided in that behalf in the said statute

If such Justice of the Peace shall consider the offence to require a punishment more severe than he is competent to award under the said statute he may commit the offender to the High Court

In no case tried under this section shall any Magistrate adjudge imprisonment or a fine exceeding two hundred rupees for any contempt committed in his own presence against his own Court

[Discharge of offender on submission or apology ]

156 When any Court has adjudged an offender to punishment or forwarded him to a Magistrate or Justice of the Peace for trial under section 155, for refusing or omitting to do any thing which he was lawfully required to do, or for any intentional, insult or interruption, the Court may discharge the offender, or remit the punishment, on his submission to the order or requisition of such Court, or on apology being made to its satisfaction

পূর্ব্বোক্ত কোন অপরাধের অভিযুক্ত ব্যক্তির কারা দণ্ড করা কিম্বা তাহার দুই শত টাকার অধিক অর্থদণ্ড করা উচিত, আদালত যদি কোন স্থলে এমত বোধ করেন তবে যে কার্য্যাদিদ্বারা ঐ অবজ্ঞা হয় ও অভিযুক্ত ব্যক্তি যে উত্তর দেয় তাহা পূর্ব্বলিখিত বিধিমতে রিকার্ড করিলে পর, ঐ আদালত মাজিষ্ট্রেট সাহেবের নিকটে সেই মোকদ্দমা পাঠাইবেন। যদি অভিযুক্ত ব্যক্তি ইউরোপীয় ব্রিটনীয় প্রজা হন, তবে শান্তিরক্ষার্থ জষ্টিসের নিকটে সেই মোকদ্দমা পাঠাইবেন। ও ঐ মাজিষ্ট্রেট সাহেবের কি শান্তিরক্ষার্থ জষ্টিসের সাক্ষাতে ঐ অভিযুক্ত ব্যক্তির উপস্থিত হইবার প্রতিভূ দিতে আজ্ঞা করিবেন। যদি উপযুক্ত প্রতিভূ না দেওয়া যায়, তবে ঐ মাজিষ্ট্রেট সাহেবের কি শান্তিরক্ষার্থ জষ্টিসের নিকটে অভিযুক্ত ব্যক্তিকে প্রহরির সতর্কতায় প্রেরণ করিবেন।

যদি মোকদ্দমা মাজিষ্ট্রেট সাহেবের নিকটে পাঠান যায়, তবে এই আইনেতে মাজিষ্ট্রেট সাহেবের দ্বারা বিচার হইবার যে বিধান আছে, তিনি সেই বিধানমতে অভিযুক্ত ব্যক্তির বিচার কার্য্যে প্রবর্ত্ত হইবেন। ও ভারতবর্ষের দণ্ডবিধির আইনের যে ধারাক্রমে অপরাধির নামে অভিযোগ হয়, মাজিষ্ট্রেট সাহেব সেই অপরাধির সেই ধারার নির্দ্দিষ্ট দণ্ডের আজ্ঞা করিতে ক্ষমতাপন্ন হইবেন।

মোকদ্দমা যদি শান্তিরক্ষার্থ জষ্টিসের নিকটে পাঠান যায়, তবে তিনি ঐ মোকদ্দমাসম্পর্কীয় তাবৎ ঘটনার অনুসন্ধান লইবেন ও তৃতীয় জর্জ রাজার ৫৩ বৎসরের ব্যবস্থার ১৫৫ অধ্যায়ের ১০৫ ধারাক্রমে আক্রমণ করণ অপরাধের দণ্ড করিবার যে ক্ষমতা তাঁহার প্রতি অর্পিত হইয়াছে, তিনি সেই ক্ষমতাক্রমে ঐ অপরাধির দণ্ড করিতে পারিবেন, ও সেই ব্যবস্থাতে অপরাধির প্রতি কার্য্য করিবার যে বিধান আছে সেই বিধানমতে করিতে পারিবেন।

শান্তিরক্ষার্থ জষ্টিস উক্ত ধারাক্রমে যত দণ্ড করিতে ক্ষমতাপন্ন হন, ঐ অপরাধের তদধিক দণ্ড করা উচিত, যদি এমত বোধ করেন তবে ঐ অপরাধিকে হাই কোর্টে সমর্পণ করিতে পারিবেন।

কোন মাজিষ্ট্রেট সাহেবের আদালতে তাঁহারই সাক্ষাতে অবজ্ঞার যে অপরাধ হয়, তন্নিমিত্তে তিনি এই ধারামতে বিচার করিয়া কারাদণ্ডের কিম্বা দুই শত টাকার অধিক অর্থদণ্ডের আজ্ঞা কোনমতে করিবেন না ইতি।

[অপরাধী আজ্ঞাক্রমে কার্য্য করিতে সম্মত হইলে, কিম্বা মাইট স্বীকার করিলে তাহার মুক্ত হওয়ার কথা।]

১৫৬ ধারা। কোন ব্যক্তির প্রতি আইনসিদ্ধ কোন কার্য্য করিবার আজ্ঞা হইলে, তাহা করিতে স্বীকার না করা কি সেই কর্ম্ম না করণপ্রযুক্ত কিম্বা ইচ্ছাক্রমে অপমান করা কি কর্ম্মের বাধা দেওনপ্রযুক্ত যদি আদালত ১৫৫ ধারাক্রমে অপরাধির দণ্ডের আজ্ঞা করেন, কিম্বা মাজিষ্ট্রেট সাহেবের কি শান্তিরক্ষার্থ জষ্টিসের নিকটে তাহাকে বিচারার্থে প্রেরণ করিয়া থাকেন, তবে সেই অপরাধী ঐ আদালতের আজ্ঞাতে কি আদেশে সম্মত হইলে, কিম্বা আদালতের সন্তোষমতে মাইট স্বীকার করিলে, আদালত তাহাকে মুক্ত করিতে কিম্বা তাহার দণ্ড ক্ষমা করিতে ক্ষমতাপন্ন হইবেন ইতি।

[Procedure when offender is a European British subject.]

157. When any such offence as is described in chapter X of the Indian Penal Code, except sections 175, 178, 179 and 180, is committed in contempt of the lawful authority of any Court of Justice by a European British subject, such offence shall be cognizable only by a Magistrate who is a Justice of the Peace, and such Magistrate shall have the same powers of punishment for such offence as are vested by the statute 53 George III, c. 155, s. 105, in a Justice of the Peace for the punishment of an assault, and may deal with the offender on conviction in the same manner as is provided in that behalf in the said statute.

If the Magistrate considers the offence to require a punishment more severe than a Justice of the Peace is competent to award under the said statute, he may commit the offender to the High Court.

## CHAPTER XI.

### PROSECUTIONS IN CERTAIN CASES.

[Prosecutions for offences against the State.]

158. A charge of an offence punishable under chapter VI of the Indian Penal Code, except section 127, shall not be entertained by any Court unless the prosecution be instituted by order of, or under authority from, the Governor General of India in Council, or the Local Government or some officer empowered by the Governor General of India in Council to order or authorize such prosecution, or unless instituted by the Advocate General.

[Prosecutions of Judges and public servants.]

159. A charge of an offence punishable under the Indian Penal Code, of which any Judge or any public servant not removeable from his office without the sanction of the Government is accused as such Judge or public servant shall not be entertained against him, except with the sanction or under the direction of the Local Government, or of some officer empowered by the Local Government, or of some Court or other authority to which such Judge or public servant is subordinate, and whose power so to sanction or direct such prosecution the Local Government shall not think fit to limit or reserve.

[Prosecution for contempts of the lawful authority of public servants.]

160. A charge of any offence described in chapter X of the Indian Penal Code, not falling

[ইউরোপীয় ব্রিটনীয় প্রজা অপরাধী হইলে যাহা কর্ত্তব্য তাহার কথা।]

১৫৭ ধারা। যদি ইউরোপীয় ব্রিটনীয় প্রজা কোন আদালতের আইনসিদ্ধ ক্ষমতার অবজ্ঞা করিয়া ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ১৭৫, ১৭৮, ১৭৯, ১৮০ ধারাভিন্ন ১০ অধ্যায়ের নির্দ্দিষ্ট কোন অপরাধ করে, তবে যে মাজিষ্ট্রেট সাহেব শান্তিরক্ষার্থ জষ্টিস হন ঐ অপরাধ কেবল তাঁহারই বিচার্য্য হইবে। শান্তিরক্ষার্থ জষ্টিস ও তৃতীয় জর্জ রাজার ৫৩ বৎসরের ব্যবস্থার ১৫৫ অধ্যায়ের ১০৫ ধারাক্রমে আক্রমণ করণাপরাধের যে দণ্ড করিতে ক্ষমতাপন্ন হন ঐ মাজিষ্ট্রেট সাহেবও উক্ত অপরাধের সেই দণ্ড করিতে ক্ষমতাপন্ন হইবেন, ও উক্ত বিধানমতে অপরাধির প্রতি যেরূপ কার্য্য করিবার বিধান আছে, সেই অপরাধির দোষ প্রমাণ হইলে ঐ মাজিষ্ট্রেট সাহেব তদ্রূপ কার্য্য করিতে ক্ষমতাপন্ন হইবেন।

উক্ত শান্তিরক্ষার্থ জষ্টিস যত দণ্ড করিতে ক্ষমতাপন্ন হন, মাজিষ্ট্রেট সাহেবের বিবেচনায় যদি ঐ অপরাধের তদধিক দণ্ড করা উচিত, তবে তিনি অপরাধিকে হাই কোর্টে সমর্পণ করিতে পারিবেন ইতি।

## একাদশ অধ্যায়।

### স্থলবিশেষে অভিযোগের বিধি।

[রাষ্ট্র দ্রোহ অপরাধ হেতুক অভিযোগের কথা।]

১৫৮ ধারা। ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ১২৭ ধারাভিন্ন ৬ অধ্যায়মত দণ্ডনীয় কোন অপরাধের যে অভিযোগ হয় মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের কিম্বা স্থানীয় গবর্ণমেন্টের আজ্ঞা কি অনুমতিক্রমে, কিম্বা মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব যে কার্য্যকারকের প্রতি তদ্রূপ অভিযোগ উপস্থিত করিবার আজ্ঞা কি অনুমতি দিবার ক্ষমতা প্রদান করেন তাঁহার আজ্ঞা কি অনুমতিক্রমে কিম্বা আডবকেট জেনরল সাহেবের দ্বারা উক্ত প্রকারের অপরাধের অভিযোগ উপস্থিত করা যাইতে পারিবে, নতুবা নয় ইতি।

[বিচারকর্ত্তাদের ও রাজকীয় কার্য্যকারকদের নামে অভিযোগের কথা।]

১৫৯ ধারা। যে বিচারকর্ত্তা কি রাজকীয় যে কার্য্যকারক গবর্ণমেন্টের অনুমতি বিনা পদচ্যুত হইতে না পারেন যদি তাঁহার নামে বিচারকর্ত্তা কি রাজকীয় কার্য্যকারকস্বরূপ উক্ত ভারতবর্ষের দণ্ডবিধির আইন মত দণ্ডনীয় কোন অপরাধের অভিযোগ হইয়া থাকে তবে স্থানবিশেষের গবর্ণমেন্টের কিম্বা ঐ গবর্ণমেন্ট হইতে ক্ষমতাপ্রাপ্ত অন্য কার্য্যকারকের অনুমতি কি আদেশ না হইলে, কিম্বা আদালত যে কি অন্য কার্য্যকারক তদ্রূপ অভিযোগ করিবার অনুমতি কি আদেশ দেওনে সক্ষম হইলে স্থানীয় গবর্ণমেন্ট তাঁহার সেই ক্ষমতা খর্ব্ব কি রহিত করেন নাই, উক্ত বিচারকর্ত্তা কি কার্য্যকারক তদ্রূপ যে আদালতের কি কর্ত্তৃপক্ষের অধীন থাকেন, সেই আদালত প্রভৃতির অনুমতি কি আজ্ঞা, না হইলে, ঐ বিচারকর্ত্তার কি রাজকীয় অন্য কার্য্যকারকের নামে ঐ অভিযোগ গ্রাহ্য হইবে না ইতি।

[রাজকীয় কার্য্যকারকদের আইনসিদ্ধ ক্ষমতার অবজ্ঞাপ্রযুক্ত অভিযোগের কথা।]

১৬০ ধারা। ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ১০ অধ্যায়ের নির্দ্দিষ্ট যেং অপরাধ এই আইনের ১৫৫

within section 159, shall not be entertained in any Criminal Court, except with the sanction or on the complaint of the public servant concerned, or of his official superior.

The prohibition contained in this section does not apply to the offences described in sections 189 and 190 of the Indian Penal Code.

[Prosecution for certain offences against public justice.]

161. A charge of an offence against public justice described in section 193, 194, 195, 196, 199, 200, 205, 206, 207, 208, 209, 210, 211 or 228 of the Indian Penal Code, when such offence is committed before or against any Court of Justice, shall not be entertained except with the sanction of the Court before or against which the offence was committed, or of some other Court to which such Court is subordinate.

Such sanction may be given at any time.

[Prosecution for certain offences relating to documents given in evidence.]

162. A charge of an offence relating to documents described in section 463, 471, 475 or 476 of the Indian Penal Code, when the document has been given in evidence in any proceedings in any Court of Justice, shall not be entertained against a party to such proceedings, except with the sanction of the Court in which the document was given in evidence, or of some other Court to which such Court is subordinate.

Such sanction may be given at any time.

[Procedure in case mentioned in section 160, 161 or 162.]

163. When any Court of Justice is of opinion that there is sufficient ground for investigating any charge mentioned in section 160, 161 or 162, the Court, after making such preliminary enquiry as may be necessary, may send the case for investigation to any Magistrate having power to try or commit for trial the accused person for the offence charged.

Such Magistrate shall thereupon proceed according to law, and the Court may send the accused person in custody or take sufficient bail for his appearance before such Magistrate, and may bind over any person to appear and give evidence on such investigation.

[Power of Court of Session as to such offences committed before it.]

164. A Court of Session may charge a person for any such offence committed before it or under

ধারার মধ্যে না আইসে, রাজকীয় যে কার্য্যকারক সম্পর্কে ঐ অপরাধ করা যায় তাঁহার কিম্বা তদীয় উচ্চ পদস্থ কার্য্যকারকের অনুমতি না হইলে কি তিনিই অভিযোগ না করিলে, কোন ফৌজদারী আদালত ঐ অভিযোগ গ্রাহ্য করিবেন না।

এই ধারার লিখিত যে নিষেধ, তাহা ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ১৮৯ ও ১৯০ ধারার নির্দ্দিষ্ট অপরাধের প্রতি বর্ত্তিবে না ইতি।

[সর্ব্বসাধারণের পক্ষে ন্যায় বিচারের বিপরীত কোন২ অপরাধ হেতুক অভিযোগের কথা।]

১৬১ ধারা। ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ১৯৩, ১৯৪, ১৯৫, ১৯৬, ১৯৯, ২০০, ২০৫, ২০৬, ২০৭, ২০৮ ২০৯, ২১০, ২১১, ২২৮, ধারাতে সর্ব্বসাধারণের ন্যায় বিচারের বিপরীত যেং অপরাধ নির্দ্দিষ্ট হইয়াছে, যদি দেওয়ানী আদালতের সম্মুখে কি বিপক্ষে সেই অপরাধ করা যায় তবে যে আদালতের সাক্ষাতে কি বিপক্ষে হইয়াছে তাঁহার, কিম্বা সেই আদালত অন্য যে আদালতের অধীন থাকেন তাঁহার অনুমতি না হইলে, ঐ অপরাধের অভিযোগ গ্রাহ্য হইবে না।

সেই অনুমতি কোন সময়ে দেওয়া যাইতে পারিবে ইতি।

[লিপির ক্রান্ত কোন২ অপরাধ প্রমাণস্বরূপে উপস্থিত করা প্রযুক্ত অভিযোগের কথা।]

১৬২ ধারা। ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ৪৬৩, ৪৭১, ৪৭৫, কি ৪৭৬ ধারাতে যেং দলীল নির্দ্দিষ্ট হইয়াছে, যদি কোন আদালতে মোকদ্দমাঘটিত কোন কার্য্যেতে সেই২ দলীল প্রমাণে উপস্থিত করা গিয়া থাকে, তবে যে আদালতে প্রমাণস্বরূপে উপস্থিত করা যায়, তাঁহার, কিম্বা ঐ আদালত অন্য যে আদালতের অধীন থাকেন তাঁহার অনুমতি না হইলে ঐ মোকদ্দমার কোন পক্ষের নামে সেই দলীলসম্পর্কীয় কোন অপরাধের অভিযোগ গ্রাহ্য হইবেক না।

তদ্রূপ অনুমতি কোন সময়ে দেওয়া যাইতে পারিবে ইতি।

[১৬০, ১৬১, ১৬২, ধারার লিখিত স্থলে যাহা কর্ত্তব্য তাহার কথা।]

১৬৩ ধারা। ১৬০, ১৬১, ১৬২ ধারার নির্দ্দিষ্ট কোন অভিযোগের অনুসন্ধান লওয়ার উপযুক্ত হেতু আছে, কোন আদালত ইহা বোধ করিলে প্রথম স্থলের আবশ্যক অনুসন্ধান করিলে পর, ঐ অপরাধের নিমিত্ত অভিযুক্ত ব্যক্তির বিচার করিবার কি বিচার হওনার্থে সমর্পণ করিবার ক্ষমতাপন্ন কোন মাজিষ্ট্রেট সাহেবের অনুসন্ধানের জন্যে সেই মোকদ্দমা প্রেরণ করিতে পারিবেন।

তাহাতে মাজিষ্ট্রেট সাহেব আইনঅনুসারে তৎকার্য্য নির্ব্বাহ করিবেন। উক্ত আদালত সেই অভিযুক্ত ব্যক্তিকে প্রহরির সতর্কতায় পাঠাইতে পারিবেন কিম্বা ঐ মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে উপস্থিত হইবার উপযুক্ত প্রতিভূ তাঁহার স্থানে লইতে পারিবেন, ও সেই অনুসন্ধান করণসময়ে কোন ব্যক্তির উপস্থিত হইয়া সাক্ষ্য দিবারপ্রতিজ্ঞাপত্র লইতে পারিবেন ইতি।

[তদ্রূপ অপরাধ সেশন আদালতের সম্মুখে হইলে ঐ আদালতের ক্ষমতার কথা।]

১৬৪ ধারা। সেশন আদালতের সাক্ষাতে কি তাঁহার নিজ জ্ঞানগোচরে উক্ত প্রকারের কোন অপরাধ

its own cognizance if the offence be triable by the Court of Session exclusively, and may commit or hold to bail and try him upon its own charge

করা গেলে, যদি সেই অপরাধ কেবল ঐ আদালতের বিচার্য্য হয়, তবে সেই আদালত আপনি ঐ ব্যক্তির নামে ঐ অপরাধের অভিযোগ করিয়া ঐ অভিযোগ ক্রমে ঐ ব্যক্তিকে সমর্পণ করিতে কিম্বা দর্শনপ্রতিভূ লইতে ও তাহার বিচার করিতে পারিবেন।

In such case the Court of Session shall have the same power of summoning and causing the attendance at the trial of any witnesses for the prosecution or for the defence as is vested in a Magistrate by this Act

এই আইনমতে মাজিষ্ট্রেট সাহেবদের প্রতি বিচার কালে বাদির কি প্রতিবাদির সপক্ষীয় কোন সাক্ষিদিগকে আহ্বান করিবার কি উপস্থিত করাইবার যে ক্ষমতা অর্পিত হইয়াছে, ঐ সেশন আদালতেরও সেই ক্ষমতা থাকিবে।

Such Court may direct the Magistrate to cause the attendance of such witnesses on the trial

ঐ আদালত মাজিষ্ট্রেট সাহেবকে ঐ বিচারকালে তদ্রূপ সাক্ষিদিগকে উপস্থিত করাইবার আজ্ঞা করিতে পারিবেন ইতি।

[Power of Civil Courts to complete investigation and commit to Court of Session ]

[অনুসন্ধানের কার্য্য সমাপ্ত করিয়া সেশন আদালতে সমর্পণ করিতে দেওয়ানী আদালতের ক্ষমতার কথা।]

165 In any case triable by the Court of Session exclusively any Civil Court before which any such offence was committed may instead of sending the case for investigation to a Magistrate, complete the investigation itself and commit or hold to bail the accused person to take his trial before the Court of Session

১৬৫ ধারা। কেবল সেশন আদালতে যে অপরাধের বিচার হইতে পারে, এমত কোন অপরাধ দেওয়ানী আদালতের সাক্ষাতে হইলে, সেই আদালত মাজিষ্ট্রেট সাহেবের দ্বারা অনুসন্ধান হইবার জন্যে তাঁহার নিকটে মোকদ্দমা প্রেরণ না করিয়া, আপনি সেই অনুসন্ধানের কার্য্য সমাপ্ত করিতে পারিবেন, ও সেশন আদালতের সম্মুখে বিচার হইবার নিমিত্তে অভিযুক্ত ব্যক্তিকে সমর্পণ করিতে কিম্বা তাহার স্থানে দর্শনপ্রতিভূ লইতে পারিবেন ইতি।

[Procedure of Civil Court in such cases ]

[তদ্রূপ স্থলে দেওয়ানী আদালতের কর্ত্তব্যের কথা।]

166 When any such commitment is made by order of a Civil Court, the Court shall frame a charge in the manner hereinafter provided and shall send the same with the order of commitment and the record of the case to the Magistrate of the District or other officer exercising any of the powers of a Magistrate, and such Magistrate or other officer shall bring the case before the Court of Session together with the witnesses for the prosecution and defence

১৬৬ ধারা। উক্ত প্রকারে যখন দেওয়ানী আদালতের আজ্ঞাক্রমে অপরাধিকে সমর্পণ করা যায় তখন ঐ আদালত পশ্চাৎ লিখিত বিধানমতে অভিযোগপত্র লিখিয়া সমর্পণ করিবার আজ্ঞার ও মোকদ্দমার কাগজপত্রের সহিত সেই অভিযোগপত্র জিলার মাজিষ্ট্রেট সাহেবের নিকটে কিম্বা মাজিষ্ট্রেটের কোন ক্ষমতাক্রমে কর্ম্মকারি অন্য কার্য্যকারকের নিকটে পাঠাইবেন। সেই মাজিষ্ট্রেট সাহেব কিম্বা পূর্ব্বোক্ত অন্য কার্য্যকারক ঐ মোকদ্দমা ও বাদির ও প্রতিবাদির পক্ষীয় সাক্ষিদিগকে সেশন আদালতের সম্মুখে উপস্থিত করাইবেন ইতি।

[Court may exercise all powers of a Magistrate as to binding over persons to give evidence ]

[কোন ব্যক্তিদিগকে সাক্ষ্য দিবার প্রতিজ্ঞাতে বদ্ধ করিতে মাজিষ্ট্রেটের যে ক্ষমতা আদালতের সেই ক্ষমতার কথা।]

167 Whenever any Court of Justice commits or holds to bail any person for trial under sections 164, 165 and 166 it may also bind over any person to give evidence and for that purpose may exercise all the powers of a Magistrate

১৬৭ ধারা। যখন কোন আদালত ১৬৪, ১৬৫ ও ১৬৬ ধারানুসারে কোন ব্যক্তিকে বিচারার্থে সমর্পণ করেন কি তাহার দর্শনপ্রতিভূ লন, তখন সেই আদালত কোন ব্যক্তিকে সাক্ষ্য দিবার প্রতিজ্ঞাপত্রেও বদ্ধ করিতে পারিবেন, ও তজ্জন্যে মাজিষ্ট্রেট সাহেবের সকল ক্ষমতামতে কার্য্য করিতে পারিবেন ইতি।

[Procedure where offence triable only by Court of Session is committed before Magistrate not empowered to commit to such Court ]

[কেবল সেশন আদালতের বিচার্য্য অপরাধ ঐ আদালতের প্রতি সমর্পণ করিবার অক্ষম কোন মাজিষ্ট্রেটের সম্মুখে করা গেলে যাহা কর্ত্তব্য তাহার কথা।]

168 If any such offence triable by the Court of Session exclusively be committed before a Magistrate not empowered to commit for trial before a Court of Session, he shall send the case to a Magistrate competent to make such commitment, who shall proceed to pass such order in the case as he may think proper

১৬৮ ধারা। সেশন আদালতের সম্মুখে কোন মোকদ্দমার বিচারার্থে যে মাজিষ্ট্রেট সাহেবের সমর্পণ করিবার ক্ষমতা নাই, তাঁহার সাক্ষাতে যদি কেবল সেশন আদালতের বিচার্য্য কোন অপরাধ করা যায়, তবে তিনি তদ্রূপ সমর্পণ করিবার ক্ষমতাপন্ন মাজিষ্ট্রেট সাহেবের নিকটে ঐ মোকদ্দমা প্রেরণ করিবেন। তিনি সেই মোকদ্দমায় যেরূপ আজ্ঞা করা উপযুক্ত বোধ করেন করিবেন ইতি।

[Prosecution for adultery ]

169 A charge of an offence under section 497 of the Indian Penal Code shall not be instituted except by the husband of the woman

[Prosecution for enticing away a married woman ]

170 A charge of an offence under section 497 of the Indian Penal Code shall not be instituted except by the husband of the woman or by the person having care of such woman on behalf of her husband

[To be continued ]

[পরস্ত্রী গমনাপরাধের অভিযোগের কথা ।]

১৬৯ ধারা । ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ৪৯৭ ধারামতে যে অপরাধ করা যায়, কেবল স্ত্রীর স্বামিভিন্ন অন্য কেহ তদ্বিষয়ের অভিযোগ উপস্থিত করিতে পারিবে না ইতি ।

[স্ত্রীর ভ্রান্তি জন্মাইয়া তাহাকে হরণ করিবার অভিযোগের কথা ।]

১৭০ ধারা । ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ৪৯৮ ধারামতে যে অপরাধ করা যায় স্ত্রীর স্বামী কিম্বা ঐ স্বামির পক্ষীয় রক্ষকভিন্ন অন্য কেহ তদ্বিষয়ের অভিযোগ উপস্থিত করিতে পারিবে না ইতি ।

[ক্রমশ প্রকাশ্য ।]

---

## CIRCULAR ORDER BY THE HIGH COURT OF JUDICATURE AT FORT WILLIAM IN BENGAL

(Civil Side )

No 1

From C D Field Esq Registrar of the High Court of Judicature at Fort William in Bengal to the Civil Authorities in the Lower Provinces —(dated Calcutta the 12th May 1868 )

The Government of Bengal* having been pleased to exempt Rajah Gopaul Sing, Bahadoor of Pergunnah Sooltanabad in the Sonthal Pergunnahs, from personal attendance in the Civil Courts the High Court direct that his name be included in the list prepared under the provisions of Section 22, Act VIII of 1859

By Order of the High Court,

(Sd ) C D Field,
*Registrar*

## বঙ্গদেশস্থ কোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্টের সরক্যুলর অর্ডর ।

দেওয়ানী পক্ষ ।

১ নম্বর ।

বঙ্গপ্রভৃতি দেশের দেওয়ানী কর্তৃপক্ষের নিকটে বঙ্গদেশস্থ কোর্ট উলিয়ম রাজধানীর হাই কোর্টের রেজিষ্ট্রার শ্রীযুক্ত সি ডি ফিল্ড সাহেবের পত্র । কলিকাতা ১৮৬৮ সাল ১২ মে ।

বঙ্গদেশের গবর্ণমেণ্ট* সাঁওতাল পরগনার অন্তর্গত সুলতানাবাদ পরগনার শ্রীযুক্ত রাজা গোপাল সিংহ বাহাদুরকে স্বয়ং দেওয়ানী আদালতে প্রবেশন হইতে মুক্ত করাতে হাই কোর্ট আজ্ঞা করিতেছেন যে ৮৫৯ সালের ৮ আইনের ২২ ধারার বিধানমতে দেওয়ানী আদালতে প্রবেশনহইতে মুক্ত ব্যক্তিদের নামের নির্ঘণ্টে তাঁহার নাম লেখা যায় ।

হাই কোর্টের আজ্ঞাক্রমে,

সি, ডি, ফিল্ড,
রেজিষ্ট্রার ।

John Robinson, *Bengalee Translator*

---

## ORDERS BY THE LIEUTENANT GOVERNOR OF BENGAL

No 2200

Appointments

*The 19th May* 1868

Dr R I Hutchinson Civil Surgeon of Patna, to have Medical charge of the Meetapore and Deegah Jails during the absence, on leave, of Dr N Jackson or until further orders

Mr C F Worsley Officiating Joint Magistrate and Deputy Collector of Patna, to have

## বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আজ্ঞা ।

২২০০ নম্বর ।

নিয়োগ ।

১৮৬৮ সাল ১৯ মে ।

ডাক্তর শ্রীযুক্ত এন জাক্সন সাহেবের ছুটিপ্রযুক্ত অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত পাটনার সিবিল চিকিৎসক ডাক্তর শ্রীযুক্ত আর এক হচিন্সন সাহেব মিতাপুর ও দীঘার জেলের চিকিৎসা কর্ম্মের ভার পাইবেন ।

ডাক্তর শ্রীযুক্ত এন জাক্সন সাহেবের ছুটিপ্রযুক্ত অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওনপর্য্যন্ত

---

*Vide Government Letter No 2208, dated 16th April 1868

*১৮৬৮ সালের আশ্বিন মাসের ১৬ তারিখের গবর্ণমেণ্টের পত্র দেখ ।

[গবর্ণমেণ্ট গেজেট । ১৮৬৮ । ২ জুন ।]

executive charge of the Meetapore and Deegah Jails, during the absence, on leave, of Dr N Jackson, or until further orders

*The 20th May* 1868

Moulavy Abdool Ghuffoor, Deputy Magistrate and Deputy Collector, to have charge of the Sub Division of Bowsee, and to exercise the powers of a Magistrate in the District of Bhangulpore This cancels the appointment of Moulavy Mahomed Ishaq to the temporary charge of the Sub Division of Bowseo, notified in the *Calcutta Gazette* of the 20th instant

*The 21st May* 1868

Baboo Dwarkanath Mookerjee IIIrd Grade Sub Assistant Surgeon, is appointed to the charge of the Charitable Dispensary at Doolyo in the District of Pubna

*The 22nd May* 1868

Mr A Blair to officiate as District Superintendent of Police of Singhbhoom, during the absence on leave, of Mr R S O Connor or until further orders

Mr W H Ryland Officiating Collector of Calcutta, is vested with the powers of a Collector under Act IX of 1868 in Calcutta 24 Pergunnahs and Hooghly

Baboo Peary Mohun Banerjee to be an Assessor under Act IX of 1868, and to exercise the powers of a Collector under that Act in Calcutta, 24 Pergunnahs and Hooghly

Baboo Prankristo Dey to be an Assessor under Act IX of 1868, and to exercise the powers of a Collector under that Act in Calcutta

Baboo Kristohurry Bose, to be an Assessor under Act IX of 1868 and to exercise the powers of a Collector under that Act in Calcutta

The Deputy Collector of Howrah is vested under Section 31 Act IX of 1868 with the powers of a Commissioner of Revenue for the purposes of that Act

The Assistant Commissioner of Rajmehal will be in charge of Pakour, in addition to his own duties during the absence, on leave, of Moulavy Hossein Ali or until further orders

*The 23rd May* 1868

Mr C M Jerdon to officiate as Sub Deputy Opium Agent of Gya during the absence on leave of Mr W Masters, or until further orders

*The 26th May* 1868

The following gentlemen are authorized to solemnize marriages under Clause 4, Section 6, Part I, Act V of 1865, viz —

Revd E B C Hallam, Balasore

" Albert Williams Calcutta

[*Government Gazette, 2nd June* 1868]

পাটনার একটিং জাইন্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত সি এস ওর্মজী সাহেব মিতাপুর ও দীঘার জেলের কার্য্যের কর্তৃত্ব কর্ম্মের ভার পাইবেন।

১৮৬৮ সাল ২০ মে।

ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত মৌলবী আবদুল গফুর বৌশী শাখাখণ্ডের কর্ম্মের ভার পাইবেন, ও ভাগলপুরে মাজিষ্ট্রেটের ক্ষমতাক্রমে কর্ম্ম করিবেন।

শ্রীযুক্ত মৌলবী মহম্মদ ইসহাকের কিয়ৎকালের নিমিত্তে বৌশী শাখাখণ্ডে নিযুক্ত হইবার যে কথা এই মাসের ২০ তারিখের বাঙ্গলা গেজেটে প্রকাশ হয় তাহা রহিত হইল।

১৮৬৮ সাল ২১ মে।

তৃতীয় শ্রেণীর সব আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুক্ত বাবু দ্বারকানাথ মুখোপাধ্যায় পাবনা জিলার অন্তর্গত দলুইয়ের দাতব্য ঔষধালয়ের কার্য্যে নিযুক্ত হইয়াছেন।

১৮৬৮ সাল ২২ মে।

শ্রীযুক্ত আর এস ওকনর সাহেবের ছুটীপ্রযুক্ত অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত শ্রীযুক্ত এ ব্লের সাহেব সিংহভূমের পোলীসের ডিষ্ট্রিক্ট সুপরিন্টেণ্ডেন্টের কর্ম্ম করিবেন।

কলিকাতার একটিং কালেক্টর শ্রীযুক্ত ডবলিউ এচ রাইলাণ্ড সাহেব কলিকাতায়, ও ২৪ পরগনায় ও হুগলীতে ১৮৬৮ সালের ৯ আইনমতে কালেক্টরের ক্ষমতা পাইয়াছেন।

শ্রীযুক্ত বাবু প্যারীমোহন বন্দ্যোপাধ্যায় ৮৬৮ সালের ৯ আইনমতে আসেসর হইবেন, এবং কলিকাতায় ও ২৪ পরগনায় ও হুগলীতে কালেক্টরের ক্ষমতাক্রমে কর্ম্ম করিবেন।

শ্রীযুক্ত বাবু প্রাণকৃষ্ণ দে ১৮৬৮ সালের ৯ আইনমতে আসেসর হইবেন, এবং আইনমতে কলিকাতার উক্ত কালেক্টরের ক্ষমতাক্রমে কর্ম্ম করিবেন।

শ্রীযুক্ত বাবু কৃষ্ণহরি বসু ১৮৬৮ সালের ৯ আইনমতে আসেসর হইবেন, এবং উক্ত আইনমতে কলিকাতার কালেক্টরের ক্ষমতাক্রমে কর্ম্ম করিবেন।

হাবড়ার ডেপুটী কালেক্টর ৮৬৮ সালের ৯ আইনের ৩১ ধারামতে উক্ত আইনের অভিপ্রায় সাধন করণার্থে রাজস্বের কমিসানরের ক্ষমতা পাইয়াছেন।

শ্রীযুক্ত মৌলবী হুসেন আলীর ছুটীপ্রযুক্ত অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত রাজমহালের আসিষ্টান্ট কমিসানর আপন কর্ম্মাতিরিক্ত পাকৌড়ের কর্ম্মের ভারপ্রাপ্ত হইবেন।

৮৬৮ সাল ২৩ মে।

শ্রীযুক্ত ডবলিউ মাষ্টর্স সাহেবের ছুটীপ্রযুক্ত অনুপস্থান কালে অথবা অন্য আজ্ঞা না হওনপর্য্যন্ত শ্রীযুক্ত সি এম জের্ডন সাহেব গয়ার আফীমের সব ডেপুটী এজেন্টের কর্ম্ম করিবেন।

১৮৬৮ সাল ২৬ মে।

নিম্নলিখিত মহাশয়েরা ৮৬৫ সালের ৫ আইনের প্রথমখণ্ডের ৬ ধারার ৪ প্রকরণমতে বিবাহ সাধন করিবার ক্ষমতা পাইয়াছেন।

বালেশ্বরের পাদরী শ্রীযুক্ত ই বি সি হালম সাহেব কলিকাতার পাদরী শ্রীযুক্ত আলবর্ট উলিয়মস্ সাহেব।

Mr W F McDonell, v c, to be Civil and Sessions Judge of Nuddea

### Leave of Absence

*The 19th May* 1868

Dr N Jackson, Superintendent of the Meeta pore and Deegah Jails, for three months, under the orders of the Right Hon'ble the Secretary of State for India dated the 8th November 1865

*The 22nd May* 1868

Baboo Gobind Chunder Joardar, Deputy Magistrate and Deputy Collector of Dacca, for six weeks on private affairs under paragraph 12 Clause 1 of the Uncovenanted Service Absentee Rules from the 18th March last, or any subsequent date on which he may have availed himself of the leave Baboo Gobind Chunder Joardar is also allowed two months leave of absence under paragraph 11 of the Uncovenanted Service Absentee Rules in extension of the above leave

Mr H Osborne, Assistant Sub Deputy Opium Agent of the Bustee Division, Ghazeepore, for eighteen months from the 1st proximo under paragraph 11 of the Uncovenanted Service Absentee Rules

*The 23rd May* 1868

Mr W Masters Sub Deputy Opium Agent of Gya, for six months, on private affairs under paragraph 12, Clause 1 of the Uncovenanted Service Absentee Rules

Baboo Punchanun Banerjee Judge of the Small Cause Courts of Hooghly and Serampore for one month under paragraph 16 of the Uncovenanted Service Absentee Rules Baboo Punchanun Banerjee will make over charge of the current duties of his Office to his Head Clerk

*The 26th May* 1868

Major W Reveley, Deputy Inspector General of Police 5th Circle is allowed leave of absence, on Medical Certificate, under the Financial Resolution dated 22nd February 1866 from the date on which he may avail himself of it up to the 31st October 1868

### Notification

*The 19th May* 1868

In continuation of the Notification dated the 9th April last published in the *Calcutta Gazette* of the 29th idem the following gentleman has been passed as a Mooktear in the Mofussil Courts of the Lower Provinces, at the Examination which was held in February last —

Baboo Issur Chunder Roy    Beerbhoom

[গবর্ণমেণ্ট গেজেট । ১৮৬৮ । ২ জুন ।]

শ্রীযুক্ত ডবলিউ এফ মাকডনেল সাহেব বি সি নদীয়ার সিবিল ও সেশন জজ হইবেন।

### ছুটী।

৮৬৮ সাল ৯ মে।

ভারতবর্ষের পক্ষমন্ত্রিবর শ্রীযুক্ত ষ্টেট সেক্রেটারী সাহেবের ১৮৬৫ সালের নবেম্বর মাসের ৮ তারিখের আজ্ঞামতে মিতাপুর ও দীঘার জেলের সুপরিন্টেণ্ডেণ্ট ডাক্তর শ্রীযুক্ত এন জাক্সন সাহেব তিন মাসের ছুটী পাইয়াছেন।

৮৬৮ সাল ২২ মে।

ঢাকার ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুক্ত বাবু গোবিন্দচন্দ্র জোয়ারদার গত মার্চ মাসের ১৮ তারিখ অবধি অথবা তাহার পর যে তারিখে ছুটী গ্রহণ করেন সেই তারিখ অবধি নিজ প্রয়োজনোপলক্ষে অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১২ ধারার ১ প্রকরণমতে ছয় সপ্তাহের ছুটী পাইয়াছেন। আরও তিনি অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১১ ধারামতে অতিরিক্ত দুই মাস ছুটীর অনুমতি পাইয়াছেন।

গাজীপুরের বস্তি খণ্ডের আফীমের আসিষ্টাণ্ট সব-ডেপুটী এজেণ্ট শ্রীযুক্ত এচ অসবর্ণ সাহেব অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১১ ধারামতে আগামি মাসের ১ তারিখ অবধি আঠার মাসের ছুটী পাইয়াছেন।

৮৬৮ সাল ২৩ মে।

গয়ার আফীমের সবডেপুটী এজেণ্ট শ্রীযুক্ত ডবলিউ মাষ্টর্স সাহেব নিজ প্রয়োজনের নিমিত্তে অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১২ ধারার ১ প্রকরণমতে ছয় মাসের ছুটী পাইয়াছেন।

হুগলী ও শ্রীরামপুরের ক্ষুদ্র মোকদ্দমার আদালতের জজ শ্রীযুক্ত বাবু পঞ্চানন বন্দ্যোপাধ্যায় অচিহ্নিত কর্ম্মকারকদের ছুটীর বিধির ১৬ ধারামতে এক মাসের ছুটী পাইয়াছেন। তিনি আপন কার্য্যালয়ের চলিত কর্ম্মের ভার প্রধান কেরাণীর প্রতি অর্পণ করিবেন।

১৮৬৮ সাল ২৬ মে।

পঞ্চমচক্রের পোলীসের ডেপুটী ইন্সিপেক্টর জেনরল মেজর শ্রীযুক্ত ডবলিউ রেবিলী সাহেব চিকিৎসকের সর্টিফিকটক্রমে ফিনান্সিয়ল ডিপার্টমেন্টের ৮৬৬ সালের ফেব্রুআরি মাসের ২২ তারিখের নিদ্ধারণমতে ছুটী গ্রহণের তারিখ অবধি ১৮৬৮ সালের অক্টোবর মাসের ৩১ তারিখ পর্য্যন্ত ছুটীর অনুমতি পাইয়াছেন।

### বিজ্ঞাপন।

৮৬৮ সাল ১৯ মে।

গত আপ্রিল মাসের ৯ তারিখের যে বিজ্ঞাপন ঐ মাসের ২৯ তারিখের বাঙ্গলাগেজেটে প্রকাশ হয় তদতিরিক্ত গত ফেব্রুআরি মাসের পরীক্ষাতে নিম্নলিখিত মহাশয় বঙ্গপ্রভৃতি দেশের মফঃসল আদালতের মোক্তারী পরীক্ষোত্তীর্ণ হইয়াছেন।

বীরভূমের    শ্রীযুক্ত বাবু ঈশ্বরচন্দ্র রায়।

ERRATA

*The 20th May 1868*

In the List of Mooktears, (in the District of Backergunge) published in the *Calcutta Ga ette* of the 29th ultimo —

48 *For* Grijanun Doss *read* Gujanun Doss

52 *For* Khamt Chunder Doss, *read* Bharut Chunder Doss

অশুদ্ধ শোধন।

১৮৬৮ সাল ২০ মে।

বর্ত্তমান মে মাসের ৫ তারিখের বাঙ্গলা গেজেটে প্রকাশিত বাকরগঞ্জ জিলার মোক্তারদের নামের নিঘণ্টে।

৪৮ গিরিজানন দাসের পরিবর্ত্তে গজানন দাস,

৫২ কান্তচন্দ্র দাসের পরিবর্ত্তে ভারতচন্দ্র দাস পাঠ করিতে হইবে।

---

NOTIFICATION

*The 18th May* 1868

Under Section XVI of Act II (B C) of 1867 (an Act to provide for the punishment of public gambling and the keeping of common gaming houses) the Lieutenant Governor is pleased to authorize the extension of the provisions of the Act from the 1st proximo to the Dinapore Nizamut Chowkeydari Union consisting of the villages and mohullahs named in the margin

1 Secunderpore
2 Chuk Attmolk [illegible] Chuk
3 Wullepore Bagoor [illegible]
4 Seolta po[illegible] with Panel oot [illegible]
5 Shagos[illegible]h
6 M[illegible]npo[illegible]al
7 Tara Chuck
8 Mubaruk[illegible]
9 Sh[illegible] Bagh
10 Bi[illegible]hoompore [illegible]
11 Ba[illegible]h Agla
12 Poorana Dinapore otherwise called Dinapo[illegible] K[illegible]hal
13 Lesluegun[illegible]
14. Raghopore

বিজ্ঞাপন।

১৮৬৮ সাল ১৮ মে।

১৮৬৭ সালের বঙ্গদেশীয় ২ আইনের (অর্থাৎ দ্যূত ক্রীড়ার ও সামান্য দ্যূত গৃহ রাখিবার দণ্ড বিধায়ক আইনের) ১৬ ধারামতে শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব আগামি মাসের ১ তারিখ অবধি দানাপুর নিজামৎ চৌকীদারী সমাজের নিম্নলিখিত গ্রামে ও মহাল্লায় উক্ত আইনের বিধান প্রচলিত করিলেন, যথা—

১। সেকন্দরপুর।
২। চক আত্তাউল্লা নামান্তরে, গজাধর চকসহ খগ্রা।
৩। বলীপুর বাগুরা নামান্তরে বিবিগঞ্জ।
৪। পাঁচটোলা সহ গুলজারপর।
৫। শাগোশোর।
৬। মৈনপুরা।
৭। [illegible]।
৮। মবারকপুর।
৯। শাহপুর বাগুন।
১০। বিষ্ণুপুর গঙ্গা।
১১। বা[illegible] আগা।
১২। পুরাণা দানাপুর নামান্তরে দানাপুর শাহ জাদপুর কুচক।
১৩। লেসলীগঞ্জ।
১৪। রঘুপুর।

---

NOTIFICATION

*The 20th May* 1868

The portion of the Sonthal Pergunnahs now known as the District of Pakour is hereby declared to be a Sub Division of the Rajmehal District and subject to the jurisdiction of the Assistant Commissioner of Rajmehal from this date

Mr D White to be Sub Assistant Commissioner in charge of the Pakour Sub Division but to remain in charge of the Sub Division of Nulla in Deoghur until further order

Moulvie Hossein Ali to officiate as Sub Assistant Commissioner in charge of the Pakour Sub Division during the absence of Mr White

বিজ্ঞাপন।

১৮৬৮ সাল ২০ মে।

সাঁওতাল পরগনার যে অংশ এইক্ষণে পাকুড় জিলা নামে খ্যাত তাহা রাজমহল জিলার শাখাখণ্ড করিয়া অদ্যাবধি রাজমহালের আসিষ্টান্ট কমিসানর সাহেবের বিচারাধিপত্যের অধীন করা গেল।

শ্রীযুত ডি ওহাইট সাহেব পাকুড় শাখাখণ্ডের সব আসিষ্টান্ট কমিসানর হইবেন, কিন্তু অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত দেবগড়ের অন্তর্গত নালা শাখাখণ্ডের কর্ম্মের ভারপ্রাপ্ত থাকিবেন।

শ্রীযুত ওহাইট সাহেবের অনুপস্থান কালে শ্রীযুত মৌলবী হুসেন আলী পাকুড় শাখাখণ্ডের সব আসিষ্টান্ট কমিসানরের কর্ম্ম করিবেন।

H L DAMPIER

*Offg Secretary to the Government of Bengal*

এচ এল ডাম্পিয়র,

বঙ্গদেশের গবর্ণমেন্টের একটিং সেক্রেটারী।

## ORDERS OF THE HIGH COURT OF JUDICATURE AT FORT WILLIAM IN BENGAL

### LEAVE OF ABSENCE

*The 27th May* 1868

Baboo Ram Lall Sein Moonsiff of Aosgram Zillah East Burdwan for five days, from 16th to 20th instant, without pay, under Financial Notification, dated 4th June 1864.

*The 29th May* 1868

Syud Moazzum Hossein, 1st grade Moonsiff of Beauleah, for 1½ month's leave in extension, from the 12th April last under paragraph 11 of the Uncovenanted Absentee Rules

C. D. Field,
*Registrar*

HIGH COURT &c
*The 30th May* 1868

## বঙ্গদেশস্থ কোর্ট উলিয়ম রাজধানীর হাইকোর্টের আজ্ঞা।

### ছুটী।

১৮৬৮ সাল ২৭ মে।

পূর্ব্ব বর্দ্ধমান জিলার আউসগাঁয়ের মুনসেফ শ্রীযুক্ত বাবু রামলাল সেন ফিনান্সিয়ল ডিপার্টমেণ্টের ১৮৬৪ সালের জুন মাসের ৪ তারিখের বিজ্ঞাপনমতে এই মাসের ১৬ অবধি ২০ তারিখ পর্য্যন্ত বিনা বেতনে পাঁচ দিনের ছুটী পাইয়াছেন।

১৮৬৮ সাল ২৯ মে।

বোয়ালিয়ার প্রথম শ্রেণীর মুনসেফ শ্রীযুক্ত সৈয়দ মোয়াজ্জম হুসেন গত আপ্রিল মাসের ১২ তারিখ অবধি যে ছুটী পান, তদতিরিক্ত অচিহ্নিত কার্য্যকারকদের ছুটীর বিধির ১১ ধারামতে দেড় মাসের ছুটী পাইয়াছেন।

সি ডি ফিল্ড,
রেজিষ্ট্রার।

হাই কোর্ট
১৮৬৮ সাল ৩০ মে।

## GOVERNMENT ADVERTISEMENTS

## গবর্ণমেণ্টের ইশ্‌তিহার।

ম ২০৪০C।

আফিমের ইস্তাহার।

ইস্তাহার দেওয়া যাইতেছে যে আগামী সন ১৮৬৮ সাল তারিখ ১০ই জুন বুধবার পূর্ব্বাহ্ন দিবা ১ ঘন্টার সময় বো কলিকাতার এক্সচেঞ্জ ঘরে সন ১৮৬৬।৬৭ সালের উৎপন্ন আফিমের ষষ্ঠ নীলাম হইবেক, এবং ঐ নীলামে ৪০০০ সিন্দুক আফিম বিক্রয় হইবেক তাহার বিশেষ এই।

| | |
|---|---|
| বেহার এজেন্সীর উৎপন্ন আফিম | ২৩০০ |
| বানারস এজেন্সীর উৎপন্ন আফিম | ১৭০০ |
| জুমলা সিন্দুক | ৪০০০ |

২ দফা। এইরূপে যে নীলামের ইস্তাহার হইল তাহার সাধারণ নিয়ম অর্থাৎ সরত্ত সকল চলিতমত গবর্ণমেণ্ট ও এক্সচেঞ্জ গেজেটের প্রকাশিত সন ১৮৬৭ সালের ১লা অক্টোবর তারিখের লিখিত ইস্তাহার দৃষ্টিগোচর অথবা রেবিনিউ বোর্ডের দপ্তরখানায় দরখাস্ত করিলে সবিশেষ জানিতে পারিবেন।

৩ দফা। ডিপাজিট অর্থাৎ আমানত পেশগীর টাকা দাখিলের শেষ তারিখ এবং কিলিয়ারেন্স অর্থাৎ কিস্তের টাকা দিয়া আফিম খালাসের শেষ তারিখ সন ১৮৬৮ সালের ১৫ই এবং ২৫শে জুন এই দুই দিবস ক্রমান্বয়ে স্থির করা গেল, অতএব নীলামী খরিদারগণ যে সকল প্রমিস্বরী নোট অর্থাৎ তমসুক লিখিয়া দিয়া থাকেন তাহার খালাস করণার্থে বাঙ্গাল বেঙ্কের রসিদ অথবা কোম্পানির কাগজ কিম্বা অন্য কোন রকম সরকারী মাতবরী দস্তাবেজাৎ যাহা আমানতের হিসাবে দাখিল হইয়া থাকে তাহা সন ১৮৬৮ সালের ১৫ই জুন সোমবার বেলা দুই প্রহর চারি ঘণ্টার পর আর লওয়া যাইবেক না, এবং ঐ লাট খালাসী সববে কিস্তের পুরা টাকার দরুণ বাঙ্গাল বেঙ্কের রসিদ সন ১৮৬৮ সালের ২৫শে জুন বৃহস্পতিবার বেলা দুই প্রহর চারি ঘণ্টার পর আর লওয়া যাইবেক না।

৪ দফা। উপরোক্ত এই নীলামের ইস্তাহারের লিখিত পরিমাণ আফিমভিন্ন বর্ত্তমান বর্ষের উৎপন্ন নীচের লিখিত পরিমাণ বেহারের ও বানারসের আফিম কিঞ্চিৎ কমি বা বেশী হউক পশ্চাৎ লিখিত তারিখ হাযে অথবা তাহার কিঞ্চিৎ অগ্র পশ্চাৎ নীলামে ধরা যাইবেক, আর যদিস্যাৎ কোন হেতুপ্রযুক্ত নীলামের তারিখ বদল করিবার আবশ্যক হয় তবে সাহেবান বোর্ডের ক্ষমতা থাকিল যে আবশ্যক মতে তারিখ বদল করিবেন।

| | বেহারের সিন্দুক | বানারসের সিন্দুক | জুমলা সিন্দুক |
|---|---|---|---|
| সন ১৮৬৮ সাল তারিখ ৯ই জুলাই বৃহস্পতিবার অথবা কিঞ্চিৎ অগ্রপশ্চাৎ | ২,৩০০ | ১,৭০০ | ৪,০০০ |
| ঐ ঐ ১০ই আগষ্ট সোমবার ঐ ঐ | ২,৩০০ | ১,৭০০ | ৪,০০০ |
| ঐ ঐ ২রা সেপ্টেম্বর বুধবার ঐ ঐ | ২,৩০০ | ১,৭০০ | ৪,০০০ |
| ঐ ঐ ৭ই অক্টোবর বুধবার ঐ ঐ | ২,৩০০ | ১,৭০০ | ৪,০০০ |
| ঐ ঐ ৯ই নবেম্বর সোমবার ঐ ঐ | ২,৩০০ | ১,৭০০ | ৪,০০০ |
| ঐ ঐ ৭ই ডিসেম্বর সোমবার ঐ ঐ | ২,৩০০ | ১,৭০০ | ৪,০০০ |
| একুন | ১৩,৮০০ | ১০,২০০ | ২৪,০০০ |

আর এল মাঙ্গলস্।
একটিং ছোট সেক্রেটারী।

বিমৌজিব হুকুম সাহেবান আলিশান বোর্ড রেবিনিউ।
কোর্ট উলিয়ম সন ১৮৬৮ সাল তারিখ ৫ই মে।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৬৮। ২ জুন।]

বিক্রী নেমকের রাস্তাবর্দ্দির হিসাব সন ১৮৬৮ তারিখ ৩০ আপ্রিল।

| ১<br>ডিপো | ২<br>পাঙ্গা | ৩<br>করকচ | ৪<br>দর ফি ১০০ মোন | |
|---|---|---|---|---|
| হিজলী | মোন | মোন | টাকা | |
| পাঙ্গা নেমক ঘাট রসুলপুর | ৩,৮৬১/ | ০ | | |
| ঐ ঐ কৃষ্ণনগর | ৭০,০৬৭/ | ০ | | |
| ঐ ঐ রামনগর | ১,১৪ ৮৫২/ | ০ | ৩৮৫৲ | |
| ঐ ঐ কালীনগর | ৯ ১৯১/ | ০ | | |
| ঐ ঐ পুরীঘাট্টা | ১৪ ১৭৪/ | ০ | | |
| একুন। | ২ ১২ ১৬০/ | ০ | | |
| খালিয়া। | | | | |
| করকচ নেমক সিন্ধু | ০ | x<br>৫০৭৪/ | ৩৭৭৲ | বিক্রীর যোগ্য মতে গোলা শুদ্ধির হিসাবে লাগা হইয়াছে। |
| একুন। | ০ | ৫,০৭৪/ | | |
| পুরী। | | | | |
| পাঙ্গা নেমক | ১ ৩৮ ৮৫২/ | ০ | ৩৮৫৲ | |
| করকচ ঐ | ০ | ৩ ৬১ ৪৪৭/ | ৩৪০৲ | |
| একুন। | ১,৩৮,৮৫২/ | ৩,৬১,৪৪৭/ | | |
| মোট একুন | ৩,৫০ ৯৯২/ | ৩,৬৬,৫২১/ | | |

মন্তব্য।—শহর কলিকাতার অন্তর্গত রেবিনিউ বোর্ডের দপ্তরখানাহইতে সকল রকম নেমকের বাবৎ যে রওয়ানা পাওয়া যায় সেই রওয়ানা গোলাঘাটে দাখিল করিয়া যে সকল ব্যক্তিরা নেমক প্রার্থনা রাখে তাহারদিগকে ৪ ঘরের লিখিত ১ ডিসেম্বর তারিখের ইস্তেহার দেওয়া কম নিরিখ দরে ১ ঘরের লিখিত সরকারী গোলা হইতে ৫০/ পঞ্চাশ মোন এবং তাহার ঊর্দ্ধ পরিমাণে উপরের লিখিত নেমক ওজন দেওয়া যাইবেক।

আর এল মাঙ্গলস্।
একটিং ছোট সেক্রেটারী।

বোর্ড রেবিনিউ। ফোর্ট উলিয়ম সন ১৮৬৮ সাল ২৩ মে।

[*Government Gazette*, 2nd June 1868]

## LAND ADVERTISEMENTS — ভূমিবিষয়ক ইশ্তিহার।

জেলা পাবনা।

এস্তাহারনামা কাছারি কালেক্টরি জেলা পাবনা।

এতদ্দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ১৮৫৯ সালের ১১ আইনের বিধানমত এই জেলার মধ্যবর্ত্তী নিম্নলিখিত মহাল বাকি রাজস্ব আদায় নিমিত্ত বোর্ডের নির্দ্ধারিত (১৮৬৮ সালের ২৮ জুন রবিবার জন্য) ২৯ জুন মোং ১২৭৫ সালের ১৭ আষাঢ় সোমবার টাকা দাখিলের শেষ দিবস অবধার্য্যে লাটবন্দী করা গেল এবং ঐ দিবস সূর্য্যাস্তের পূর্ব্বে বাকির টাকা দাখিল না হইলে কথিত মহাল, তৎপর দিবস অর্থাৎ ১৮৬৮ সালের ৩০ জুন মোং ১২৭৫ সালের ১৮ আষাঢ় মঙ্গলবার অত্রকালেক্টরি কাছারিতে বিনা ওজরে ও প্রকাশ্য নীলামে ধরা যাইবেক ইতি ১৮৬৮ সা ৩ ১ ২ আপ্রিল।

| তৌজীর নম্বর। | মহালের নাম। | মালিকের নাম। | সদর জমা | মন্তব্য। |
| --- | --- | --- | --- | --- |
| ৮৫৩ | প০ কুড়বিষা | খরিদাম্বত্ত্বে গথ কমীনমহম্মদ আহছান চৌধুরী। | ৬১৪৬।/১ | মালিক জমা মহালের দরুন বাকি আদায় না করা হেতু এই মহাল নীলামে ধরা যাইবেক। — |

W V G TAYLER,
*Collector*

---

জিলা পাবনা।

এস্তাহারনামা কাছারি কালেক্টরী জেলা পাবনা।

এতদ্দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে, ১৮৫৯ সালের ১১ আইনের বিধানমত এই জেলার মধ্যবর্ত্তী নিম্নলিখিত মহাল, ১৮৪৮ সালের ২ আইনের মর্ম্মানুযায়ি গত ৮ মাচ হইতে ২৭ মাচ পর্য্যন্তকার দৈনিক দণ্ডের টাকা আদায় নিমিত্ত বোর্ডের নির্দ্ধারিত আগামী (১৮৬৮। ২৮ জুন রবিবার জন্য) ২৯ জুন মোং ১২৭৫ সালের ১৭ আষাঢ় সোমবার টাকা দাখিলের শেষ দিবস অবধার্য্যে লাটবন্দি করা গেল এবং ঐ দিবস সূর্য্যাস্তের পূর্ব্বে ঐ দণ্ডের টাকা দাখিল না হইলে উক্ত মহাল তৎপরদিবস অর্থাৎ ১৮৬৮ সালের ৩০ জুন মো ১২৭৫। ১৮ আষাঢ় মঙ্গলবার অত্র কালেক্টরী কাছারিতে বিনা ওজরে ও প্রকাশ্য নীলামে ধরা যাইবেক ইতি ১৮৬৮ সাল তারিখ ৩১ শে মাচ।

| তৌজির নম্বর। | মহালের নাম। | মালিকের নাম। | সদর জমা। | মন্তব্য। |
| --- | --- | --- | --- | --- |
| ০৫ | প০ বিরাহিমপুর | শারদাপ্রসাদ গঙ্গোপাধ্যায় ও নীলকমল মুখোপাধ্যায় প্রভৃতি | ১৮৭৩০।৭ | মালিক মধ্যে দেবেন্দ্রনাথ ঠাকুর ও নীলকমল মুখোপাধ্যায় ঐস্থির নিকট প্রাপ্য দণ্ডের টাকার নিমিত্ত এই মহাল লাটবন্দী করা গেল। |

W V G TAYLER
*Collector*

---

## MISCELLANEOUS ADVERTISEMENT — সাধারণ ব্যক্তিদের ইশ্তিহার



[গবর্ণমেণ্ট গেজেট। ৮৬৮। ২ জুন।]

---

কলিকাতা বাঙ্গাল সেক্রেটারীয়েট যন্ত্রালয়ে গবর্ণমেণ্টের জন্যে শ্রীযুক্ত এডওয়ার্ড জোসেফ ডিল সাহেবকর্ত্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।



# গবর্ণমেণ্ট গেজেটের ক্রোড়পত্র।

**TUESDAY, JUNE 2, 1868**

মঙ্গলবার ১৮৬৮ সাল ২ জুন।

## বিজ্ঞাপন।

ইহাতে সংবাদ দেওয়া যাইতেছে যে নিম্ন লিখিত বিক্রয়ের বিজ্ঞাপনে যে সকল মহালের উল্লেখ হইল সে সকল মহালে গবর্ণমেণ্টের যে মালিকী স্বত্ব আছে তাহা নিম্ন লিখিত নিয়মের অধীন হইয়া বিক্রয় হইবে।

### বিক্রয়ের নিয়ম।

১।—প্রত্যেক মহাল পার্শ্বের লিখিত নির্দ্দিষ্ট সদর জমার অধীন হইয়া যে ব্যক্তি নীলামে প্রথম ডাকের উপর সর্ব্বাপেক্ষা উচ্চ ডাকিবেক তাহাকে দেওয়া যাইবে।

২।—বর্ত্তমান পাট্টা এবং বন্দোবস্তের কার্য্য কি প্রবল আইনহইতে উৎপন্ন স্বত্ব সকল বিক্রয়ের পরে বহাল থাকিবে। রাজস্বের কার্য্যকারকদিগের কৃত জমাবন্দীতে যেই খোদকস্তা রাইয়ত স্বাক্ষর করিয়াছে ক্রেতারা তাহারদিগের স্বত্ব মানিতে বাধ্য হইবে।

৩।—একশত টাকার অনধিক পণ হইলে সেই সমুদয় টাকা তৎক্ষণাৎ দিতে হইবে।

৪।—একশত টাকার অধিক হইলে ডাক পণের চারি অংশের এক অংশ তৎক্ষণাৎ দাখিল করিতে হইবে বিক্রয়ের দিবস এক দিন বলিয়া গণনা করিলে বিক্রয়াবধি পঞ্চদশ দিনের মধ্যাহ্ন কালে, কিম্বা সেই দিবস বন্ধের দিন হইলে তৎপরে প্রথম যে দিন কাছারী খোলা যায় সেই দিনের মধ্যাহ্ন কালে, যদি অবশিষ্ট টাকা দাখিল না হয়, তবে বিক্রয় রহিত ও গচ্ছিত টাকা গবর্ণমেণ্টে জমা হইবে, ও প্রথম স্থলীয় বিক্রয়ের ন্যায় পুনর্ব্বার বিজ্ঞাপন প্রকাশ করণপূর্ব্বক ঐ এটিকারি ক্রেতার ঝুঁকিতে সেই মহাল পুনর্ব্বার বিক্রয় হইবে।

৫।—মহালের উপর যে সামান্য সদর জমা ধার্য্য হইয়াছে ক্রেতারা তদতিরিক্ত রাস্তা প্রস্তুত ও গমনাগমনের সুবিধার নিমিত্ত কর ও দিতে বাধিত হইবেন। তাঁহারা যে তারিখঅবধি ক্রীত মহাল দখল করেন সেই তারিখঅবধি সদর জমার উপর শতকরা এক টাকার হিসাবে ঐ কর ধার্য্য হইবে। ঐ কর বাকীরাজস্বের ন্যায় আদায় হইতে পারিবে।

রেবিনিউ বোর্ডের আজ্ঞাক্রমে,

আর্ বি চাপমান,
সেক্রেটারী।

# নীলামের ইশ্‌তিহার।

---

জিলা মেদিনীপুর।

কাছারি ডেপুটী কালেক্টরী সব ডিবিজান কাথী জেলা মেদিনীপুর।

ইহার দ্বারা সংবাদ দেওয়া যাইতেছে যে মেদিনীপুর জিলার মধ্যবর্ত্তী পশ্চাৎ লিখিত মাহালাতে গবর্ণমেন্টের মালিকীস্বত্ব ইংরেজী সন ১৮৬৮। ১৫ জুন মোং আমলী সন ১২৭৫। আষাঢ় মাহার ৪ তারিখ সোমবার মোং কাথীর ডেপুটী কালেক্টরী কাছারিতে বিক্রয় হইবেক।

এইং মহাল যে ব্যক্তিরা ক্রয় করেন তাঁহারা ক্রোড়পত্রের শিরোভাগের লিখিত নিয়মের অধীনে থাকিবেন ইতি সন ১৮৬৮ সাল তারিখ ২৪ আপ্রিল।

| ইষ্টেটরেজিষ্টরী নম্বর। | জিলার বহীতে নম্বর। | মহাল ও পরগণার নাম নাম। | ন্যূনাধিক মত একর পরিমাণ। | সদর জমা। | | | নীলামের প্রথম ডাক। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | খাজনা করা পড়িয়াল। | রাস্তার টেক্স। | মোট। | | |
| | | | এ রূ প | | | | | |
| ২৯ | ১১৩৮ | গুরুপ্রসাদ চক একতারপুর প. মাজনামুঠা | ৩৫।০।০ | ৭৲ | ৵ | ৭৵ | ৪৲ | এই সকল মাহালের এইক্ষণে কোন বন্দবস্ত নাই খরিদের তারিখঅবধি খরিদার দখল পাইবেক। |
| ৩০ | ১৩৩৮ | জগন্নাথ চক মোং পাথরা বাড়ী পং মাজনামুঠা | ১৩৯।০।০ | ২৬৲ | ।০ | ২৬।০ | ৫২৲ | |
| ৩৪ | ২২৯২ | রঘুনাথ চক পং মাজনা মুঠা | ৩।০।০ | ৭৲ | ৵ | ৭৵ | ১৪৲ | |
| ৪১ | ১৬৫৪ | লক্ষ্মীজনার্দ্দন চক মোং হরিনা ডুমুরবেড্যা পং মাজুর মুঠা | ৪৯।০।০ | ১৫৲ | ৶ | ১৫৶ | ৩০৲ | |
| ৪৪ | ৬২৯ | ভোগপুর পং রাণীজোড়া | ৯।০।০ | ৯৲ | ৵ | ৯৵ | ১৮৲ | |
| ৪৫০ | ৬০০ | ঐ ঐ | ৯।০।০ | ১০৲ | ৶ | ১০৶ | ২০৲ | |

A. Rattray,
*Deputy Collector.*

জেলা ত্রিপুরা।

ইস্তাহারনামা কাছারী কালেক্টরি জেলা ত্রিপুরা এই যে।

ইহাদ্বারা সংবাদ দেওয়া যাইতেছে যে অত্র জেলার মধ্যবর্ত্তী নীচের ইষ্টেটমেন্টের লিখিত খাসমহালাতে গবর্ণমেন্টের মালিকী স্বত্ব ইংরেজী ১৮৬৮ সালের ২৭ জুন মোতাবেক ১২৭৫ সনের ১৫ আষাঢ় রোজ শনিবার অত্র জেলার কালেক্টরি কাছারিতে বিক্রয় হইবেক।

এই মহালাত যে ব্যক্তিরা ক্রয় করেন তাহারা এই ক্রোড়পত্রের শিরোভাগে রেবিনিউ বোর্ডের সেক্রেটর সাহেবের আক্ষরিত বিক্রয়ের নিয়মের অধীনে থাকিবেন ইতি।

৩। সরকার জমাদারস্বরূপ গ্রামে চৌকীদারের যে খরচ এ পর্য্যন্ত দিয়াছেন তাহা ভবিষ্যতে ইহার লিখিত মহালাতের সদর জমার অতিরিক্ত পরিমাণ আদায় করিবেন ইতি সন ১৮ ৮ ইং তারিখ ৭ আপ্রিল।

| তৌজীর মহালের তৌজীয়ের নম্বর। | জিলার বহীর নম্বর। | মহাল ও পরগণার নাম। | ন্যূনাধিক মত একর পরিমাণ | সদর জমা। | | | নীলামের প্রথম ডাক। | মন্তব্য কথা। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | ধার্য্যকরা রাজস্ব। | রাস্তার টাকা। | মোট। | | |
| ১২ ১৮৬৩ ।৬৪ | ০ | পরগণে পুরচণ্ডী হিং ৶ আনি মহাল সাওর | ১৮।০।০ | ৯৮। ৵২ | ৸৶১০ | ৯৯। ৵০ | ১১৭৲ | এই মহালের বিক্রি ১৮৫৪সনের ১ টর শাখ হইতে গণ্য হইবেক। |
| ৩ ১৮৬৬ ।৬৭ | ৫৯৫ | পং পুরচণ্ডী তালুক রাম চন্দ্র রায় তিলক উদ্ধব মুং উসুকও নেছা | ৫।০।০ | ২৲ | ।০ | ২১।০ | ৫২৲ | ঐ |

J D Ward
*Collector*

জিলা ঢাকা।

এস্তাহারনামা কাছারি কালেক্টরি।

ইহাদ্বারায় সংবাদ দেওয়া যাইতেছে যে ঢাকা জেলার মধ্যবর্ত্তি পশ্চাৎ লিখিত মহালের গবর্ণমেন্টের মালিকিস্বত্ব ইংরেজী ১৮৬৮ সনের ২৯ জুন মোতাবেক ১২৭৫ সনের ১৭ আষাঢ় রোজ সোমবার জেলা ঢাকার কালেক্টরি কাছারিতে নীলামে ধরা যাইবেক ও বিনা বাধাতে বিক্রয় হইবেক ইতি।

এই মহাল যে ব্যক্তিরা ক্রয় করেন তাহারা ক্রোড়পত্রের শিরোভাগের লিখিত নিয়মের অধীনে থাকিবেন ইতি সন ১৮৬৮ ইং ১৫ আপ্রিল মোং ১২৭৫ বাং ৪ বৈশাখ।

| ইষ্টেটমেন্টের নম্বর। | জেলার তৌজির নম্বর। | পরগণা ও মহালের নাম। | জমির পরিমাণ ন্যূনাধিক। | সদর জমা। | | | নীলামের প্রথম ডাক। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | ধার্য্য করা সদর জমা | রোড কর। | মোট জমা | | |
| | | | এ রু পো | | | | | |
| ৩৩৭ | ৮৯৪০ | পরগণে ইসাখাবাদ তালুক হবিবার | ০।০। | | ০ | | ৫৲ | এই মহাল বিনা করে বিক্রী হই বক। |

G. Graham
*Offg Collector*

জিলা মালদহ।

ইস্তাহারনামা কাছারি কালেক্টরি জেলা মালদহ এই যে

ইহাদ্বারা সংবাদ দেওয়া যাইতেছে যে অত্র জেলার মধ্যবর্ত্তি নিম্নের ইষ্টেটমেন্টের লিখিত খাস মহালের গবর্ণমেণ্টের মালিকী স্বত্ব ইংরেজী ১৮৬৮ সালের ১৮ জুন মোতাবেক সন ১২৭৫ সালের ৬ আষাঢ় রোজ বৃহস্পতিবার অত্র জেলার কালেক্টরির কাছারিতে বিক্রয় হইবেক।

২। এই মহাল যে ব্যক্তিরা ক্রয় করেন তাহারা এই ক্রোড়পত্রের শিরোভাগে রেবিনিউ বোর্ডের সেক্রেটরি সাহেবের স্বাক্ষরিত বিক্রয়ের নিয়মের অধীনে থাকিবেন।

৩। সরকারী উক্ত জলকর মহালে উক্ত নীলামের তারিখের পূর্ব্ব তারিখপর্য্যন্ত যে কোন টাকা আদায় করা যাইবেক তাহার সহিত খরিদারের কোন সম্পর্ক থাকিবেক না।

| রাজকীয় মহালের ষ্টেটমেন্টের নম্বর। | তৌজির নম্বর। | মহালের ও পরগণার নাম। | মুনাফিক একরের পরিমাণ। | সদর জমা। | | | নীলামের প্রথম ডাক। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | দাখিল করা রাজস্ব। | রাস্তা কর। | মোট। | | |
| ১ | ১০৭ | পং গঙ্গাপথ ইছলামপুরের অধীন। জলকর গঙ্গাপথ ইছলামপুর ইস্তক পেঁতি নাগাএদ রাজমহালের সড়ক এবং কএলা গুদামের জলকরের উত্তর হইতে ইহার মধ্যে বড় গঙ্গার মাত্র জোয়ার ও কালিন্দ্র নদীর অংশ ও বোসি নদী স্থিত জলকর খাওয়ামি ও ফত্তে মবারক ইত্যাদি ১ কেতা উত্তরাংশ। | ০ | ৪২৪০।৶০ | ৪২।৶০ | ৪২৮২৸০ | ৮৪৮০৸০ | |

E. E. Lowis,
*Collector*

জেলা নদীয়া।

এস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা নদীয়া।

ইহার দ্বারায় ঘোষণা করা যাইতেছে যে নীচের লিখিত ইষ্টেট সমস্ত যাহা নদীয়া জেলার মধ্যে আছে ঐ সকল ইষ্টেটের গবর্ণমেন্টের মালিকীস্বত্ব জেলা নদীয়ার কালেক্টরি কাছারীতে সন ১৮৫৮ সালের ৫ জুন মোতাবেক সন ১২৬৫ সালের ২৪ জ্যৈষ্ঠ তারিখে নীলামে ধরা যাইবেক।

এই মহাল যে ব্যক্তিরা ক্রয় করেন তাহারা ক্রোড়পত্রের শিরোভাগের লিখিত নিয়মের অধীন হইবেক ইতি সন ১৮৫৮ সাল তারিখ ২৫ আপ্রিল মোং সন ১২৬৫ সাল তারিখ ১৪ বৈশাখ।

| নম্বর ইষ্টেট। | নম্বর তৌজি। | নাম মহাল ও পরগনা। | একর ন্যূনাধিক। | সদর জমা। | মোট জমা। | একুন জমা। | বার্ষিক মূল্য। | বিক্রয়ের নিয়ম। |
|---|---|---|---|---|---|---|---|---|
| ১৫০ | ২৮৮৭ | মৌজে বিন্দু গ্রাম পং বেলগা। | ১৭।২।২৬ | | ০ | | ৭৩৷৷১ | দশগুণ মূল্যে লাখরাজস্বরূপ বিক্রয় হইবেক |
| ১৮২ | ১৫৫৪ | ঐ | ৩৩ ০।৩৬ | | ০ | | ৯২৷৷০ | ঐ |
| ১৮৮ | ২২০১ | ঐ | ৪।১।০ | | ০ | | ৫৫৲ | ঐ |
| ১৮৯ | ২২০২ | ঐ | ০।১।২৭ | | ০ | | ৬।৵৮ | ঐ |

J Westland,
*Offg Collector*

---

জিলা বগুড়া।

ইশ্তিহারনামা কাচারি কালেক্টরী।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে বগুড়া জিলার মধ্যবর্ত্তী পশ্চাৎ লিখিত মহালাতে গবর্ণমেন্টের মালিকী স্বত্ব ইংরেজী সন ১৮৫৮। ২৩ জুন মে৲ আমলি সন ২৬৫। ০ আষাঢ় রোজ মঙ্গলবার জেলা বগুড়ার কালেক্টরি কাছারিতে নীলামে ধরা যাইবেক ইতি।

এই সকল মহাল যে ব্যক্তিরা ক্রয় করেন তাহারা ক্রোড়পত্রের শিরোভাগের লিখিত নিয়মের অধীনে থাকিবেন ইতি সন ১৮৫৮। ১৯ মে। মোং ১২৬৫ বা ৭ জ্যৈষ্ঠ।

| ইষ্টেটমেন্টের নম্বর। | জিলার তৌজির নম্বর। | পরগণা ও মহালের নাম। | জমীর পরিমাণ ন্যূনাধিক খণ্ড একর। | সদর জমা। | | | নীলামের প্রথম ডাক। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | মধ্য হইতে সদর জমা। | রাস্তার চাঁদা। | মোট। | | |
| ১১ | ২৮৫ | পরগনে বার্বক পুর কিং পং বার্বপুর | ০৩।২।১৯ | ১২৮৻ | ১৻ | ২৯৻৩০ | ২৫৲ | এই সকল মহালের এই ক্ষণে কোন বন্দবস্ত নাই খরীদের তারিখ অবধি খরীদার দখল পাইবেক ইতি। |
| ১২ | ৮০৮ | পরগনে আটগাম মৌং কুচিগাড়ী | ২৫। ।৪ | ৫৯৵৯ | ।৵ | ৫৯৸৯ | ১৲ | |
| ১৩ | ৮২৯ | পরগনে বার্বক পুর কিং পং বার্বকপুর | ১০৮১।০।০ | ৪১২৶৯ | ৫৵ | ৪১১৷৵৯ | ৮২৫৲ | |

W Wavell
*Offg Collector*

জেলা বৰ্দ্ধমান।

হুজুর ইস্তাহারনামা কাছারি কালেক্টরি জেলা বৰ্দ্ধমান।

ইহার দ্বারায় সংবাদ দেওয়া যাইতেছে অত্র জেলার মধ্যবর্ত্তী নিম্নের লিখিত লিঃ যেমীযুক্ত ভূমি ইষ্টেইণ্ডীয়া রেলওয়ে কোম্পানির আর আবশ্যক নাথাকা প্রযুক্ত সন ১৮৫৮ সালের ৩০ জুন যোঃ সন ১২৬৫ সালের ১৭ আষাঢ় মঙ্গলবার অত্র বৰ্দ্ধমানের কালেক্টরি কাছারিতে বিক্রয় হইবেক।

এই সকল জমি যে সকল ব্যক্তিরা ক্রয় করিবেন তাহারা ক্রোড়পত্রের শিরভাগে রিবিনিউ বোর্ডের সেক্রেটরি সাহেবের স্বাক্ষরিত বিক্রয় নিয়মের ১। ২ এবং ৫ ধারা ব্যতীত নিয়মের অধীন থাকিবেন এবং ঐ জমি সকল অবধারিত মূল্যের সর্ব্ব উচ্চ ডাক কারিকে নিষ্কর বিক্রয় করা যাইবেক ইতি সন ১৮৫৮ তারিখ ৭ মে।

| রাজকীয় মহলের তৈরিজত নম্বর। | তৌজির নম্বর। | মহলের নাম ও পরগনা। | জমির পরিমাণ ন্যূনাধিক মত একর। | সদর জমা। | | | নীলামের প্রথম ডাক। | মন্তব্য কথা। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | ধার্য্যকরা রাজস্ব। | রাস্তার টেক্স। | মোট। | | |
| ৪২ নং | ০ | মঙ্গলপুর পরগনা সেরগর | ১১।৩।২ | ০ | ০ | ০ | ১০৭৫ | |
| ৪৩ নং | | বাবুইসোল পঃ ঐ | ০ ।২৩ | ০ | ০ | ০ | ১২ | |
| ৪৪ নং | ০ | বামহাটী পঃ ঐ | ০।১।২৭ | ০ | ০ | ০ | ৬৩ | |
| ৪১ নং | ০ | মঙ্গলপুর প. ঐ | ০।১।১১ | ০ | ০ | ০ | ১০ | |
| ০ নং | ৭ নং | শুকরা পঃ আজমতসাহি | ২।২।২৮ | ০ | ০ | ০ | ২০ | |

A J R BAINBRIDGE,
*Collector*

জিলা হুগলী।

বিজ্ঞাপন কাছারী কালেক্টরী জিলা হুগলী।

এতদ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে হুগলী জিলার অন্তর্গত নিম্নলিখিত খাস মহালে গবর্ণমেণ্টের মালিকী স্বত্ব ইংরাজী সন ১৮৫৮ সালের ১৮ জুন মোতাবেক সন ১২৬৫ সালের ৫ আষাঢ় বৃহস্পতিবারে এই জিলার কালেক্টরীতে নীলাম হইবেক।

এই মহাল যে ব্যক্তি ক্রয় করিবেন তিনি এই ক্রোড়পত্রের শিরোভাগে রেবিনিউ বোর্ডের সেক্রেটর সাহেবের স্বাক্ষরিত বিক্রয়ের নিয়মের অধীন থাকিবেন ইতি সন ১৮৫৮। ৭ মে।

| রাজকীয় মহালের নম্বর। | জিলার বহীর নম্বর। | মহাল ও পরগনার নাম। | ভূমির ন্যূনাধিক পরিমাণ। | সদর জমা। | | | নীলামের প্রথম ডাক। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | নির্দ্ধারিত রাজস্ব। | রোড ফণ্ড। | মোট। | | |
| | ২ | ৩ | ৪ ৫ ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | |
| | | | এ রু প | | | | | |
| ১ | ২১৫ | চিত্তনাম মণ্ডল ঘাট পঃ | ৫৭ ০।১৪ | ৩৬৷৯ | ।৶৬ | ৩৬।৶৩ | ৭২৲ | সন ১৮৫৮ সালের ১ আপ্রিল মোতাবক সন ১২৬৫ সালের শুরুহইতে খরিদারের স্বত্ব জন্মিবেক এবং ৯ ঘরের লিখিত রাজস্ব নিয়মমত খরিদার দিতে বাধ্য হইবেন। |
| ২১ | ৫০ ৬ | সাউপালা পঃ মণ্ডলঘাট | ৭।১।৪ | ২৬৲ | ।৩ | ২৬।৩ | ৫২৲ | |

E. D LOCKWOOD,
*Offg Collector*

